# বঙ্গীয় সাহিত্যকোষ

( সাহিত্যিক বর্ষপঞ্জী )

একাদশ খণ্ড

সম্পাদক

অশোককুমার কুণ্ডু

বাংলাভাষা-সাহিত্য ও সংস্কৃতি গবেষণা সংস্থা

পুস্তক বিপণি

২৭ বেনিয়াটোলা লেন,

কলিকাতা-৭০০০০৯

# সম্পাদকীয়

'বঙ্গীয় সাহিত্যকোষ' (সাহিত্যিক বর্ষপঞ্জী)-র সম্বন্ধে নতুন করে আর লেখার কিছু নেই। কিছু লিখতে গেলে সেই একই কথার পুনরাবৃত্তি করতে হয় অর্থাৎ নিদারুণ হতাশার মধ্য দিয়ে কোনক্রমে টিকিয়ে রাখার ইতিহাস। যে হারে প্রকাশন ব্যয় সহের সীমা অতিক্রম করে যাচ্ছে তাতে এরকম ব্যক্তিগত প্রচেষ্টায় আর্থিক ক্ষতি স্বীকার করে এগিয়ে যাওয়া প্রায় অসম্ভব বললেই চলে। ব্যক্তি মানুষের ক্রয়ক্ষমতার বাইরে চলে যাচ্ছে বইয়ের দাম। ভরসা একমাত্র প্রতিষ্ঠানগুলো, সেখানেও নানা জটিল পথ অতিক্রম করে শেষ পর্যন্ত কূলে পৌছান নিতান্তই অসম্ভব। ফলে 'বঙ্গীয় সাহিত্যকোষ'-এর ভাগ্যে যা হবার তাই হচ্ছে—'কাটছে বটে পোকায় কিন্তু আলমারী কি সিন্দুকেই।'

একাদশ খণ্ডে বর্তমান সাহিত্যিকদের ছবি ছাপা বন্ধ করতে হল। কারণ গোদের ওপর বিষফোড়ার ভার আর সহ্য হয় না। আগামী দ্বাদশ-ত্রয়োদশ খণ্ডে সাহিত্যিকদের পরিচিতি প্রকাশ শেষ করতে পারব বলে মনে হচ্ছে। তারপর সাময়িক পত্রের তালিকা, গ্রন্থতালিকা, লেখক তালিকা ইত্যাদি নিয়ে ১৫ খণ্ডের মধ্যেই শেষ করতে হবে। কিন্তু সে পথও এখন অনেক দূর। অতএব বর্তমানে যে একাদশ খণ্ড প্রকাশিত হল এই আনন্দ নিয়েই মশগুল থাকতে হবে। ইতি—

অশোক কুণ্ডু

# বাঙালী সাহিত্যসাধক

## ( উনবিংশ শতাব্দী )

### সংকলক :—শ্রীশৌরীন্দ্রকুমার ঘোষ।

( 'বাঙালী সাহিত্যসাধক'—অষ্টাদশ শতাব্দীর পরিচিতি ৮ম খণ্ডে এবং উনবিংশ শতাব্দীর 'অ' থেকে 'ঔ' পর্যন্ত নামের আদ্যক্ষরযুক্ত সাহিত্যিকদের পরিচিতি ১০ম খণ্ডে প্রকাশিত হয়েছে। বর্তমান খণ্ডে তার পর থেকে বর্ণানুক্রমে পরিচিতি প্রকাশ করা হল। এতে যদি কোন নাম বাদ পড়ে তাহলে তাঁর পরিচিতি পাঠালে প্রেরকের নামসহ পরবর্তী খণ্ডে ছাপা হবে। )

**কবিচন্দ্র**—স্বভাব কবি। জন্ম—১৯ শতক। বহু সঙ্গীত রচয়িতা।

**কবির মোহাম্মদ**—পল্লীকবি। জন্ম—চট্টগ্রাম। গ্রন্থ : রঙ্গমালা।

**কমর আলি**—পল্লী কবি। জন্ম—চট্টগ্রাম, করালডাঙা। গ্রন্থ : রাধার সংবাদ, ঋতুর বারমাস বৈষ্ণব পদাবলী।

**কমলকৃষ্ণ ঘোষ**—কবি। জন্ম—১৮৯৭। কলকাতা। অধ্যাপক, অধ্যক্ষ। গ্রন্থ : ওপারের ঢেউ ( ক. ১৯১৩ )।

**কমলকৃষ্ণ মিত্র**-গ্রন্থকার। গ্রন্থ: শ্রীশ্রীরামকৃষ্ণ ও অন্তরঙ্গ প্রসঙ্গ, শ্রীশ্রীরামকৃষ্ণের প্রিয় সঙ্গীত ও সঙ্গীতে সমাধি।

**কমলকৃষ্ণ সিংহ, রাজা**—দক্ষশিকারী, সঙ্গীতজ্ঞ ও গ্রন্থকার। জন্ম—১৮৩৯, জুন মৈমনসিংহ, সুসঙ্গ। মৃত্যু—১৯১১, মার্চ। পিতা—রাজা প্রাণকৃষ্ণ সিংহ বাহাদুর। উর্দু ও পারস্যভাষায় শিক্ষা, সঙ্গীতচর্চা। গ্রন্থ : সঙ্গীত শতক, তুর্যতরঙ্গিনী (১২৮৯), আগ্র।

**কমলকৃষ্ণ স্মৃতিতীর্থ, মহাম**—স্মার্তপণ্ডিত। জন্ম—১৮৬০ খ্রী: ২৪-পরগনা ভাটপাড়া। মৃত্যু—১৯৩২, ২৫ জানুয়ারি। পিতা—নন্দলাল ন্যায়রত্ন। শিক্ষা—টোলে। 'কাব্যতীর্থ', 'স্মৃতিতীর্থ', মহামহোপাধ্যায় (১৯২৬) উপাধি এবং যোগেন্দ্র পুরস্কার ( ক. বিশ্ব. ১৯২৭ ) লাভ। কর্ম—অধ্যাপনা, ভাটপাড়া সংস্কৃত কলেজ (১৯০১), এসিয়াটিক সোসাইটির অ্যাসোসিয়েট মেম্বার (১৮৯১)। পুঁথির সন্ধানে নেপালে গমন ( ১৮৯৭ )। গ্রন্থ: প্রাচীন ভারতীয় সাক্ষ্যবিধি, কথা সরিৎ সাগর ( সানুবাদ ), সম্পাদিত গ্রন্থ : বিবলিওথিকা ইণ্ডিকা সিরিসের স্মৃতিগ্রন্থ। অগস্ত্য সংহিতা, কহ্লনের রাজতরঙ্গিনী, দণ্ডবিবেক ( গায়কোয়াড

সিরিস ), ভট্টপল্লী বশিষ্ঠ বংশ পরিচয়, সূর্যসিদ্ধান্ত, হারলতা, বৌদ্ধজাতক, কৃত্যরত্নাকর, গৃহস্থরত্নাকর।

**কমলহরি মুখোপাধ্যায়**—সাংবাদিক। জন্ম—১৮৮১ খ্রীঃ। মৃত্যু—১৯১৩, ২৫ ফেব্রুয়ারি বেহালা। পিতা—গিরিশচন্দ্র মুখোপাধ্যায়। অগ্রজ—হরিসাধন মুখোপাধ্যায় (সাহিত্যিক)। পুত্র—ভবানী মুখোপাধ্যায়। গ্রন্থ: আনারকলি। সহ-সম্পাদক: ভারতচিত্র, মিহির-সুধাকর, হিতবাদী, বসুমতী।

**কমলাকান্ত সার্বভৌম**—পণ্ডিত। গ্রন্থ: দ্বিগঙ্গ রাজবংশম্ (বরিশালের বায়োকাটির রাজা রুদ্রনারায়ণ সেনের বংশাবলী)।

**কয়েজন্নেসা চৌধুরাণী**, নবাব—মহিলা কবি। ত্রিপুরার জমীদার। গ্রন্থ: রূপজালাল।

**করিমুদ্দিন**—গ্রন্থকার। জন্ম—হাওড়া। গ্রন্থ: বেনজির বন্দরে মুনিব (১২৭৯)।

**করুণাকুমার চট্টোপাধ্যায়**—চিকিৎসক। জন্ম—১২৮৪ খ্রীঃ। মৃত্যু—১৩৬৯, ১২ আশ্বিন। এম. বি. বি. এস, ডাবলিন। মেডিক্যাল কলেজের সিনিয়র সার্জেন সুপারিন্টেণ্ডেণ্ট। গ্রন্থ: Tropical Surgery and Surgical Pathology, Operation Surgery, Syphilis.

**করুণাকান্ত ভট্টাচার্য**—গ্রন্থকার। গ্রন্থ: শিল্পী ও বাণিজ্যসখা, ডাকিনীমন্ত্র, দেববালা।

**করুণানিধান বন্দ্যোপাধ্যায়**—রোমান্টিক কবি। জন্ম-১৮৭৭, ১৯ নভেম্বর নদীয়া, শান্তিপুর। মৃত্যু—১৯৫৫, ফেব্রু। পিতা—নৃসিংহচন্দ্র বন্দ্যোপাধ্যায়। মাতা—নিস্তারিণী দেবী। শিক্ষা—শান্তিপুর ও কলকাতা বি. এ (জেনারেল এসেমব্লিজ ১৯০২)। কর্ম—শিক্ষকতা—শ্রীকৃষ্ণ পাঠশালা, এডওয়ার্ড ইনষ্টিটিউশন, শান্তিপুর উচ্চ ইংরেজি বিদ্যালয়, রংপুর গাইবান্ধা উচ্চ ইংরেজি বিদ্যালয়, হুগলী সরকারী বিদ্যালয়, হাওড়া জেলা সরকারী বিদ্যালয় ও পরে কলি. বিশ্ববিদ্যালয়ে আইন কলেজের ছাত্রাবাসের পরিদর্শক। শৈশব হতেই কবি-জীবনের সূত্রপাত। 'জগত্তারিণী পদক' লাভ (১৯৫১)। কবিতাগ্রন্থ: বঙ্গমঙ্গল (১৩০৮), প্রসাদী (১৩১১), ঝরাফুল (১৩১৮), শান্তিজল (১৩২০), ধানদূর্বা (১৩২৮), রবীন্দ্র আরতি (১৩৪৪), গীতায়ন (১৩৫৬), গীতারঞ্জন (১৩৫৮); কাব্য সংকলন—শতনরী (হেমচন্দ্র বাগচী। ১৩৩৭), ত্রয়ী (সজনীকান্ত দাস, ১৩৬০)। সম্পাদক: শান্তিপুর (অমরনাথ প্রামাণিক সহ। ১৩৩৬)।

**করুণাময় তর্কবাগীশ**—পণ্ডিত। জন্ম—১২৮৬, ২৮ আশ্বিন শ্রীহট্ট, জাহ্নবীগ্রাম। পিতা—কুলচন্দ্র ন্যায়বাগীশ। গ্রন্থ: সাম্প্রদায়িক রহস্য, যোগরহস্য, বাস্তরহস্য, বংশাভিধান।

**করুণাময়ী**—সঙ্গীত রচয়িত্রী। জন্ম—বাঁকুড়া, লেগো। মৃ—১২৯৭, ১৫ ভাদ্র। স্বামী—সঙ্গীত-শিল্পী কমলাপতি বন্দ্যোপাধ্যায়। রচনা—সংস্কৃত ও বাংলা গান।

**কলিমদ্দিন**—গ্রন্থকার। জন্ম—কুমিল্লা, রাজগঞ্জ। গ্রন্থ: বে-নমাজী. নাবীর পুথি (১৩০০)।

**কাঞ্চনমালা দেবী**—ঔপন্যাসিকা। জন্ম—উত্তরপাড়া। পিতা—জমিদার নরেন্দ্রনাথ মুখোপাধ্যায়। স্বামী—ঐতিহাসিক ও প্রত্নতাত্ত্বিক রাখালদাস বন্দ্যোপাধ্যায়। গ্রন্থ: রসিব ভালেবা (১৩১৪), গুচ্ছ (১৩২১), স্তবক।

**কানাইলাল গঙ্গোপাধ্যায়**—অনুবাদক। 'ন্যাশন্যাল হেরাল্ড' পত্রিকার কর্মাধ্যক্ষ। মৃত্যু—১৯৬৮, ৬ সেপ্টেম্বর। ইণ্ডিপেণ্ডেন্ট লীগের সম্পাদক। গ্রন্থ: ফউস্ট (গ্যেটে র কাব্যে মূলের অনুবাদ)।

**কানাইলাল দে**—গ্রন্থকার। গ্রন্থ: কেমিস্তি নিঘণ্টি (Chemistry, ১৮৭১)।

**কানাইলাল বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: মন্দোদরীর কণ্ঠহার, রাজার জামাই, যজ্ঞপ্রিয়া, নবদ্বীপের বৈষ্ণবী বঙ্গের গৃহিণী, দু: সঙ্গিনী, শিশির ও সুরেন্দ্রনাথ, বদওয়ানা রানী, রতনে রতন (প্রহসন)।

**কানাইলাল মুখোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—১৮৬১ ২৯ অক্টোবর, হুগলি, বলাগড়। মৃত্যু—১৯০৪, ৮ এপ্রিল। পিতা—গোপালচন্দ্র মুখোপাধ্যায়। শিক্ষা—এম এ. (প্রেসিডেন্সী কলেজ)। কর্ম—আইন ব্যবসায়। কলকাতার পুলিস কোর্টের সরকারী উকিল। স্থাপনা—কলকাতা ইনস্টিটিউশন। গ্রন্থ: সমুদ্রযাত্রা ও প্রায়শ্চিত্তান্তে, অব্যবহার্যতা বিচার, Hindu Society

**কানাইলাল শীল**—গ্রন্থকার। জন্ম—২৪-পরগণা। গ্রন্থ: গোল সন্ধবর (১২৯০)।

**কান্তিচন্দ্র ঘোষ**—কবি। জন্ম—১৮৮৬ খ্রীঃ শ্যামবাজার, কলকাতা। মৃত্যু—১৯৪৯, ১৭ মে কালিম্পঙে। বিভিন্ন সংবাদপত্রের সঙ্গে সংযুক্ত। বঙ্গীয় আইন সভার রিপোর্টার ও গ্রন্থাগারিক, বঙ্গীয় সাহিত্য পরিষদ। গ্রন্থ: রোবাইয়াৎ ই ওমর খৈয়াম (কা), রোবাইয়াৎ ই-হাফেজ, সনেট (ক),

সেবিকা ( গদ্য-কবিতা ), ধূমকেতু ( গ. ), মোগল বধূ ( আকবর ও যোধবাই-এর প্রণয়মূলক ঐতিহাসিক নাটক ) কবীর বাণী ( কবীরের দোঁহাবলীর ছন্দানুবাদ )।

**কান্তিচন্দ্র রাঢ়ী**—গ্রন্থকার। জন্ম—১৮৪৭, ৬ ডিসেম্বর, নবদ্বীপ। মৃত্যু-১৯১৪, ১২ সেপ্টেঃ হুগলি। পিতা—দীননাথ রাঢ়ী। মাতা—অন্নপূর্ণা। শিক্ষা—হুগলি নর্ম্যাল স্কুল ( ১৮৬৬ ); মোক্তারী পরীক্ষায় উত্তীর্ণ। কর্ম—বালি ব্যারাকপুরের বঙ্গ বিদ্যালয়ের প্রধান পণ্ডিত, হাওড়ায় মোক্তারী, হুগলিতে রেভিনিউ অ্যাকাউণ্ট শিল্প পরীক্ষায় উত্তীর্ণ হয়ে বহু জমীদারবর্গের আম-মোক্তার। গ্রন্থ: ভারতের ইতিহাস, জন্ম ( ১২৮১ ), নবদ্বীপ-মহিমা ( ১২৯৮ )

**কামাখ্যা চরণ গুপ্ত**—গ্রন্থকার। জন্ম—১৮৮১, ১৮ ফাল্গুন, হুগলি, ভাঙ্গামোড়া। পিতা—মাধবচন্দ্র গুপ্ত। শিক্ষা- Six years in Burma, ভাঙ্গামোড়া, মহেশপুর উচ্চ বিদ্যালয় ( সাঁওতাল পরগণা )। কর্ম—বিভিন্ন স্থানে চাকুরী। গ্রন্থ: ব্রহ্মদেশে গমন ( ১৮৯০ )।

**কামাখ্যাচরণ বন্দ্যোপাধ্যায়**—চিকিৎসক। গ্রন্থ: আর্য গৃহ-চিকিৎসা, মাতার প্রতি উপদেশ, প্রসূতির কর্তব্য ও ধাত্রী শিক্ষা, শিশুপালন ও চিকিৎসা, স্ত্রীশিক্ষা, সুসন্তান লাভের উপায়।

**কামাখ্যানাথ তর্কবাগীশ** মহাম.—নব্য নৈয়ায়িক পণ্ডিত। জন্ম—১৮৪২ খ্রী - হাওড়া প্রতাপপুর। মৃত্যু—১৯৩৬, ১০ মার্চ। পিতা—রামব্রহ্ম শিরোমণি। শিক্ষা—বিভিন্ন টোলে। কর্ম—অধ্যাপনা, টোলে, কলকাতা সংস্কৃত কলেজে, নবদ্বীপের চতুষ্পাঠীতে। 'মহামহোপাধ্যায়' উপাধি লাভ ( ১৯০০ )। এসিয়াটিক সোসাইটির ফেলো ( ১৯১১ )। গ্রন্থ: কুসুমাঞ্জলি ব্যাখ্যা বিবৃতি ( ১৮৯২ ), সাংখ্যদীপনী ( ১৯০০ ); সম্পাদিত গ্রন্থ: চতুর্বর্গ-চিন্তামণি ( ১৮৭৯ ), নীতিসার ( ১৮৮৪ ), তত্ত্বচিন্তামণি, নব্যন্যায় তত্ত্ব-চিন্তামণি দীধিতি বিবৃতি (সটীক)।

**কামাখ্যানাথ মুখোপাধ্যায়**—সাহিত্যসেবী। সম্পাদক: বিবেক ( মা, ১৩০৩, শ্রাবণ )

**কামিনী রায়**—মহিলা কবি। জন্ম—১৮৬৪,১২ অক্টোবর, বাখরগঞ্জ বাসন্ডা গ্রামে। মৃত্যু—ভবানীপুর, কলকাতা ১৯৩৩, ২৭ সেপ্টেম্বর। পিতা—চণ্ডীচরণ সেন, সাহিত্যিক। ভগিনী—ডঃ যামিনী সেন। স্বামী—সিবিলিয়ান

কেদারনাথ রায়। বি. এ. ( বীটন কলেজ ১৮৮৬ )। শিক্ষয়িত্রী বীটন কলেজ। জগত্তারিনী স্বর্ণপদক লাভ ( ১৯১০ )। বঙ্গীয় সাহিত্য পরিষদের সহ-সভানেত্রী, ( ১৯৩২-৩৩ ), অভ্যর্থনা সমিতির সভানেত্রী বঙ্গ সাহিত্য সম্মেলন ( ১৯৩০ )। গ্রন্থ : আলো ও ছায়া (১৮৮৯), পৌরাণিকী (১৮৯৭), অশোক-সঙ্গীত (১৮১৪ ), দীপ ও ধূপ (১৯২৯ , জীবন পথে ( ১৯৩০ ), অম্বা (১৯১৫), ধর্মপুত্র (গ, ১৩১৪), ডাঃ যামিনী সেনের জীবনী, গুঞ্জন ( ১৩১১ ), মাল্য ও নির্মাল্য ( ১৯১৩ ), শ্রাদ্ধিকী, সিতিমা, ( গ. না, ১৯১৬ ) ঠাকুরের চিঠি, নির্মাল্য, অশোক সঙ্গীত।

**কামিনী শীল**—কুমারী। মহিলা সাহিত্যিক। খ্রীষ্টধর্মাবলম্বী। সম্পাদিকাঃ খ্রীষ্টীয় মহিলা ( ১৮৮১ ) জানুঃ।

**কামিনী সুন্দরী দেবী**—গ্রন্থকর্ত্রী। ছদ্মনাম—দ্বিজ তনয়া। হাওড়া শিবপুর নিবাসিনী। গ্রন্থ : উর্বশী নাটক ( মহিলা কর্তৃক রচিত প্রথম নাটক ১৮৬৬ ), বালাবোধিকা ( ১৮৬৮ )।

**কায়কোবাদ**—মুসলমান কবি। জন্ম—১৮৬৩ খ্রীঃ ঢাকা—আগলা পূর্বপাড়া। গ্রন্থঃ বিরহ বিলাপ, কুসুম-কানন, অশ্রুমালা, মহাশ্মশান।

**কার্তিকচন্দ্র দাশগুপ্ত**—শিশু সাহিত্যিক। জন্ম—১৮৮৪, ৮ আগস্ট বরিশালের ফুল্লশ্রী গ্রামে। পিতা—মহেশচন্দ্র দাশগুপ্ত। শিক্ষা-গৈলা হাইস্কুল, বি. এম. কলেজ, বি. এ ( কুচবিহার কলেজ ) বি. এল। কর্ম—কলকাতা বিশ্ববিদ্যালয়ের প্রেস সুপারিনটেনডেণ্ট, রেজিষ্ট্রারের সেক্রেটারী, স· রেজিষ্ট্রার। গ্রন্থ : কবিতা—আমার দেশ, পূজা। শিশু গ্রন্থ : সাবিত্রী, াই তাই, ফুলঝুরি, টুলটুল, চরকা-চুবড়ি, পাঁচ মিশালী গল্প, আগডুম বাগডুম। সম্পাদকঃ নবশক্তি ( দৈ ), দেবালয় (মা), বার্ষিক শিশুসাথী। সহঃ সম্পাদক—প্রবাসী।।

**কর্তিকেয় চন্দ্র রায়**, দেওয়ান ( চক্রবর্তী )—গ্রন্থকার। জন্ম—১৮২০ (১২২৭) ৩০ কার্তিক, কৃষ্ণনগর দেওয়ান চক্রবর্তী বংশে। মৃত্যু—১৮৮৫, ১ অক্টোবর। পিতা—উমাকান্ত রায়। কৃষ্ণনগর জজ কোর্টে শিক্ষানবিসী, মেডিকেল কলেজ, কৃষ্ণনগরের মহারাজা শ্রীশচন্দ্রের প্রথমে প্রাইভেট সেক্রেটারী ও পরে দেওয়ান ( ১২৮১ )। পুত্র—কবি দ্বিজেন্দ্রলাল রায়, পৌত্র-সঙ্গীতজ্ঞ কবি দিলীপ কুমার রায় ( পণ্ডিচেরী )। গ্রন্থ : ক্ষিতীশ বংশাবলী চরিত ( ১৮৭৫ ), আত্মজীবন চরিত, গীতমঞ্জরী ( ১৮৭৫ )

**কার্তিক চন্দ্র বসু**—চিকিৎসক। জন্ম—১২৮০, ৩০ কার্তিক ২৪-পরগণা, চাঙড়িপোতা। মৃত্যু—১৩৬২, ৮ ভাদ্র। পিতা—প্রসন্নকুমার বসু। মাতা—

রাজলক্ষ্মীদেবী। শিক্ষা- এফ. এ ( রিপন কলেজ ), এম. বি ( মেডিক্যাল কলেজ ১৮৯৭, প্রথম স্থান অধিকার করেন )। কর্ম—বিখ্যাত ঔষধ ব্যবসায়ী বটকৃষ্ণ পাল কোম্পানীর ব্যবস্থাপক চিকিৎসক দীর্ঘ ৩০ বছর। ১৮৯৯ খ্রীঃ আচার্য প্রফুল্লচন্দ্রের আহ্বানে বেঙ্গল কেমিকেল এ্যাণ্ড ফার্মাসিউটিক্যাল ওয়ার্কসে যোগদান। ১৯০০ খ্রীঃ ঐ প্রতিষ্ঠানের অন্যতম ডিরেক্টর, ১৯০২ খ্রীঃ ম্যানেজিং ডিরেক্টর। ১৯০২ খ্রীঃ দেশীয় ঔষধ সম্বন্ধে ইংরেজী ভাষায় গ্রন্থ রচনা, তাঁর দ্বারা সর্পগন্ধার ও অর্জুন বৃক্ষের ছালের ভেষজগুণ পরীক্ষিত হয় ; পরীক্ষায় ও গবেষণায় সহকর্মী ছিলেন, কবিরাজ গণনাথ সেন। ১৯০৮ খ্রীঃ নিজস্ব গবেষণাগার 'ডক্টর বসুজ ল্যাবরেটারী' প্রতিষ্ঠা, ১৯১৫ খ্রীঃ ইউনিয়ন ডিষ্টিলারী প্রতিষ্ঠা, ১৯২৪ খ্রীঃ বেলেঘাটায় এসিড প্রস্তুত কারখানা প্রতিষ্ঠা, ১৯৩১ খ্রীঃ বসির হাট "রাজলক্ষ্মী সুগার ফ্যাক্টরী" প্রতিষ্ঠা (মাতার নামানুসারে)। স্বগ্রামে 'শিশু ও মাতৃমঙ্গল' কেন্দ্র প্রতিষ্ঠার জন্য জমি ও ২৫ হাজার টাকা দান। ১৯৪১ খ্রীঃ বৈদ্যনাথ ও কলকাতায় বহুব্যয়ে 'বিশ্রাম মন্দির' প্রতিষ্ঠা। ২৪-পরগণা জেলার কৃষ্ণপুরে বালক বালিকাদের বিনাবেতনে আক্ষরিক ও কুটীর শিল্প শিক্ষা দানের জন্য "পল্লী সংস্কার সমিতি" প্রতিষ্ঠা। বর্তমানে ঐ স্থান "কার্তিকপুর" নামে পরিচিত। প্রায় ৪ শত বিঘা জমি, বাড়ী, পুষ্করিনী, বাগান সমন্বিত "কার্তিকপুর কৃষি সমবায় উপনিবেশ" গঠিত। গ্রন্থ : দেহতত্ত্ব, ভারতীয় ভৈষজ্যতত্ত্ব, Pharmacopeoia Indica। সম্পাদিত পত্রিকা: Health and Happiness ( মাসিক ) Food and Drug ( ত্রৈমা ) স্বাস্থ্য সমাচার ( বাংলা, হিন্দী ), তন্দুরস্তি ( উর্দু )।

**কালাচাঁদ দত্ত**—সাংবাদিক। সম্পাদক : সংবাদ সৌদামিনী ( সাপ্তা, ১৮:৮ )।

**কালাচাঁদ দালাল**- গ্রন্থকার। জন্ম—শান্তিপুর। ব্রহ্মপ্রবাসীর পত্র।

**কালাচাঁদ পাল**- পালা-রচয়িত্রী। নিবাস—বিরামপুর। যাত্রার পালা—কালিয়দমন।

**কালিচরণ ঘোষ**- অর্থনীতিবিদ। জন্ম—১৮৯৫, ২৩ জুন কলকাতা। বি. এল। কিউরেটর কমার্সিয়াল মিউজিয়ম। গ্রন্থ : ভারতের পণ্য: সিরিলস ও অয়েল সীড ( ১৯:৮ ), Fibres and Plantation Crops ( ১৯৪০ ), Minerals ( ১৯৪৫ ), Famine in Bengal ( ১৯৪৪ ), Economics Resources of Inda) and Pakistan ( ১৯৫৬ )।

**কালিদাস গুপ্ত**—কবি। গ্রন্থ: বেতালপঞ্চবিংশতি (১৮৫৮)।

**কালিদাস দত্ত**—ইতিহাস সাধক ও প্রত্নতত্ত্ববিদ্। জন্ম—১৮৯৫ খ্রী: ২৪-পরগণা জয়নগর মজিলপুর গ্রামে। পিতা—সুরেন্দ্রনাথ দত্ত। সুন্দরবনের পুরাকীর্তি আবিষ্কারক। গৃহে বিরাট সংগ্রহশালা স্থাপয়িতা। তাঁর আবিষ্কৃত বহু সংগ্রহ কলঃ বিশ্ববিদ্যালয়ের যাদুঘরে 'কালিদাস দত্ত সংগ্রহ' নামে রক্ষিত (১৯৩৫)। বরেন্দ্র অনুসন্ধান সমিতি ও সংস্কৃত কলেজের সংগ্রহশালায় বহু সংগ্রহ দান। সুন্দরবন সংস্কৃতি সম্মেলনের অভ্যর্থনা সমিতির সভাপতি (১৯৫৭)। সম্পাদক: বন্ধু, প্রজ্ঞা।

**কালিদাস নাগ**—আন্তর্জাতিক খ্যাতনামা শিক্ষাব্রতী ও ঐতিহাসিক। জন্ম—১৮৯২, ২৩ মার্চ। মৃত্যু—১৯৬০, ৮ নভেম্বর। পৈতৃক নিবাস, ত্রিবেণী, হুগলী। পিতা—মতিলাল নাগ। (বৌবাজার অক্রুর দত্তের দৌহিত্র বংশ)। স্ত্রী: মহিলা সাহিত্যিক শ্রীমতী শান্তা দেবী। শিক্ষা—এম.এ, পি.এইচ.ডি., ডি.লিট (প্যারিস ১৯২৩)। কর্মজীবন—অধ্যাপক, স্কটিশ চার্চ কলেজ (১৯১৫—১৯), অধ্যক্ষ, মাহীন্দ্র কলেজ সিংহল (১৯১৯-২০), কলকাতা বিশ্ববিদ্যালয় (১৯২৩); ভিজিটিং অধ্যাপক ...প—নিউ ইয়র্ক (১৯৩১), হাওয়াই বিশ্ববিদ্যালয় (১৯৩৭), ফিলিপাইন বিশ্ববিদ্যালয়, হ্যামলিন বিশ্ববিদ্যালয় (১৯৫১-৫২)। প্রতিনিধিত্ব—জেনেভার আন্তর্জাতিক শিক্ষাকেন্দ্র (১৯২১), লুগানোর নারী কংগ্রেসে আন্তর্জাতিক শান্তি ও মুক্তি সংঘে (১৯২২), প্যারীতে গ্রন্থাগার ও গ্রন্থাগারিক আন্তর্জাতিক সম্মেলন (১৯২৩), গ্রেট ব্রিটেন, আয়ারল্যাণ্ড, নরওয়ে, সুইডেন, জার্মান, ইতালি, রোম, পর্তুগাল, মিশর প্রভৃতি স্থানে বক্তৃতা (১৯২১-২৩), কবিগুরুর সঙ্গে চীন ও জাপান ভ্রমণ (১৯২৪), প্রতিষ্ঠাতা ও সম্পাদক—গ্রেটার ইণ্ডিয়া সোসাইটি। রয়াল এসিয়াটিক সোসাইটির সম্পাদক। গ্রন্থ: স্বদেশ ও সভ্যতা (১৯৪০), রবীন্দ্র সঙ্গীতের ধারা, বিশাল ভারত (হিন্দী-অনুবাদ, ১৯২৭), ভারত ও মধ্য এশিয়া (১৯৫৩), রোমাঁ রোলার সহযোগিতায় রামকৃষ্ণ, মহাত্মা গান্ধী, বিবেকানন্দ, ফরাসী ভাষায় রচনা (১৯২২-২৯), Les Theories Diplomatiques de l' Inde et l' Arthastra (প্যারী, ১৯২৩) Cygne (রবীন্দ্রনাথের বলাকার ফরাসী অনুবাদ, P. J. Jouva সহ, ১৯২৪), Greater India and other Monographs (১৯২৬-২৮), Golden Book of Tagore (সম্পাদিত ১৯৩১-৩২), Art and Archaeology Abroad (১৯৩৬), Union and the Pacific world (১৯৪১), With Tagore

in China and Ceylone ( ১৯৪৪-৪৫ ), New Asia ( দিল্লী ১৯৪৭ ), Indian History and Civilisation, Discovery of Asia, Tolsotoy and Gandhi ( পাটনা, ১৯৫০ ), India and the Middle East (১৯৫৩), সম্পাদিত গ্রন্থ: Golden Book of Tagore ( ১৯৩১-৩২ ), India and the World, Bicentenary of Sir William Jones 1745—1946 (১৯৪৬), Centenary of Women's Education in India ( বীটন কলেজ শত-বার্ষিকী সংখ্যা, ১৯৪৯ ), Mahabodhi Diamond Jubile volume ( ১৯৫১ )।

**কালিদাস নাথ**—বৈষ্ণব পণ্ডিত। জন্ম —। মৃত্যু—১৩১০ বঃ। সংস্কৃত ও প্রাকৃত ভাষায় পণ্ডিত। বহু প্রাচীন বাংলা পুথির পাঠ-উদ্ধারক। সম্পাদিত গ্রন্থ: নরোত্তম বিলাস, জগদানন্দ পদাবলী, কবিকঙ্কণ চণ্ডী, মহাভারত ( কাশীদাস ), চৈতন্যসঙ্গম ( জয়ানন্দ ), সম্পাদক: বৈষ্ণব ( মা, ১২৯২, আশ্বিন )।

**কালিদাস বন্দ্যোপাধ্যায়**—সাংবাদিক। সম্পাদক: সংবাদ বর্ধমান ( সাপ্তা. ১৮৫০ ), নবদ্বীপ চন্দ্রিকা ( মা, ১৩০৬ বৈ. )।

**কালিদাস ভট্টাচার্য**—সঙ্গীত-রচয়িতা। জন্ম—মুর্শিদাবাদ; বালুচর। রচনা: শ্যামাসঙ্গীত।

**কালিদাস মিত্র মুস্তফী**—গ্রন্থকার। গ্রন্থ: বিচার তরঙ্গিণী (১৮৬৮)।

**কালিদাস মৈত্র**—সাহিত্যসেবী। জন্ম—২৪-পরগণা। গ্রন্থ: খগোল বিবরণ ( ১৮৬৮ ), মানব দেহতত্ত্ব ( ১৮৫৯ ), ইলেকট্রিক টেলিগ্রাফ ( ১২৬২ ), গার্হস্থ্য বাঙ্গাল ( ১৮৫৯ ), বাষ্পীয় কল ও ভারতীয় রেলওয়ে ( ১২৬২ ), কেশবচন্দ্র কর্মকার এঞ্জিনিয়ার ( ১২৬৯ ), তত্ত্বজ্ঞান উপদেশ, পদার্থবিজ্ঞান। সম্পাদক: সংবাদ-শশধর ( সাপ্তা. ১৮৫২ ), অন্যতম সম্পাদক—জ্ঞানারুণোদয় ( মা. ১৮৫২ )।

**কালিদাস রায়, কবিশেখর**—কবি, প্রাবন্ধিক ও শিক্ষাবিদ। ছদ্মনাম—বেতাল ভট্ট। জন্ম—১৮৮৯, জুন বর্ধমান জেলার শ্রীখণ্ডের নিকটবর্তী কড়ুই গ্রামে বৈদ্য বংশে। 'চৈতন্য মঙ্গল' রচয়িতা কবি লোচনদাসের বংশধর। মাতৃকুলে বৈষ্ণব সাধক উদ্ধবদাস। মৃত্যু—১৯৭৫, ২৫ অক্টোবর টালিগঞ্জ। পিতা—যোগেন্দ্রনারায়ণ রায়। মাতা—রাজমালা দেবী। শিক্ষা—কড়ুই মাইনর স্কুল, প্রবেশিকা—খাগড়া এল এম এস স্কুল, বহরমপুর ১৯০৬, বি. এ. ( বহরমপুর

কৃষ্ণনাথ কলেজ ১৯১০), কাশিম বাজার আশুতোষ চতুষ্পাঠীতে সংস্কৃত শিক্ষা। স্কটিশ চার্চ কলেজে এম. এ. কিছুকাল অধ্যয়ন। কর্মজীবন—সহকারী ও পরে প্রধান শিক্ষক, রংপুর জেলার উলিপুর মহারাণী স্বর্ণময়ী হাই স্কুল (১৯১৩-২০), সহপ্রধান শিক্ষক, বড়িশা হাই স্কুল (১৯২০-৩১), শিক্ষক—ভবানীপুর মিত্র স্কুল (১৯৩১-৫২)। বাল্যকাল থেকে কবিতা রচনা। রংপুর সাহিত্য পরিষদ থেকে 'কবিশেখর' উপাধি লাভ। জগত্তারিণী স্বর্ণপদক—কলি. বিশ্ববিদ্যালয়, সরোজিনী স্বর্ণপদক, আনন্দ পুরস্কার (১৯৬৩), রবীন্দ্র পুরস্কার (১৯৬৮), 'দেশিকোত্তম' উপাধি লাভ (বিশ্বভারতী), ডি. লিট (রবীন্দ্রভারতী ১৯৭২)। প্রতিষ্ঠাতা—রসচক্র সাহিত্য সংসদ। গ্রন্থঃ কুন্দ (১৯০৭), কিশলয় (১৯১২), 'বল্লরী' (কুন্দ ও কিশলয়ের নির্বাচিত কবিতার সংকলন, ১৯১৭), পর্ণপুট ২য় খণ্ড (১৯১৪, ১৯২১), ক্ষুদকুড়া (১৩২৯), ব্রজবেণু (১৩২২), ঋতুমঙ্গল (১৩২৩), আহরণী (১৩৩৭), লাজাঞ্জলি (১৩৩১), রসকদম্ব হাস্যরসাত্মক কবিতার সংকলন (১৩৩০), চিত্তচিতা, বৈকালী (১৯৪০), আহরণ (১৩৫৭), হৈমন্তী (১৯৫৬), পূর্ণাহুতি (রবীন্দ্র পুরস্কার, ১৯৬৮)। পদ্যানুবাদঃ চিত্রে গীতগোবিন্দ (১৯২৭), গীতালহরী (১৯৩০) কাব্যে-শকুন্তলা (১৯৪৬), ইন্দুমতী (১৩৫৯), কুমারসম্ভব (১৯৬০), ব্রজবাঁশরী (১৯৪৮), ঋতুরঙ্গ (১৯৫৩); গদ্য—সাহিত্য প্রসঙ্গ ৩ খণ্ড (১৩৫০, ১৩৫৭, ১৩৫৮), বঙ্গসাহিত্য পরিচয়, ৩ খণ্ড (১৯৪৭, ১৯৪৯, ১৯৫১), জাতক মালিকা, ভক্ত মালিকা, গাথামালা। সম্পাদিত গ্রন্থঃ 'রসচক্র' (উপ. ১২ জন কথা শিল্পী রচিত), অষ্টরম্ভা (গ)।

**কালীকমল চট্টোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থঃ উপদেশাঙ্কুর (১৮৬০)।

**কালীকান্ত বিদ্যালঙ্কার**—স্মার্ত পণ্ডিত। জন্ম—১৮১১ খ্রীঃ মৈমনসিংহ নেত্রকোণা মাথানগ্রাম। মৃত্যু—১৮৬৪ খ্রীঃ। পিতা—কার্তিকেয়চন্দ্র পঞ্চানন। মাতা—কাত্যায়ণী দেবী। গ্রন্থঃ তত্ত্বাবশিষ্ট।

**কালীকান্ত ভট্টচার্য**—সাংবাদিক। সম্পাদকঃ সম্বাদ মুক্তাবলী (সাপ্তা ১৮৪৮)।

**কালীকিঙ্কর আর্যরত্ন**—ব্যঙ্গ কবি। সম্পাদকঃ বিদূষক (মা. ১২৯২)।

**কালীকিঙ্কর চক্রবর্তী**—ঔপন্যাসিক। গ্রন্থঃ অপূর্বকারাবাস (লেডি অফ দি লেকের ছায়া অবলম্বনে)।

**কালীকিঙ্কর মুৎসুদ্দি**—বাঙালী বৌদ্ধ কবি ও সাংবাদিক। জন্ম—১৮৫০,

২১ জুলাই চট্টগ্রাম, পাহাড়তলী। মৃত্যু—১৯২৯, ৬ জুন। কর্ম—পর্বতায় চট্টগ্রামের বিদ্যালয়সমূহের ইন্সপেকটিং পণ্ডিত। 'কাব্যনিধি', 'বিদ্যাবিনোদ' উপাধি লাভ। যুগ্ম-সম্পাদক: প্রভাত (চট্টগ্রাম, মা. কবি নবীনচন্দ্র সেন সহ)। গ্রন্থ: চট্টল-উল্লাস (কা.), কুমুদিনী (উ)।

**কালীকিঙ্কর সেনগুপ্ত**—কবি ও চিকিৎসক। জন্ম—১৮৯৩, ৯ অক্টোবর বর্ধমান, উখরা। বি. এসসি, এম. এ, এম. বি. বি এস্, ডিটিএম। গ্রন্থ: সাঁজের প্রদীপ (ক. ১৯৩১), রবীন্দ্র বৈজয়ন্তী (ক. ১৯৪১), চুত্তল ও শিখীধ্বজ (১৯৫১)। দীনেশ গুপ্তের শেষপত্র (১৯১৩), মন্দার ও মালঞ্চ (না. ১৯৫৫), মন্দিরের ছবি (ক. ১৯৫৫)।

**কালীকিঙ্কর স্মৃতিভূষণ**—স্মার্ত পণ্ডিত। জন্ম—১২৫৬ ব. চট্টগ্রাম। মৃত্যু—১৩২৮ কাশী। পিতা—রামমণি শিরোমণি ভাগবতাচার্য। গ্রন্থ: আচার চন্দ্রিকা, শৌচাশৌচ তরঙ্গিনী, নারায়ণ ভক্তিলহরী।

**কালীকিশোর চৌধুরী**—গ্রন্থকার। জন্ম—বরিশাল। গ্রন্থ: রামারঞ্জন (১৮৭৫)।

**কালীকুমার ঘোষ**—সাময়িক পত্রসেবী। যুগ্ম-সম্পাদক: ভারতে হরিধ্বনি (শিবচন্দ্র বসু সহ, মা. ১২৯১, আষাঢ়)।

**কালীকুমার তর্কতীর্থ**—পণ্ডিত ও অনুবাদক। জন্ম—১২৫২ বৈশাখ ফরিদপুর উনশিয়া গ্রাম। মৃত্যু—১৩২০, ১৫ ফাল্গুন। পিতা—পূর্ণানন্দ ন্যায় বাচস্পতি। অধ্যাপক, জয়পুর রাজ কলেজ (রাজপুতনা, ১৩১৩-১৬), বাগবাজার চতুষ্পাঠী। গ্রন্থ: মুক্তাবলী (বঙ্গানুবাদ)।

**কালীকুমার মুখোপাধ্যায়**—গ্রন্থকার। সাজার কাজে হাজার শেল (প্রহ. ১৮৮৫), বাপরে কলি (১২৯২)।

**কালীকুমার সেন**—গ্রন্থকার। গ্রন্থ: মনের প্রতি উপদেশ (১৮০২)।

**কালীকৃষ্ণ ঘোষ**—গ্রন্থকার। জন্ম—১৮৪৯, ১৮ ডিসেম্বর ময়মনসিংহ, কিশোরগঞ্জ, বালীগাঁও। মৃত্যু—১৯২৫, ২ নভেম্বর। গ্রন্থ: ফুলের তোড়া (কা.), সেকালের চিত্র অঙ্কন।

**কালীকৃষ্ণ চক্রবর্তী** নাট্যকার। গ্রন্থ: চক্ষুঃস্থির (প্রহ. ১৮৮২)।

**কালীকৃষ্ণ দেব**—অনুবাদক। জন্ম—১৮০৮ খ্রীঃ শোভাবাজার রাজবংশে। মৃত্যু—১৮৭৪ খ্রীঃ কাশীতে। পিতা—রাজা রাজকৃষ্ণ দেব বাহাদুর। পিতামহ—মহারাজা নবকৃষ্ণ দেব বাহাদুর। জ্ঞানানুরাগী, ইংরেজী, বাংলা, সংস্কৃত

আর্বী, ফারসী শিক্ষা। সভ্য—বীটন বালিকা বিদ্যালয়, ওরিয়েন্ট্যাল সেমিনারি। বীটন সোসাইটি, ল্যাণ্ড হোল্ডার্স সোসাইটি, সনাতন ধর্ম রক্ষিনী সভা, সহ-সভাপতি ব্রিটিশ ইণ্ডিয়ান অ্যাসো (১৮৫১), জে. পি. (১৮৩৫) রাজা বাহাদুর উপাধি। (১৮৩৩)। অনুবাদ গ্রন্থ: রাসেলাস (জনসন-কৃত, ১৮৩৩), মহানাটক (সংস্কৃত হতে), গল্পমালা (গেস ফেবলস, ১৮৩৬—এই অনুবাদের জন্য হল্যাণ্ড রাজ কর্তৃক স্বর্ণপদক লাভ)। ইংরেজী অনুবাদ—পুরুষ পরীক্ষা (১৮৩০), বেতালপঞ্চবিংশতি (১৮৩৪) বিদ্যোন্মাদতরঙ্গিনী (চিরঞ্জীব ভট্টাচার্য-কৃত, ১৮৩২), নীতিসংকলন (১৮৩১) সদ্বিদ্যাবলী (১৮৩৪), মজমযি লতায়েক (ইং ও হিন্দী, ১৮৩৫), সৌর জগতের মানচিত্র (১৮৩৫), মহানাটক (১৮৪০)।

**কালীকৃষ্ণ ভট্টাচার্য**—শিক্ষাব্রতী ও পণ্ডিত। জন্ম—১৮৪৯, ১৮ এপ্রিল ২৪-পরগনা, হারিণাভি। মৃত্যু—১৯২৯, ১৩ই সেপ্টেম্বর। পিতা—মহেশচন্দ্র চূড়ামণি। এম. এ। অধ্যাপক, মেট্রোপলিটান ইনস্টিটিউশন (বিদ্যাসাগর কলেজ (১৮৮৬-১৯২৯)। গ্রন্থ: বঙ্গের রত্নমালা, ২য় (১৯১০, ১৯১২), বঙ্গের উপন্যাসরত্ন (১৯১২), বাংলা অভিধান (১৯১৮), স্বদৃশ্য (১৯২০), পৃথিবীর স্তম্ভ, ভাষা শিক্ষাব্যাকরণ, মহাভারত (১৯২৯)।

**কালীকৃষ্ণ মিত্র**—গ্রন্থকার। জন্ম—১৮২২খ্রীঃ কলকাতা, শিমুলিয়া। মৃত্যু—১৮৯১ খ্রীঃ ২৪-পরগনা বারাসাত। পিতা—শিবনারায়ণ মিত্র। শিক্ষা—হেয়ার স্কুল, হিন্দু কলেজ। চিকিৎসা, কৃষি, অতি প্রাকৃতিক প্রভৃতি বিদ্যাচর্চা। কৃষিবিদ্যা শিক্ষার উন্নতির জন্য আদর্শ কৃষি উদ্যান ও কৃষি ভাণ্ডার স্থাপন। গ্রন্থ: বিধবা বিবাহ, কৃষিবিদ্যা, স্ত্রীশিক্ষা, মাদক নিবারণ গার্হস্থ্য ব্যবস্থা ও শিশু চিকিৎসা, হোমিওপ্যাথি চিকিৎসা (১৮৭২)।

**কালীকৃষ্ণ লাহিড়ী**—গ্রন্থকার। গ্রন্থ: রশিনারা (১২৭৬)।

**কালীকৃষ্ণ সেন**—সাংবাদিক। জন্ম—১৮৭২ খ্রীঃ হুগলি, শ্যামানন্দপুর। মৃত্যু—১৯৩৮, ৩০ জুলাই। সহ-সম্পাদক: বেঙ্গলী ডেলি নিউজ। সম্পাদকীয় বিভাগে—ক্যাপিট্যাল। সম্পাদক Illustrated weekly (সাপ্তা.), Orient, Advance (১৯৩৫)।

**কালীচন্দ্র বিদ্যারত্ন**—পণ্ডিত। জন্ম—১২৬১ ব. ঢাকা, বিক্রমপুর। মৃত্যু—১৩২৪ ব.। গ্রন্থ: সন্ন্যাসাধিকার তিলক (১৩০০), বসন্ততিলক, উদ্ধারচন্দ্রিকা (১৩২১)।

**কালীচন্দ্র রায় চৌধুরী**—কবি। জন্ম—কুণ্ডী, রংপুর জমিদার বংশে।

বিদ্যোৎসাহী জমিদার। 'রংপুর বার্তাবহ' পত্রিকা প্রকাশের উদ্যোক্তা। তাঁর পুরস্কার ঘোষণায় 'কুলীনকুল সর্বস্ব' নাটক এবং 'পতিব্রতোপাখ্যান' প্রবন্ধ রচিত হয়। কাব্যগ্রন্থ: স্বভাবদর্পণ, প্রেমরসাষ্টক।

**কালীচন্দ্র লাহিড়ী**—সাহিত্যসেবী। সম্পাদক: জ্ঞানদীপিকা পত্রিকা (বার্ষিক ১২৮২—পরে ১৮৮২ সালে এর নাম হয় শিবদায়িকা পত্রিকা)।

**কালীচরণ অধিকারী**—কবি। গ্রন্থ: কবিতা কলাপ (শ্রীরামপুর, ১৮৭২)।

**কালীচরণ চট্টোপাধ্যায়**—কবি। জন্ম—১৮৮৮ খ্রীঃ। মৃত্যু—১৯৭৫, ১১ মার্চ। বি. এ. (১৯০৯)। কর্ম—রাওলপিণ্ডী মিলিটারি অ্যাকাউণ্টস (১৯০৯), ডেপুটি অ্যাসিস্ট্যাণ্ট অ্যাকাউণ্টস জেনারেল (১৯১২) পেশোয়ার। গ্রন্থ: On the Knees of God (ক)।

**কালীচরণ চৌধুরী**—সঙ্গীতজ্ঞ। রংপুরের জমীদার। গ্রন্থ: গীতমালা (১৮৪০)।

**কালীচরণ বসু**—সাময়িকপত্র সেবী। সম্পাদক: বঙ্গমালা (মা. ১২৯২ কার্তিক)।

**কালীচরণ ভট্টাচার্য**—কবি। গ্রন্থ: শ্রীরামচরিত (ছোটদের জন্য লিখিত)।

**কালীচরণ সেন**—গ্রন্থকার। গ্রন্থ: ঈশ্বরের উপাসনা, ঈশ্বরের স্বরূপ, বিধবাবিবাহ, বিধবাবিবাহ পরিশিষ্ট, দম্পতি-সংযম, বৈদ্য, নিবেদন।

**কালীনাথ ঘোষ**—ব্রাহ্মধর্ম প্রচারক। জন্ম - হুগলি, চন্দননগর। গ্রন্থ: আত্মদান (না), নামসুধা, অনুষ্ঠান সঙ্গীত, ব্রহ্মসঙ্গীতাবলী ৪খণ্ড।

**কালীনাথ দাস শীল**—যাত্রাপালা রচয়িতা। জন্ম—ঢাকা। পালা—সীতার বনবাস (ঢাকা)

**কালীনাথ রায়**—সাংবাদিক। জন্ম—১৮৭৮ খ্রীঃ যশোহর। মৃত্যু—১৯৪৫ খ্রীঃ। এফ. এ পর্যন্ত পাঠ। স্বদেশী আন্দোলনে যোগদান। কারাবাস (১৯১৯)। সহ-সম্পাদক: বেঙ্গলী। সম্পাদক: citizen (ডিব্রুগড়, মা. ১৯০৪—৬), The Punjabee (১৯১১), Tribune (লাহোর, ১৯১৫-৪৫)।

**কালীনাথ রায় চৌধুরী মুন্সি**—জনসেবী ও কবি। জন্ম—১৮০১ খ্রীঃ ২৪-পরগণা, টাকী। মৃত্যু—১৮৩০, ১২ ডিসেঃ। ইংরেজি, বাংলা, ফার্সী ও সংস্কৃত ভাষায় বিশেষ পারদর্শী। স্বগ্রামে বিদ্যালয় স্থাপন, সমাজ-সংস্কারক, টাকী

হতে সোদপুর পর্যন্ত রাজপথ নির্মাতা। হাফ-আখড়াই গানের রচয়িতা। গ্রন্থ: ভারতচন্দ্রের কাব্য ফার্সীতে অনুবাদ।

**কালীনাথ লাহিড়ী**—কবি। জন্ম—মৈমনসিংহ, উস্থিগ্রাম। গ্রন্থ: দোললীলা হোলি গান, কবিগান।

**কালীনারায়ণী গুপ্ত**—ব্রাহ্মধর্ম প্রচারক ও কবি। জন্ম—১৮২০ খ্রীঃ ঢাকা, আকানগর। মৃত্যু—১৯০৩ খ্রীঃ। পিতা—সুধারম গুপ্ত। ব্রাহ্মধর্ম গ্রহণ (১৮৬৯) ও ব্রাহ্মসমাজ স্থাপন। গ্রন্থ: ভাবসঙ্গীত, ভাবকথা।

**কালীপদ চট্টোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—১৮৯৭, ১ মার্চ মুর্শিদাবাদ, বহরমপুর। বি এ। উপাধি—বিদ্যাবিনোদ, সাহিত্যবিনোদ, সাহিত্য সরস্বতী। গ্রন্থ: শরৎ সাহিত্যে নারী (১৯৪০), শ্রীমধুসূদন (১৯৪২), বঙ্কিমচন্দ্র (১৯৫০), শিশু রাণী (১৯৫৫)।

**কালীপদ বসু**—গণিতজ্ঞ। জন্ম—যশোহর, ঝিনাইদহ। মৃত্যু—১৯১৪ নভেম্বর। পিতা—মহিমাপ্রসাদ বসু। এম. এ। শিক্ষকতা—বিপণ কলেজিয়েট স্কুল, অধ্যাপক র‍্যাভেনস কলেজ (কটক), প্রেসিডেন্সী কলেজ, ঢাকা কলেজ। গ্রন্থ: Algebra Made Easy, বাজগণিত।

**কালীপদ মুখোপাধ্যায়**—সঙ্গীতজ্ঞ। গ্রন্থ: বাহুলীনতত্ত্ব (Freatise on violine, ১৮৭৭)।

**কালীপদ শাস্ত্রী**—পণ্ডিত। জন্ম—১৮০০ খ্রীঃ মাধবগাঁ, আরামবাগ, মায়াপুর। পিতা—বেণীমাধব ভট্টাচার্য। সম্পাদিত গ্রন্থ: (বঙ্গানুবাদ সহ) সংক্ষিপ্তসার ব্যাকরণ, দত্তকচন্দ্রিকা, সম্পাপুরবী কথা (না, ,, ভবদেব পদ্ধতি।

**কালীপ্রসন্ন কাব্যবিশারদ**—সাংবাদিক ও সাহিত্যিক। ছদ্মনাম—ফকিরচাঁদ বাবাজী, প্রসন্ন কুমার চট্টোপাধ্যায়, যোগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। জন্ম—১৮৬১, ৬ সেপ্টেম্বর কলকাতা, ভবানীপুর। মৃত্যু—১৯০৭, ৪ জুলাই। পিতা—রাখালচন্দ্র বন্দ্যোপাধ্যায়। শিক্ষা—ভবানীপুর চড়কডাঙা বঙ্গবিদ্যালয়, প্রবেশিকা (মিশনারী স্কুল, ভবানীপুর ১৮৭৬), এফ. এ পর্যন্ত পাঠ। সরস বাঙ্গ রচনায় সিদ্ধহস্ত। দ্বারকানাথ বিদ্যাভূষণের কাছে কাব্য ব্যাকরণাদি ও সাংবাদিকতা শিক্ষা। 'কাব্য-বিশারদ' উপাধি লাভ। সিকউলার প্রেস মুদ্রাযন্ত্র, আর্য ঐন্দ্রজালীক সমিতি। স্বদেশ-প্রেমিক। গ্রন্থ: সভ্যতা-(ভার্ণাকুলার প্রেস অ্যাক্টের বিরুদ্ধে, ১৮৭৮), বঙ্গীয় সমালোচনা (১৮৮০), পেনেল প্রসঙ্গ (১৯০১), লাঞ্ছিতের সম্মান (১৯০৬)। কাব্যগ্রন্থ—লুক্রেসিয়া,

ধর্মাবতারের কেচ্ছা, মিঠেকড়া। সম্পাদিত গ্রন্থ: বিদ্যাপতি ( সটীক ), প্রসাদ পদাবলী, বঙ্গীয় পদাবলী, স্বদেশী সঙ্গীত। সম্পাদক: প্রকৃতি ( মা. ১২৮৭ ), হিতবাদী ( সাপ্তা. ১৩০১ ), বঙ্গনিবাসী, হিন্দী হিতবাদী, সাহিত্য সংহিতা (১৩১১ ), Anti-Christian ( ১৮৮২-৮৪ ), Cosmopoltian ( ১৮৮৩-৮৪ ), সহ-সম্পাদক: Hindu patriot, Amrita Bazar Patrika.

**কালীপ্রসন্ন ঘোষ, বিদ্যাসাগর**—পণ্ডিত ও সাহিত্যিক। জন্ম—১৮৪৬, ২৪ জুলাই ঢাকা, বিক্রমপুর ভরাকর গ্রাম। মৃত্যু—১৯১০, অক্টোবর। পিতা—শিবনাথ ঘোষ। শিক্ষা—মক্তবে, টোলে, বরিশাল ইংরেজী বিদ্যালয়ে, ঢাকা, কলকাতা। কর্ম—ঢাকা আদালতের পেস্কার ( ১৮৬৬ ), ভাওয়াল স্টেটের ম্যানেজার ( ১৮৭৭ )। জয়দেবপুরে সাহিত্য সমালোচনা সভা। উপাধি—রায়বাহাদুর, বিদ্যাসাগর, সি আই ই। সহ-সভাপতি, বঙ্গীয় সাহিত্য পরিষদ ( ১৩০৪-৭ )। অবৈতনিক ম্যাজিস্ট্রেট। গ্রন্থ: নারী জাতীয় বিষয়ক প্রস্তাব ( ১৮৬৯ ), প্রভাত চিন্তা ( ১৮৭৭ ), নিভৃত চিন্তা ( ১৮৮৩ ), নিশীথ চিন্তা ( ১৮৯৬ ), ভক্তির জয়, ভ্রান্তিবিনোদ, ছায়াদর্শন, মা না মহাশক্তি, প্রমোদ লহরী। সম্পাদক: বান্ধব ( মা ১২৮০-১৩১২ ), শুভসাধিনী ( সপ্তা ঢাকা, ১২৭৭, ফাল্গুন )।

**কালীপ্রসন্ন চট্টোপাধ্যায়**—সাংবাদিক। জন্ম—১৮৬৩, ১ মার্চ জলপাইগুড়ি ( পিতার কর্মস্থল )। মৃত্যু—১৯১৯, ১২ নভেম্বর। আদি বাস—হুগলী, চন্দননগর। শিক্ষা—লাহোর স্কুল, মেডিকেল কলেজ ( কিছুকাল ) সিবিল মেলিটারি গেজেটের অনুবাদক, ( লাহোর ) ট্রি-বিউন পত্রিকা ( ১৮৮৫ )। প্রতিষ্ঠা—লাইট ( সাপ্তা. পত্রিকা ), অমৃতবাজার পত্রিকার সম্পাদকীয় বিভাগে, কস্‌মোপলিটন কাগজ।

**কালীপ্রসন্ন চট্টোপাধ্যায়**—সাহিতি ক সম্পাদক: পরিণাম (জয়রামপুর, মা, ১২৯১ ফাল্গুন )।

**কালীপ্রসন্ন দত্ত**—গ্রন্থকার ও সাহিত্যিক। জন্ম—১২৬৬, ২০ আষাঢ় ফরিদপুর, চাঁওচা গ্রাম। মৃত্যু—১৩০৮, ৮ অগ্রহায়ণ। পিতা—ঈশ্বরচন্দ্র দত্ত। মাতা—ইন্দুমতী দেবী। শিক্ষা—প্রবেশিকা ( বরিশাল গভঃ ইংরেজি বিদ্যালয়, ১২৮১ ), এফ. এ. ( প্রেসিডেন্সি কলেজ ১২৮৩ )। কর্ম—প্রথম ব্যবসায়, পরে বিজনী এস্টেটের সুপারিনটেনডেন্ট (১২৯৩ ১৮০৬)। গ্রন্থ: দলিত কুসুম, বুয়র যুদ্ধ। সম্পাদক: ভারত সুহৃদ ( সাপ্তা, ১৮৭৩ ), ভারত বণিক ( সংবাদপত্র)।

**কালীপ্রসন্ন দাস**—গ্রন্থকার। গ্রন্থ, চুক্তির দাবী, মহামুহূর্তে, ঘরের বউ।

**কালীপ্রসন্ন দাসগুপ্ত**—গ্রন্থকার। জন্ম—১২৭৮ ব.। মৃঃ—১৩৪৯ ব.। এম. এ. শিক্ষকতা। যাদবপুর ইঞ্জিনীয়ারিং কলেজে বস্তুমল্লিক অধ্যাপক। গ্রন্থঃ, পুরাণ, রাজপুত কাহিনী, রামায়ণের কথা, ভারত নারী, লহর, সমাজ বিজ্ঞান, সরল চণ্ডী। সম্পাদকঃ মালঞ্চ।

**কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায়**—ঐতিহাসিক। জন্ম—১৮৬০ খ্রীঃ। বি. এ.। অধ্যাপক, হুগলি কলেজ। গ্রন্থঃ বাঙ্গালার ইতিহাস (নবাবী আমল—অষ্টাদশ শতাব্দী ১৩০৮, ১৬ই বৈশাখ), ভারতবর্ষের ইতিহাস, শিশুবোধ ভারতবর্ষের ইতিহাস, শিশুবোধ বাঙ্গালার ইতিহাস, মধ্যযুগে বাঙ্গালা (১৩৩০, ১ আশ্বিন)

**কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায়**—জন্ম—১৮৪২ খ্রীঃ। মৃত্যু—১৯০০ খ্রীঃ। আন্তর্জাতিক খ্যাতিসম্পন্ন সঙ্গীতজ্ঞ। পাশ্চাত্য দেশ থেকে বহু পদক ও প্রশংসা পত্র লাভ করেন। গ্রন্থঃ ইংরেজি স্বরলিপি পদ্ধতি (১৮৬৭), জাতীয় সঙ্গীত বিষয়ক প্রস্তাব (১৮৭১)।

**কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায়**—সাহিত্য সেবী। এম এ.। সম্পাদকঃ সংসার (মা, ১৩০৪ পৌষ)।

**কালীপ্রসন্ন বিদ্যারত্ন**—গ্রন্থকার। গ্রন্থঃ বৃহৎ স্তব কবচ মালা ৫র্থ খ., অধ্যাত্ম রামায়ণ (১৮৭২), চন্দ্রহাস।

**কালীপ্রসন্ন ভট্টাচার্য**—গ্রন্থকার। গ্রন্থঃ ঘসেটিমলের ওঁ দাবী।

**কালীপ্রসন্ন সরকার বর্মা**—সাহিত্যিক। সম্পাদকঃ আর্যকায়স্থ পত্রিকা (ত্রৈমা, ১৩১৫—১৩২৯)।

**কালীপ্রসন্ন সিংহ**—বিদ্যোৎসাহী জমিদার, গ্রন্থকার ও অনুবাদক। জন্ম—১৮৪১ খ্রীঃ কলকাতার জোড়াসাঁকোর প্রসিদ্ধ কায়স্থ জমিদার বংশে। মৃত্যু—১৮৭০, ২৪ জুলাই। পিতা নন্দলাল সিংহ। শিক্ষা ইংরেজি, বাংলা ও সংস্কৃতে পারদর্শী। সাহিত্য প্রচারের জন্য বহু অর্থ ব্যয় করেন। প্রতিষ্ঠাতা-কর্ম সচিব-বিদ্যোৎসাহিনী সভা (১৮৫৩)। গ্রন্থঃ হুতুম প্যাঁচার নকশা (১৮৬১), বিক্রমোর্বশী নাটক (অনুবাদ, ১৮৫৯), সাবিত্রী সত্যবান নাটক (১৮৫৮), বাবু (নাটক ১৮৫৩), মালতীমাধব (১৮৫৯), বিধবোদ্বাহ (নাটক), বেণীসংহার (ভট্টনারায়ণকৃত নাটক, অনুবাদ); মহাভারত (১৭৮০—১৭৮৮ শক) সম্পাদকঃ পরিদর্শক (দৈঃ ১৮৬২), বিবিধার্থসংগ্রহ (৭ম পর্ব, ১২৬৮);

পরিচালনা বিদ্যোৎসাহিনী পত্রিকা ( মা, ১৮৫৫ ), সর্বতত্ত্ব প্রকাশিকা ( মা, ১৮৫৬ ) ; হিন্দু পেট্রিয়ট পত্রিকা ( ১৮৬১ )।

**কালীপ্রসন্ন সেন**—গ্রন্থকার। ত্রিপুরারাজ্যে সরকারের কর্ম। 'বিদ্যাভূষণ' উপাধিলাভ। সম্পাদিত গ্রন্থ : রাজমালা, ২খণ্ড ( ত্রিপুরা ১৯২৭ )।

**কালীবর বেদান্তবাগীশ**—দার্শনিক পণ্ডিত। গ্রন্থ : গুরুশাস্ত্র, পাতঞ্জল-দর্শন, বেদান্ত দর্শন ৪খ, সাংখ্য দর্শন ( দুই খ. ১৮৭৭—৮৫ ), সাংখ্যসূত্রম্ পরলোক রহস্য, ন্যায়দর্শন, বেদান্তসার, অধ্যাত্মরামায়ণ। সম্পাদক : অঙ্কুর ( মা. ১৩১৩—১৪ ) ; যুগ্ম-সম্পাদক—সর্বার্থ সংগ্রহ ( শ্রীরামপুর, মা. ১২৭৯ ফাল্গুণ )।

**কালীভূষণ মুখোপাধ্যায়**—সাংবাদিক ও কবি। জন্ম—১৮৭১ খ্রী বরিশাল, বারাকপুর। পিতা—শশিভূষণ মুখোপাধ্যায়। গ্রন্থ : নলোপাখ্যান নাটক মর্তমঙ্গল, মাতৃমঙ্গল, কুলীনবামন। সম্পাদক : স্বায়ত্বশাসন ( সাপ্তা )।

**কালীভূষণ মুখোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ : রাণী দুর্গাবতী, রাজার কথা।

**কালীভৈরব তন্ত্রাচার্য**—সাধক। জন্ম—১৮১৯ খ্রী. মৈমনসিংহ, কিশোর গঞ্জ ভিদাইয়া। মৃত্যু—১৯৩৩ খ্রীঃ। গ্রন্থ : শ্যামার্চন, তত্ত্বসার।

**কালীময় ঘটক**—গ্রন্থকার। জন্ম—১২৬৭ ব. রাণাঘাটে বন্দ্যোপাধ্যায় বংশে। মৃত্যু—১৩০৩, ৩ আষাঢ়। পিতা—চন্দ্রকান্ত তর্কসিদ্ধান্ত। শিক্ষা—রাণাঘাট স্কুল, হুগলি নর্মাল স্কুল ( ১২৬৫ ব. ), নানাবিধ শিল্পকর্মে অভ্যস্ত। কর্ম—প্রধান পণ্ডিত নদীয়া ভানুকা গ্রামের বাংলা বিদ্যালয়, শিক্ষকতা, বর্ধমান বেড়েলা গ্রামের বাংলা বিদ্যালয়, রানাঘাট বঙ্গ বিদ্যালয়। স্থাপন—বালিকা বিদ্যালয় ও শ্রমিকদের জন্য নৈশ বিদ্যালয়। গ্রন্থ : পদ্যময় ( ১৮৮০ ), চরিতাষ্টক, ২য় খ. ( ১৮৭৪ ), ছিন্নমস্তা ( উ. ) কৃষিবিদ্যা, কৃষিপ্রবেশ, সুরেন্দ্র জীবনী, মিত্রবিলাপ, মেলা।

**কালীমোহন বসু**—সাংবাদিক। জন্ম—১২৮৪ ব. ফরিদপুর, রামনগর গ্রামে। মৃত্যু—১৮৪২ ব.। ব্রাহ্মধর্মাবলম্বী। সম্পাদক : ফরিদপুর হিতৈষী সম্মিলনী (পা. ১৩২০ )।

**কালীশঙ্কর দত্ত**—সাংবাদিক। সম্পাদক : সম্বাদ-সুধাসিন্ধু ( সাপ্তা, ১৮৩৭ )।

**কাশীচন্দ্র বিদ্যারত্ন**—পণ্ডিত। জন্ম—১৮৫৫ খ্রীঃ ঢাকা, বিক্রমপুর। মৃত্যু—১৯১৮ খ্রীঃ। গ্রন্থ : সন্ন্যাসাধিকার নির্ণয়। উদ্ধার চন্দ্রিকা, সংহিতার টীকা।

**কালিদাস মিত্র**—সাংবাদিক। সম্পাদক: কাশীবার্তা প্রকাশিকা (পা. ১৮৫১)।

**কালিদাস মিত্র মুস্তফী**—গ্রন্থকার। হুগলি, সুখড়িয়া। মৃত্যু—কাশীধামে। পিতা—দেওয়ান গোবিন্দচন্দ্র মিত্র মুস্তফী। ফার্সী ও সংস্কৃত ভাষায় অভিজ্ঞ। কর্ম—এলাহাবাদ। গ্রন্থ: অঞ্জনশলাকা, আত্মানুভূতি, কাশিকা, শক্তিতত্ত্বসার, গুপ্তলীলা, প্রয়াগমাহাত্ম্য, বিবেকরত্নাবলী, বিচারদীপিকা, জ্ঞানরসায়ন, তত্ত্ব-প্রকাশ, বিচারতরঙ্গিনী (১৮৬৮), প্রেমানন্দলহরী, সজ্জনরঞ্জন, শঙ্করবিজয় জয়ন্তী (১৮৭১)।

**কাশীনাথ**—কবি। জন্ম—১৯ শতক লক্ষ্মীপুর। গ্রন্থ: কালনেমির রায়বার (ক)।

**কাশীনাথ তর্কপঞ্চানন**—বঙ্গীয় তান্ত্রিক পণ্ডিত। গ্রন্থ: দক্ষিণাচার, তন্ত্ররাজ, শ্যামারহস্য।

**কাশীনাথ তর্কপঞ্চানন**—নৈয়ায়িক পণ্ডিত। জন্ম—২৪-পরগণা আড়িয়া-দহ। অনুবাদগ্রন্থ: ভাষা-পরিচ্ছেদ (ন্যায় দর্শন ১৮২১)

**কাশীনাথ দাসগুপ্ত**, মুন্সি—জন্ম—১৮০৮ খ্রীঃ ঢাকা বিক্রমপুর বিদগ্রাম। মৃত্যু—১৮৮৬, এপ্রিল। কর্ম—নোয়াখালি জেলার মহাফেজ। অবসর গ্রহণের পর সাহিত্য-জীবন সুরু। সমাজ-সংস্কারক। গ্রন্থ: শব্দদীপিকা, পঞ্চবটীতত্ত্ব, অবলাজ্ঞান দীপিকা, কন্যাপণ বিনাশিকা।

**কাশীপ্রসাদ ঘোষ**—গীত, ইংরেজি কবিতা রচয়িতা ও সাহিত্যিক। জন্ম—১৮০৯, ৫ অগস্ট, কলকাতা খিদিরপুর। আদি নিবাস—হাওড়া, পৈতাল গ্রাম। মৃত্যু—১২৮০ (১৮৭৩, ১২ নভেম্বর) ২৭ কার্তিক শ্যামবাজার। পিতা—শিবপ্রসাদ ঘোষ। শিক্ষা—হিন্দুকলেজ (১৮২১-২৭)। ছাত্রাবস্থা থেকেই ইংরেজী কবিতা, ও প্রবন্ধ রচনা। সুপ্রীম কোর্টের জুরী (১৮৩৪), অবৈতনিক বিচারক। গ্রন্থ: The Hindu Festival (১৮২৮), The Shair and other Poems (ক্ষুদ্রকাব্য, ১৮৩০), Memoriers of Indian Dynesties (১৮৩৪), Sketches of Ranjit Shing, Sketches of king Oudh, On Bengalee Poetry, On Bengalee works and writers, The Vision—a tale, গীতাবলী। সম্পাদক: The Hindu Intelligencr (সাপ্তাহিক ১৮৪৫—৫৮) যুগ্ম সম্পাদক: বিজ্ঞান সেবধি ১৮৩২ এপ্রিল।

**কাশীবিলাস বন্দ্যোপাধ্যায়**—সাংবাদিক। যুগ্ম সম্পাদক—কালিকা-পুর গেজেট (মা, কালিপাহাড়ী, বর্ধমান, ১৩০৭, ভাদ্র)।

**কাশীরাম বাচস্পতি**—টীকাকার। গ্রন্থ: রঘুনন্দন তিথিতত্ত্বের টীকা।

**কিরণচন্দ্র দত্ত**—সাহিত্যসেবী। জন্ম—১৮৭৬, জুলাই হাওড়া জেলার বাঁ্যাটরায় পৈতৃক ভবনে। মৃত্যু—১৯৬০, ৯ ডিসেম্বর বাগবাজার। পিতা—লক্ষ্মীনারায়ণ দত্ত। শিক্ষা—নিউ ইণ্ডিয়ান স্কুল, মেট্রোপলিট্যান ইনষ্টিটিউসন, ডাফ কলেজ, প্রেসিডেন্সি কলেজ। কর্মজীবন—র‍্যালি ব্রাদার্সের কণ্ট্রাক্টর। রাণী রাসমনি এস্টেটের রিসিভার (১৯২৩—২৯)। গিরিশ লেকচারার, কলিকাতা বিশ্ববিদ্যালয় ১৯৪৭ (প্রদত্ত ১৯৫৪), বাগবাজারের বিবেকানন্দ মিশন ও রামকৃষ্ণ-সারদা মঠের প্রতিষ্ঠাতা-সম্পাদক। গ্রন্থ: গিরিশ গৌরব, চারুস্মৃতি, বন্দনা (ক), সাধনা (সন্দর্ভ ও গীত), অর্চনা, সম্মাননা। যুগ্ম-সম্পাদক: বিশ্ববাণী (মা, ১৩৩৬)।

**কিরণচন্দ্র দে**—সাংবাদিক। জন্ম—মৈমনসিংহ জেলার রসুলপুর। শিক্ষা—কেম্ব্রিজ বিশ্ববিদ্যালয়ের র‍্যাংলার। সম্পাদক: ভাস্কর (সাপ্তা, মৈমনসিংহ, ১৯৩৫)।

**কিরণচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—নাট্যকার ও অভিনেতা। পিতা—গিরিশচন্দ্র বন্দ্যোপাধ্যায়। নাটিকা: ভারতমাতা (১৮৭৩), ভারতে যবন (১৮৭৪)। গোপনচুম্বন (১৮৭৮)।

**কিরণচন্দ্র মুখোপাধ্যায়**—রাজনীতিবিদ। জন্ম—১৮৮৩ খ্রী: যশোহর, ভুগিলহাট। মৃত্যু—১৯৫৪ খ্রী:। পিতা—অমৃতলাল মুখোপাধ্যায়। বিপ্লবী। বোমার মামলায় বহুবার কারাগমন। বহু বিপ্লবীদের সঙ্গে সংশ্লিষ্ট। প্রতিষ্ঠা—সরস্বতী লাইব্রেরী, সত্যাশ্রম (ভূপেন দত্ত সহ, দৌলতপুর)। টেগার্ট হত্যায় ধৃত ও মুক্ত (১৯২৮), প্রজ্ঞানানন্দ পাঠাগার স্থাপন। গ্রন্থ: ক: পন্থা, মুক্তি কোন পথে, চন্দ্রগুপ্ত-গুরু চাণক্য (১৩৫৬), শিবাজী-গুরু রামদাস স্বামী।

**কিরণচাঁদ দরবেশ**—কবি। আসল নাম—কিরণচন্দ্র চট্টোপাধ্যায়। জন্ম—১৮৭৪ খ্রী: ফরিদপুর খালিয়া গ্রামে। মৃত্যু—১৯৪৬, ২০ জুন। শ্রীশ্রীবিজয়-কৃষ্ণ গোস্বামীর শিষ্যত্ব ও সন্ন্যাস গ্রহণ (১৩১৯)। কাশীধামে বাস। কাব্য-গ্রন্থ: মন্দির (১৯১৫), গানের খাতা (১৯১৪), জপজী (১৯১৫), নামব্রহ্ম পূজাপদ্ধতি (১৯০৪), সঙ্গীত সুধা (১৯১৫)—প্রথম শতক, দ্বিতীয় শতক, সামসন্ধ্যা—গাথা, বৃন্দাবন শতক, সুসোমা, কাবেরী, কুল-সঙ্গীত।

**কিরণধন চট্টোপাধ্যায়**—কবি। জন্ম ১৮৮৭ খ্রী: হুগলি; উত্তর পাড়া। মৃত্যু—১৯৩১ খ্রী:। শিক্ষা—এম. এ., বি এল। অধ্যাপক—হেতমপুর কলেজ

শ্রীরামপুর কলেজ, নরসিংহ দত্ত কলেজ। আধুনিক বাংলার অন্যতম প্রখ্যাত গীতিকবি। কাব্য গ্রন্থ: নূতন খাতা (১৯২৩)।

**কিরণবালা সেন**—সাময়িক পত্র সেবিকা। স্বামী—ক্ষিতিমোহন সেনশাস্ত্রী। সম্পাদিকা: শ্রেয়সী (শান্তিনিকেতন ১৩২৯)।

**কিরণশঙ্কর রায়**—জাতীয় নেতা। জন্ম—১৮৯১ খ্রীঃ ঢাকা, তেঁওতা। মৃত্যু—১৯৪৯, ২০ ফেব্রুয়ারি। পিতা—হরিশঙ্কর রায়। শিক্ষা—প্রবেশিকা (হিন্দু স্কুল), আই. এ (সেন্ট জেভিয়ার্স), বি.এ (অক্সফোর্ড, নিউ কলেজ)। অধ্যাপক, প্রেসিডেন্সী কলেজ, সংস্কৃত কলেজ। ইংলণ্ডে গমন (১৯১৯), বার-এট-ল (১৯২১), সহ অধ্যক্ষ ও পরে ভাইস চ্যান্সেলর—ন্যাশন্যাল কলেজ। অসহযোগ আন্দোলনে যোগদান। প্রধান পাঁচ নেতার অন্যতম। কারাদণ্ড (১৯২৯), এম এল এ (১৯৩৩), কংগ্রেসের এড হক সম্পাদক; স্বরাষ্ট্র মন্ত্রী (১৯৪৮) গ্রন্থ: সপ্তপর্ণ।

**কিশোরীচাঁদ মিত্র**—বাগ্মী ও গ্রন্থকার। জন্ম—১৮২২, ২২ মে নিমতা। মৃত্যু—১৮৭৩ ৬ অগস্ট। পিতা—রামনারায়ণ মিত্র। অগ্রজ—প্যারীচাঁদ মিত্র। শিক্ষা—হেয়ার সাহেবের স্কুল, হিন্দু কলেজ (১৮৪১)। ফার্সী, বাংলা ও ইংরেজীতে সুশিক্ষিত। কর্ম—ডাফ সাহেবের স্কুলে অবৈতনিক শিক্ষক, ডেপুটি ম্যাজিস্ট্রেট (১৮৪৬), ম্যাজিস্ট্রেট (১৮৫৪-৫৮)। প্রতিষ্ঠাতা হিন্দু থিওফিলনথ্রপিক সোসাইটি (১৮৪৩)। সম্পাদক: সমাজোন্নতি বিধায়িনী সুহৃদ সমিতি (অক্ষয়কুমার দত্ত সহ; ১৮৫৪), ব্রিটিশ ইণ্ডিয়ান এসোসিয়েশনের কার্য নির্বাহক সমিতির সদস্য (১৮৫৯—১৮৭৩ মৃত্যুকাল পর্যন্ত), বেথুন সোসাইটির সদস্য (১৮৫১)। গ্রন্থ: হিন্দু কলেজের ইতিহাস (পুস্তিকা ১৮৬২), মতিলাল শীলের জীবনকথা (পুস্তিকা), The Mutiny, The Government and the people—By a Hindu ছদ্মনামে (পুস্তিকা ১৮৫৮) Memoir of Dwarka Nath Tagore (১৮৭০), Orissa Past and Present, রাজা রাধাকান্ত দেবের জীবনকথা (পুস্তিকা ১৮৬৭), রামগোপাল ঘোষ (জীবনকথা পুস্তিকা ১৮৬৮), রামমোহন রায় জীবনকথা (পুস্তিকা ১৮৬৬)। সম্পাদক: Indian Field (সাপ্তা, ১৮৫৮-৬৫, এবং ১৮৬৫ যে 'হিন্দু পেটরিয়ট'-এর সঙ্গে সংযুক্ত হয়।)

**কিশোরীমোহন গঙ্গোপাধ্যায়**—অনুবাদক ও সাংবাদিক। জন্ম—১৮৪৮ খ্রীঃ হুগলি জনাই গ্রামে। মৃত্যু—১৯০৮ খ্রীঃ। পিতা—চন্দ্রনাথ

গঙ্গোপাধ্যায়। স্বগ্রামে ট্রেনিং স্কুল। বি. এ (প্রেসিডেন্সি কলেজ ১৮৬৮)। কর্মজীবন—প্রধান শিক্ষক, জনাই স্কুল, কণ্টোলার অ্যাকাউণ্টসে। হালিসহর পত্রিকার ইংরেজি অংশ সম্পাদন; রেইস ও রায়তের সম্পাদকীয় বিভাগে কর্ম। অনুবাদ গ্রন্থ: চরকসংহিতা। সম্পাদনা—ইংরেজী মহাভারত (প্রতাপচন্দ্র রায়ের অনূদিত)।

**কিশোরীমোহন ঘোষাল**—আইনজীবি ও কবি। জন্ম—১৮৮০ খ্রী: হুগলি, কোন্নগর। গ্রন্থ: পারের গান (১৯২৬), অভিযাত্রী (১৯৪৬), পূর্ণাহুতি (মা. ১৯৪৯)।

**কুঞ্জবিহারী তর্কসিদ্ধান্ত, মহাম**—দার্শনিক পণ্ডিত। জন্ম—১৮৭৪, ৩ ফেব্রু. ঢাকা মেদিনীমণ্ডল। মৃত্যু—১৯৩৬, ২৮ মে। পিতা—রূপচন্দ্র শিরোমণি। মহামহোপাধ্যায় উপাধিলাভ (১৯৩০)। গ্রন্থ: প্রতিভা; সম্পাদিত গ্রন্থ: ভাষা পরিচ্ছেদ, সাংখ্য দর্শনম্, তত্ত্ববোধিনী টীকা।

**কুঞ্জবিহারী ভট্টাচার্য্য**—চিকিৎসক। এফ টি এস। সম্পাদক: হোমিওপ্যাথিক অনুবাদক (ঢাকা, মা. ১২৯২, কার্তিক), মহাবিদ্যা (ঢাকা, মা. ১২৯২ অগ্র.)।

**কুমুদচন্দ্র সিংহ**—গ্রন্থকার। জন্ম—১৮৬৬, জুন মৈমনসিংহ, সুসঙ্গ দুর্গাপুর রাজবংশে। মৃত্যু—১৯১৬ খ্রী: ২ অক্টোবর। মহারাজা উপাধিলাভ। বর্ধমান সাহিত্য সম্মেলনের অভ্যর্থনা সমিতির সভাপতি (১৩২০), গ্রন্থ: কৌমুদী।

**কুমুদনাথ চৌধুরী**—ব্যবহারজীবী ও শিকারী। জন্ম—পাবনা, হরিপুর গ্রাম। মৃত্যু—১৩৪০, চৈত্র। পিতা—দুর্গাদাস চৌধুরী। গ্রন্থ: ঝিলে-জঙ্গলে শিকার।

**কুমুদনাথ মল্লিক**—গ্রন্থকার। জন্ম—রাণাঘাট। গ্রন্থ: নদীয়া কাহিনী, শ্রীচৈতন্য, হজরত মোহম্মদ।

**কুমুদনাথ লাহিড়ী**—কবি। জন্ম—[illegible] জানুয়ারি, ফরিদপুর জেলার ফোরাকদী গ্রামে জমিদার বংশে। মৃত্যু—[illegible] কলকাতায়। বিবিধ প্রবন্ধ রচনায় সিদ্ধহস্ত। স্বাধীনতা আন্দোলনের অন্যতম কর্মী। গ্রন্থ: সাগরের ডাক, বিল্বদল, পাপ ও পুণ্য।

**কুমুদবন্ধু সেন**—সমালোচক ও গ্রন্থকার। জন্ম—১২৮৬ ব.। মৃত্যু—১৩৬৯, ২৮ অগ্রহায়ণ। শিক্ষা—কলকাতা সেনচুরি স্কুল, এফ. এ (রিপন



কলেজ), বঙ্কিমচন্দ্র পদক লাভ। বৈষ্ণব সাহিত্যে পণ্ডিত। গিরিশ লেকচারার (১৯৩৪), গ্রন্থ: গিরিশচন্দ্রের নাট্যপ্রতিভা, রাজা রামমোহন রায় ও স্বাধীন ভারত।

**কুমুদরঞ্জন মল্লিক**—কবি। ছদ্মনাম—কপিঞ্জল। জন্ম—১৮৮২, ৩রা মার্চ বর্ধমান। কো-গ্রামের অন্তর্গত বৈষ্ণগ্রামে। মৃত্যু—১৯৭০ ১৪ ডিসেম্বর। বি. এ. (কলিকাতা বিশ্ববিদ্যালয়)। কর্ম—প্রধান শিক্ষক, মাথরুন হাই স্কুল (১৯৩৮)। কাব্যগ্রন্থ: উজানী (১৯০৫), শতদল (১৯০৬), বনতুলসী (১৯১১) একতারা (১৯১৪), বীথি (১৯১৫), বীণা (১৯১৬), বনমল্লিকা (১৯১৮), দ্বারাবতী (না. ১৯২০), রজনীগন্ধা (১৯২১), নূপুর (১৯২২), অজয় (১৯২৭), তূণীর (১৯২৮), চূর্ণকলি (১৯৩০), স্বর্ণসন্ধ্যা (১৯৪৮), শ্রেষ্ঠ কবিতা (১৯৫৭), কুমুদরঞ্জন কাব্য সম্ভার।

**কুমুদরঞ্জন রায়**—আয়ুর্বেদশাস্ত্রবিদ। জন্ম—১৮৯০, ৩১ জানু. কলকাতা। শিক্ষা—কলকাতা ও লক্ষ্ণৌ। এম এ, পি-এইচ. ডি, এম. ডি এইচ। চিকিৎসক। গ্রন্থ: রঘুবংশম্ (যুগ্ম সম্পা. ১৯১৮)। মেঘদূত (ঐ ১৯২৭), সিদ্ধান্ত কৌমুদী ৩ খণ্ড (১৯৩৫-৪০); History of Sanskrit Literature (১৯৫৬), Evolution of Gita (১৯৩৬), Philosophy of Aurveda (১৯৫২), Antibiotic Medicine in Aurveda (১৯৫৭)।

**কুমুদিনীকান্ত গঙ্গোপাধ্যায়**—গ্রন্থকার। বি এ.। গ্রন্থ: সিন্ধুলীন, সিদ্ধিতত্ত্ব, সিন্ধুগৌরব।

**কুমুদিনী বসু**—মহিলা রাজনীতিজ্ঞ ও লেখিকা। পিতা—কৃষ্ণকুমার মিত্র (সঞ্জীবনী—সম্পাদক)। মাতামহ—ঋষি রাজনারায়ণ বসু। স্বামী—শচীন্দ্রপ্রসাদ বসু। বি এ.।

গ্রন্থ: শিখের বলিদান, পঞ্চপুষ্প, অমরেন্দ্র, জাহাঙ্গীরের আত্মকথা মেরী কার্পেন্টার। সম্পাদিকা: সুপ্রভাত (১৩১৪—১৩২১), বঙ্গলক্ষ্মী (১৩৩২—৩৩)।

**কুলদাপ্রসাদ মল্লিক**—দার্শনিক পণ্ডিত। জন্ম—১২৯১ খ্রীঃ। মৃত্যু—১৩৪৪, ২৮ জ্যৈষ্ঠ। পিতা—রাধিকা প্রসাদ মল্লিক। নিবাস—কাশীধাম। বি. এ. (১৯০৯), 'ভাগবত রত্ন' উপা[illegible] গ্রন্থ: নব্যযুগের সাধনা, শ্রীগুরু প্রসঙ্গ (১৯১৫)।

**কুলদারঞ্জন রায়**—শিশু সাহিত্যিক। জন্ম—১৮৭০ মৈমনসিংহ জেলায় মসূয়া গ্রামে। মৃত্যু—১৯৪৮, ৯ সেপ্টেম্বর। পিতা—কালীনাথ রায়। গ্রন্থ:

বেতাল পঞ্চবিংশতি, কথা-সরিৎসাগর, ওডিসিউস, অজ্ঞাত জগৎ, আশ্চর্য দ্বীপ রবিন হুড, পুরাণের গল্প, বাস্কারভিলের কুকুর।

**কুলদানন্দ ব্রহ্মচারী**—সন্ন্যাসী ও ধর্মোপদেষ্টা। শ্রীশ্রীবিজয় কৃষ্ণ গোস্বামীর শিষ্য। গ্রন্থ: শ্রীশ্রীসদ্‌গুরু সঙ্গ, ৫ খণ্ড।

**কুসুমকুমারী দাস**—মহিলা কবি। জন্ম—১২৮৯ খ্রীঃ বরিশাল। মৃত্যু—১৩৫৫ বঃ। পিতা—চন্দ্রনাথ দাস। স্বামী—সত্যানন্দ দাস। শিক্ষা—বরিশাল, কলকাতা বীটন স্কুল। গ্রন্থ: কবিতা মুকুল (শি)। পৌরাণিক আখ্যায়িকা।

**কুসুমকুমারী দেবী**—গ্রন্থকর্ত্রী। ছদ্মনাম—'কোন মহিলা'। জন্ম—বরিশাল। মৃত্যু—১৯১৫, আগস্ট। স্বামী—রাখালচন্দ্র রায় চৌধুরী। (বরিশালের লাখুটিয়ার জমীদার)। পুত্র—কবি দেবকুমার রায় চৌধুরী গ্রন্থ: স্নেহলতা (উ. ১২৯৬), প্রেমলতা (উ. ১২৯৯), শান্তিলতা (উপ ১৯০২), প্রসূনাঞ্জলি (প্র. ১৩০৭), লুৎফউন্নেসা (উ. ১৩১২)।

**কুসুম কুমারী রায়**—মহিলা কবি। গ্রন্থ: মর্মোচ্ছ্বাস।

**কৃষ্ণ-কমল গোস্বামী**—কবিরাজ পদকর্তা যাত্রাপালা রচয়িতা। জন্ম—১৮১০ খ্রীঃ ভজন ঘাট, নবদ্বীপ বৈষ্ণবংশে। মৃত্যু—১৮৮৮ খ্রীঃ হুগলি, চুঁচুড়া। পিতা—মুরালীধর গোস্বামী। শিক্ষা—ব্যাকরণ অধ্যয়ন (বৃন্দাবন), কাব্য অধ্যয়ন (নবদ্বীপ)। কর্ম—ঢাকা। বাল্যকাল হতে যাত্রাপালা রচনা। ঢাকায় 'বড় গোঁসাই' নামে পরিচিত। পালা গ্রন্থ: নিমাই সন্ন্যাস (নবদ্বীপ), স্বপ্নবিলাস (ঢাকা), রাই-উন্মাদিনী (ঢাকা), বিচিত্র বিলাস (ঢাকা), 'সুবল-সংবাদ' (ঢাকা), নন্দ হরণ (ঢাকা), ভরত মিলন (ঢাকা), গন্ধর্ব মিলন।

**কৃষ্ণ কমল ভট্টাচার্য**—সাহিত্যিক ও শিক্ষাব্রতী। জন্ম—১৮৪০ খ্রীঃ (আনু)। মৃত্যু—১৯৩২ ১৩ অগস্ট হাওড়া। নিবাস—মালদহ। পিতা—রামজয় তর্কালঙ্কার। শিক্ষা এণ্ট্রান্স (সংস্কৃত কলেজ, ১৮৫৭), বি.এ (ঐ, ১৮৬০)। কিছুকাল আইন অধ্যয়ন। শিক্ষকতা, অধ্যাপনা (প্রেসিডেন্সি কলেজ, ১৮৬২), আইন ব্যবসায় (হাওড়া কোর্ট), ঠাকুর আইন অধ্যাপক, পরে অধ্যক্ষ (আইন বিভাগ, রিপণ কলেজ ১৮৯১)। গ্রন্থ: দুরাকাঙ্খের বৃথা ভ্রমণ (১৮৫৮), বিচিত্রবীর্য (১৮৬২), নাগানন্দম (১৮৬৪), কুমারসম্ভব (অনুবাদ, ১৮৭৫)। সম্পাদক: বিচারক (সাপ্তা, ১৮৫৮), হিতবাদী (সাপ্তা, ১৮৯১, ৩০ মে)।

**কৃষ্ণকান্ত চর্মকার** ( কেষ্ট মুচী )—বৈষ্ণব সঙ্গীত রচয়িতা। ইনি জাত ব্যবসায় ও কবির গান করতেন।

**কৃষ্ণকান্ত বসু**—গ্রন্থকার। গ্রন্থ: An Account of Burdwan ( ১৮৬৫ )।

**কৃষ্ণকান্ত শিরোমণি**—কবি ও পণ্ডিত। জন্ম—নবদ্বীপ। মৃত্যু—১৮৮২ খ্রী:। প্রধান পণ্ডিত, নবদ্বীপ মিশনারি বিদ্যালয়। গ্রন্থ: সংকাব্যকল্পদ্রুম (সংকলনকাব্য )।

**কৃষ্ণকামিনী দাসী**—মহিলা কবি। গ্রন্থ: চিত্তবিলাসিনী ( কাব্য, ১৮৫৬, বঙ্গ মহিলা রচিত প্রথম গ্রন্থ )।

**কৃষ্ণকিশোর চৌধুরী**—সাহিত্যসেবী। সম্পাদক: শ্রীসনাতনী ( মা, বাগবাজার ১৩০৭, অগ্রহায়ণ )।

**কৃষ্ণকিশোর তর্কালঙ্কার**—পণ্ডিত, অন্যতম সঙ্কলক: বিবাদার্ণবসেতু।

**কৃষ্ণকিশোর রায়**—কবি। গ্রন্থ: দুর্গালীলা-তরঙ্গিনী, ২খণ্ড ( কা. ১৩১২, ১৩১৬ )।

**কৃষ্ণকুমার মিত্র**—সাংবাদিক, রাজনৈতিক নেতা ও ধর্মপ্রচারক। জন্ম—১৮৫১ ডিসেম্বর মৈমনসিংহ, টাঙ্গাইলের বাঘিল গ্রাম। মৃত্যু—১৯৩৬, ডিসেম্বর। পিতা—গুরুচরণ মিত্র। শিক্ষা—মৈমনসিংহে হার্ডিং বঙ্গ বিদ্যালয়, প্রবেশিকা (১৮৭০), বি. এ (কলকাতা)। কর্ম জীবনের প্রথম হতে নহিতকর কাজে যোগদান। নানা স্থানে রাজনৈতিক বক্তৃতা। শিক্ষকতা: সিটি স্কুল ও কলেজ ( ১৮৭৯-১৯০৮ )। যুগ্ম-সম্পাদক—ইণ্ডিয়ান এসোসিয়েশন। স্বদেশী আন্দোলনের অন্যতম নেতা, কারাবরণ ( ১৯০৮-১৯১০ )। গ্রন্থ: একাকাহিনী, বুদ্ধদেব চরিত, রাজা, রাণী, ভিক্টোরিয়া-চরিত, মহম্মদ চরিত। অন্যতম সম্পাদক: সঞ্জীবনী ( ১৮৮৩ )।

**কৃষ্ণকুমারী**—মহিলা কবি। জন্ম—মুর্শিদাবাদ, পাঁচথুপি। পিতা—পূর্ণানন্দ ঘোষ রায়। কাব্যগ্রন্থ: দুহিতার বিলাপ।

**কৃষ্ণচন্দ্র ঘোষ**—গ্রন্থকার। গ্রন্থ: An Epitome of Jainism ( ১৯১৭ )।

**কৃষ্ণচন্দ্র ভট্টাচার্য**—দার্শনিক। গ্রন্থ: Studies in Vendantism ( ১৯০৯ )।

**কৃষ্ণচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—সাংবাদিক। জন্ম—১৮৫০ খ্রী: নদীয়া,

শিবনিবাস গ্রাম। মৃত্যু—১৯১১ খ্রীঃ কাশীতে। শিক্ষা—কিছুকাল মেডিক্যাল কলেজে অধ্যয়ন। কিছুকাল নাড়াজোল রাজার ম্যানেজার। সহ-সম্পাদক : সাধারণী ( পত্রিকা ) ; সম্পাদক বঙ্গবাসী ( সাপ্তা. ), দৈনিক চন্দ্রিকা।

**কৃষ্ণচন্দ্র মজুমদার**—কবি ও সাহিত্যিক। জন্ম—১২৪৩, ১৯ জ্যৈষ্ঠ খুলনা, সেনহাটি। মৃত্যু—১৯০৭, ১৩ জানু. ১৩১৩, ২৯ পৌষ সেনহাটি। পিতা—মাণিকচন্দ্র মজুমদার। শিক্ষা—সংস্কৃত ও ফার্সী ভাষা শিক্ষা। কর্মজীবন—প্রধান পণ্ডিত—ঢাকা মডেল স্কুল (১৩০০ বঙ্গ পর্যন্ত), পণ্ডিত ঢাকা ব্রাহ্ম স্কুল ( ১৮৭০ ), দৌলত স্কুল ( ১৮৭৪-৯৩ ), যশোহর জেলা স্কুল। গ্রন্থ : সদ্ভাবশতক (১৮৬১), রামের ইতিবৃত্ত ( ১৮৬৮ ), মোহনভোগ (১৮৭১), কৈবল্যতত্ত্ব (১৮৮৩)। সম্পাদক : ঢাকা প্রকাশ ( ১৮৬১ ), বিজ্ঞাপনী (১৮৬৫), দ্বৈভাষিক ( যশোহর, ১২৯৩-৯৪ ), মনোরঞ্জিকা, কবিতাকুসুমাঞ্জলি।

**কৃষ্ণচন্দ্র রায়**—গ্রন্থকার। গ্রন্থ : অপরাধতত্ত্ব ( ১০৬৭ )।

**কৃষ্ণচরণ বন্দ্যোপাধ্যায়**—সাময়িক পত্রসেবী। খ্রীস্ট ধর্মাবলম্বী। সম্পাদক : খ্রীস্টীয়শক্তি ( মা. ১৩০৪, আষাঢ় )।

**কৃষ্ণচন্দ্র স্মৃতিতীর্থ**—সংস্কৃত পণ্ডিত। জন্ম—১২৯২ ব. ঢাকা বিক্রমপুর ( মাতুলালয় )। মৃত্যু—১৩৫৩, ২৫ বৈশাখ কলকাতা। পৈতৃক বাস—ফরিদপুর। অন্যতম প্রতিষ্ঠাতা—সংস্কৃত মহামণ্ডল। প্রতিষ্ঠাতা পুস্তকালয়—সারস্বত লাইব্রেরি, হরিহর লাইব্রেরি। গ্রন্থ : শক্তিপূজা পদ্ধতি, আর্যাচার পদ্ধতি, কালীপূজা পদ্ধতি, দেবার্চনা পরিজাত। সম্পাদিত গ্রন্থ : শ্রীমদ্ভাগবদ্গীতা। শ্রীশ্রীচণ্ডী, শ্রীমদ্ভাগবত (পদ্যে অনুবাদ)। সম্পাদক : দেবযানী ( মা সংস্কৃত )।

**কৃষ্ণজীবন**—বঙ্গীয় কবি। জন্ম—রংপুর, বাহিরবন্দর পরগণার বজরা গ্রামে। কাব্যগ্রন্থ : অভয়ামঙ্গল।

**কৃষ্ণজীবন সাহা**—সঙ্গীতজ্ঞ। নিবাস—রাজশাহী। গ্রন্থ : সঙ্গীতাবলী।

**কৃষ্ণদয়াল বসু**—কবি ও সাহিত্যিক। জন্ম—১৮৯৭, ২৭ জানুয়ারী টাঙ্গাইল, নিকলা গ্রামে ( মাতুলালয়ে )। মৃত্যু—১৯৭২, ৮ জানুয়ারী কলকাতা। কর্ম—মিত্র ইনস্টিটিউশন। গ্রন্থ : মোহনা ( ক. ১৯৩২ ), ভার্জিল সয়েল ( অনুবাদ ), ডেভিড লিভিংস্টোন ( অনু. ), মেঘদূত ( বঙ্গানুবাদ ১৯৩৬), পড়ার পরেও ভাবতে হয়, ( শিশু ) ঝুণুঝুণু ( ক. ১৯৩১), ছড়া ও ছন্দ, কথা নিয়ে খেলা ( ১৯৪৭ ), এণ্ডারসনের গল্প, অন্তরের অন্তরালে ( অনু. ১৯২৮ )।

**কৃষ্ণদাস**—কবি। গ্রন্থ : দূতী সংবাদ।

**কৃষ্ণদাস**—কবি। বৃন্দাবন রাধাকুণ্ড প্রবাসী। বৈষ্ণব ভক্ত। গ্রন্থ: চমৎকার চন্দ্রিকা (পদ্যানুবাদ)।

**কৃষ্ণদাস**—বৈষ্ণব গ্রন্থকার। গ্রন্থ: প্রাপ্তি বর্ণ দীপিকা।

**কৃষ্ণদাস আচার্যচৌধুরী**—জন্ম—১৮৮৯, ১৬ ডিসেম্বর, মৈমনসিংহ। গ্রন্থ নিদ্রাভঙ্গ (ক. ১৯০৭), থেরী (১৯২৬), উপলখণ্ড (১৯২৬), ইঙ্গিত (১৯২৬), মায়াপুরী (১৯৪৭), খেয়াল (ক. ১৯৫২)।

**কৃষ্ণদাস বাবাজী**—বৈষ্ণব গ্রন্থকার। জন্ম—১৮৮০, ২৭ জুলাই যশোহর জেলার নড়াইল সাবডিভিসনের ছাতরা গ্রামে। মৃত্যু—১৯১৫, ২ অক্টোবর। পূর্বনাম—ঈশ্বরচন্দ্র দাস। পিতা—নরোত্তম দাস। সন্ন্যাস গ্রহণ (যতি আশ্রম) গ্রন্থ: শ্রীমদ্ভক্তিবিনোদচরিত (১৩২১)।

**কৃষ্ণদাস সুর**—গ্রন্থকার। জন্ম—চন্দননগর, নাড়ুয়া পল্লী। স্থানীয় জমিদারের কাছারিতে কর্ম। গ্রন্থ: বিশ্বমালিনী, ২ খণ্ড (১৮৭৮)।

**কৃষ্ণদেব ভট্টাচার্য**—পাঁচালীকার। জন্ম—শ্রীহট্ট, মান্দারকান্দি গ্রামে। পিতা—দেব বাচস্পতি। গ্রন্থ: নিয়ত মঙ্গলচণ্ডী।

**কৃষ্ণধন দে**—কবি। ছদ্মনাম—চক্রধর। জন্ম—১৮৯৮, বর্ধমান, আঝাপুর। মৃত্যু—১৯৭৩, ৩০ মার্চ। শিক্ষা—এম. এ.। কবিশেখর উপাধি লাভ। কর্ম—অধ্যাপক, বঙ্গবাসী কলেজ। বহু ছায়াচিত্রের কাহিনীকার। গ্রন্থ: ব্যথার পরাগ (গীতিকাব্য); শিশু: লিপিলেখা, গল্পে কাদম্বরী, দশকুমার চরিতের গল্প, নলোদয় কথা, রঘুবংশের গল্প, নলোদয়, ভগবান বুদ্ধদেব।

**কৃষ্ণধন বন্দ্যোপাধ্যায়**—সঙ্গীতজ্ঞ। জন্ম—১৮৪৬ খ্রী: কলকাতা। মৃত্যু—১৯০৪, ২০ ফেব্রু। শিক্ষা—হেয়ার স্কুল, হিন্দু স্কুল। সঙ্গীত চর্চা। শিক্ষকতা, রাজ স্কুল (গোয়ালিয়র), কুচবিহার স্ট্যাম্প অফিসার, ডিপুটি ম্যাজিষ্ট্রেট (১৮৭২)। গ্রন্থ: বঙ্গৈকতান (১৮৬৭), গীতসূত্রসার।

**কৃষ্ণধন মুখোপাধ্যায়**—সাহিত্যসেবী। সম্পাদক: পন্থা (১৩০৫—১৩১৫)।

**কৃষ্ণনাথ ন্যায়পঞ্চানন, মহামঃ**—স্মার্ত পণ্ডিত ও টীকাকার। জন্ম—১৮৫৫ খ্রী: বর্ধমান পূর্বস্থলী। মৃত্যু—১৯১১, ১২ ডিসেম্বর কাশীতে। পূর্বনিবাস—নবদ্বীপ। 'পণ্ডিত কুলচূড়ামণি' উপাধি লাভ (দ্বারভাঙ্গা রাজ কর্তৃক)। শ্রীভারত মহামণ্ডলের ব্যবস্থাপক, নবদ্বীপের প্রধান স্মার্ত পণ্ডিত। গ্রন্থ: কর্পূরাদি স্তোত্রের টীকা, অভিজ্ঞান শকুন্তলার টীকা, মলমাসতত্ত্ব টীকা, দায়ভাগ

টিপ্পনী, স্মৃতি সিদ্ধান্ত, শ্যাম সন্তোষ, বৃহৎ মুগ্ধবোধ, বেদান্ত পরিভাষার টীকা, অর্থসংগ্রহের টিকা, মীমাংসা ন্যায় প্রকাশ, তত্ত্বকৌমুদী।

**কৃষ্ণদাস পাল**—প্রসিদ্ধ সাংবাদিক, রাজনীতিবিদ্ ও বাগ্মী। জন্ম—১৮৩৮ খ্রীঃ কলকাতা। মৃত্যু—১৮৮৪, ২৪ জুলাই। পিতা—ঈশ্বরচন্দ্র পাল। শিক্ষা—ওরিয়েণ্ট্যাল সেমিনারি, পাদরি মিলনের ও রেভাঃ মর্গ্যানের কাছে ইংরেজী, সাহিত্য, দর্শন প্রভৃতি শিক্ষা, মেট্রোপলিটান কলেজ। তৎকালে বহু ইংরেজী সংবাদ পত্রের লেখক। কর্ম—অনুবাদক, ২৪-পরগণা জজ আদালত (কিছুকাল)। রায় বাহাদুর (১৮৭৭), সি. আই. ই (১৮৭৮) উপাধি লাভ। লিটারারি ফ্রি ডিবেটিং ক্লাবের সম্পাদক, মিউনিসিপ্যালিটির কমিশনার (১৮৬২), বঙ্গীয় ও ভারতীয় ব্যবস্থাপক সভার সদস্য, ব্রিটিশ ইণ্ডিয়ান এসোসিয়েশনের সহ-সম্পাদক (১৮৭৮), গ্রন্থ: Indigo Cultivation, The Mutiny and the People, Political Economy and Famine in Bengal। সম্পাদক : Hindu Patriot (হরিশচন্দ্র মুখোপাধ্যায়ের মৃত্যুর পর কালীপ্রসন্ন সিংহ কর্তৃক সম্পাদক পদে নিয়োজিত (১৮৬১—১৮৮৪)।

**কৃষ্ণপ্রসন্ন সেন**—ভক্ত, সাধক, কবি, সাহিত্যিক ও ধর্মপ্রচারক। জন্ম—১২৫৬ ব. ১৭ শ্রাবণ হুগলি, গুপ্তিপাড়ায় বৈদ্য-ব্রাহ্মণ বংশে। মৃত্যু—১৩০৯, ৩ আশ্বিন কাশীধামে। পিতা—পণ্ডিত ঈশ্বরচন্দ্র সেন কবিভূষণ, (তৎকালীন কলকাতার সুপ্রসিদ্ধ কবিরাজ)। মাতা—ভবসুন্দরী দেবী। শিক্ষা—স্বগ্রামস্থ পাঠশালায় প্রাথমিক বিদ্যাশিক্ষা—মুগ্ধবোধ ব্যাকরণ অধ্যয়ন। মাতুলালয় কালনায় মিশনারী ইংরেজী বিদ্যালয়ে অধ্যয়ন, বহরমপুর কলেজিয়েট স্কুলে অধ্যয়ন। এই সময় কিশোর বয়সে সঙ্গীত রচনার কর্ম—১৮।১৯ বৎসর বয়সে জামালপুর রেলওয়ে অফিসে চাকুরী গ্রহণ। এই সময় উপনিষৎ, দর্শন, স্মৃতি পুরাণ ও ইংরেজী দর্শন শাস্ত্র অধ্যয়ন। মুঙ্গের কষ্টহারিনী ঘাটে পরিব্রাজকাচার্য সিদ্ধাবধূত শ্রীমৎদয়ালদাস স্বামীর নিকট দীক্ষা গ্রহণ। মুঙ্গেরে "আর্য ধর্ম প্রচারিনী সভা" স্থাপনা। সুনীতি সঞ্চারিনী সভা স্থাপনা। হরিদ্বারে ভারতবর্ষীয় আর্যধর্ম প্রচারিনী সভা স্থাপনা। এই সময় গুরু কর্তৃক প্রদত্ত পরমহংস পরিব্রাজকাচার্য শ্রী কৃষ্ণানন্দ স্বামী নামে পরিচিত হন। বাংলা, হিন্দী ও ইংরাজী সুললিত ভাষায় ভারতের বিভিন্ন স্থানে হিন্দু ধর্ম বিষয়ে বক্তৃতা দান। কাশীধামে 'যোগাশ্রম' স্থাপন। গ্রন্থ: 'সঙ্গীত মঞ্জুরী' (কাব্য), গীতার্থ—সন্দীপনী, ভক্তি ও ভক্ত (১৮১৩ শক), রামগীতা, শ্রীকৃষ্ণ পুষ্পাঞ্জলী, পরিব্রাজকের সংগীত, পঞ্চামৃত

(প্রবন্ধ), নীতি রত্নমালা, পরিব্রাজকের বক্তৃতা। সম্পাদক—ধর্মপ্রচারক (হিন্দী ও বাংলা ১৮০১—১৮০৮ শক), সুনীতি (পক্ষিক), 'দি মাদার ল্যাণ্ড,' (এক পয়সা মূল্যের, সাপ্তা.)।

**কৃষ্ণবিহারী গুপ্ত**—গ্রন্থকার। জন্ম—কলকাতায়। পিতা—কেদারনাথ গুপ্ত। কর্মজীবন—অধ্যাপক, ভাগলপুর তেজ নারায়ণ জুবিলী কলেজ; অধ্যক্ষ—ঐ। গ্রন্থ; গীতাঞ্জলির ভাবধারা, আনিন্দ্য (ভার্জিলের 'ইনিডে'র ভাবানুবাদ, প্রথম প্রকাশ—১৩১৮ আর্যাবর্ত মাসিকে।)

**কৃষ্ণবিহারী সেন**—প্রসিদ্ধ সাংবাদিক, গ্রন্থকার ও বক্তা। জন্ম—১৮৪৭, ৩০ নভেম্বর কলকাতা কলুটোলা। মৃত্যু—১৮৯৫, ২৯ মে। পিতা—প্যারীমোহন সেন। অগ্রজ—ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেন। শিক্ষা—প্রবেশিকা (১৮৬৪), এফ. এ (প্রেসিডেন্সি কলেজ, ১৮৬৬), বি এ. (১৮৬৮), এম. এ (১৮৬৯)। ব্রাহ্মধর্ম গ্রহণ। কর্ম—প্রধান শিক্ষক—কলকাতা স্কুল (১৮৭২) রেক্টার—ঐ; অধ্যক্ষ, জয়পুর কলেজ (১৮৭২), জয়পুর রাজ্যের ডিরেক্টর অব পাবলিক ইনস্ট্রাকসন, আবগারী বিভাগের উচ্চপদস্থ কর্মচারী (১৮৮৩)। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সদস্য। ইংরেজি, ফরাসী, সংস্কৃত ও পালী ভাষায় অভিজ্ঞ। গ্রন্থঃ অশোক চরিত, বুদ্ধ চরিত (১৮৯০), নববিধান কি? (১৮৯৬), কবিতামালা, গল্পমালা। সম্পাদক: Sunday Mirror, Indian Mirror, The Liberal and the New Dispensation (১৮৮২)।

**কৃষ্ণভামিনী বিশ্বাস**—সাহিত্য সেবিকা। সম্পাদিকা: মাহিষ্য মহিলা (মা, উদয়পুর, শান্তিপুর ১৩১৮)।

**কৃষ্ণমোহন দাস**—সাংবাদিক। পরিচালক—সম্বাদতিমিরনাশক (১২৩০—৩৭)।

**কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় রেভারেণ্ড**, ডঃ—বিখ্যাত বাঙালী খ্রীষ্টীয় ধর্মযাজক ও সাহিত্যক। জন্ম—১৮১৩, ২৪ মে কলকাতা শ্যামপুকুর (মাতুলালয়ে)। মৃত্যু—১৮৮৫, ১১ মে। পিতা—জীবনকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়। শিক্ষা—হেয়ার সাহেবের পাঠশালা (ঠনঠনিয়া), হিন্দু কলেজ (১৮২৪-২৯)। এই সময় নব্য দলভুক্ত হওয়ায় বাড়ী থেকে বহিষ্কৃত (১৮৩১)। ৮/১০টি ভাষায় পণ্ডিত। ডি এল (১৮৭৬, মার্চ), সি আই ই উপাধিলাভ। ডাফ সাহেবের কাছে খ্রীস্ট ধর্ম গ্রহণ (১৮৩২ ১৬ অক্টোবর) ইয়ং বেঙ্গল গোষ্ঠীর অন্যতম সহকারী নেতা। শিক্ষক, হেয়ার স্কুল (১৮২৯-৩২), মির্জাপুর

ইংরেজি স্কুলের সুপারিনটেনডেন্ট ( ১৯৩২-৩৫ ), বেগম সমরু গীর্জার ( বিশপ কলেজের পাশে ) পাদরী ( ১৮৩৭ ), কর্নওয়ালিশ স্ট্রীট ও মাণিকতলার সংযোগ স্থলে ( হেদোর ধারে ) নব নির্মিত গীর্জা ক্রাইস্ট চার্চের আচার্য ( ১৮৩৯-৫২, ২৭ সেপ্টম্বর—এই গীর্জাকে 'কৃষ্ণ বন্দ্যোর' গীর্জা বলা হত )। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সেনেটের সভ্য ( ১৮৫৮ ), ডীন অফ্ ফ্যাকালটি অফ্ আর্টস ( ১৮৬৭ ), রয়েল এসিয়াটিক সোসাইটির সভ্য ( ১৮৬৪ ), সহ সভাপতি বীটন সোসাইটি ( ১৮৬৭ ), ইণ্ডিয়ান লীগ ( ১৮৭৫ ), ইণ্ডিয়ান এসোসিয়েশন ( ১৮৭৮ ), কলকাতা মিউনিসিপ্যালিটির কমিশনার ( ১৮৮০ )। গ্রন্থ: The Persecuted ( নাটক, ১৮৩১ নভেম্বর ), "A Prize Essay on Native Female Education" ( ১৮৪১, ৩১ জুলাই, কলকাতা )। উপদেশ মালা ( ১৮৪০ ), পুরাণ সংগ্রহ, ( ইংরেজি অনুবাদ সহ ১৮৫১ ), কলিদাসের কাব্যের কতকাংশ ইংরেজি অনুবাদ, Dialogues on the Hindu Philosophy ( ১৮৬১ ), ষড়্দর্শন ( ১৮৬৭ ), ঋগ্বেদ-সংহিতা ( টীকা ও ভূমিকা সহ ১৮৭৫ ), The Ariyan witness ( ১৮৭৫ ), বিশ্ববিদ্যা কল্পদ্রুম ( Encyclopedia Bengalenshı ইংরেজী ও বাংলা )। সম্পাদক : Inquirer ( সাপ্তা, ১৮৩১ ১৭ মে ), Hindu youth (১৮৩১), সর্বার্থ সংগ্রহ (দ্বি-ভাষিক পত্র ১৮৫৫ ), সংবাদ সুধাংশু ( ১৮৫০, ৭ সেপ্টেম্বর ), গবর্নমেণ্ট গেজেট ( বাং, ১৮৫২ )

**কৃষ্ণমোহন ভট্টাচার্য**—কবি ও সঙ্গীত রচয়িতা। অর্থের বিনিময়ে ভোলাময়রা, নীলু ঠাকুর প্রভৃতি কবিওলাদের গান রচনা করতেন।

**কৃষ্ণমোহন মল্লিক**—অর্থনীতিবিদ। জন্ম—১৮০১ খ্রী চন্দননগর। মৃত্যু—১৮৮৩ খ্রী:। ভারত সরকারের জুডিসিয়েল সেক্রেটারির অধীনে কর্ম। গ্রন্থ: Brief History of Bengal Commerce ২খণ্ড।

**কৃষ্ণরঙ্গিনী বসু**—সাহিত্য সেবিকা। যুগ্ম সম্পাদিকা ; সোহাগিনী ( মা. ১২৯১ )।

**কৃষ্ণরাম দত্ত**—কবি। গ্রন্থ: রাধিকামঙ্গল।

**কৃষ্ণহরি দাস**—কবি। জন্ম—রংপুর মহীস্বর গ্রামে, রাজবংশী বংশে। বৈষ্ণব ধর্মাবলম্বী। গ্রন্থ: সত্যপীরের গান, জঙ্গনামা, নাচিনামা।

**কৃষ্ণানন্দ বিদ্যাবাচস্পতি**—পণ্ডিত। জন্ম—যশোহর জেলার মহেশপুর গ্রামে। 'বিদ্যাসরস্বতী' উপাধি লাভ। গ্রন্থ: অন্তর্ব্যাকরণ নাট্য পরিশিষ্ট ( জার্মনীর পণ্ডিত সমাজ কর্তৃক আদৃত )।

**কৃষ্ণানন্দ ব্রহ্মচারী**—তন্ত্রগ্রন্থকার। নিবাস—কাশীধামে। গ্রন্থঃ কাচ-চণ্ডেশ্বরী তন্ত্র ( ১২৩৪ )।

**কৃষ্ণানন্দ স্বামী**—কৃষ্ণপ্রসন্ন সেন দ্র.।

**কেদারনাথ ঘোষ**—সম্পাদক। সম্পাদকঃ হিতসাধিনী ( মা, ১২৭৫ আশ্বিন )।

**কেদারনাথ ঘোষাল**—সাময়িক পত্র সেবী। সম্পাদক : মুকুলমালা ( মা. ১২৯০ বৈশাখ )

**কেদারনাথ চট্টোপাধ্যায়**—সাংবাদিক ও সাহিত্য সেবী। ছদ্মনাম—জগন্নাথ পণ্ডিত। জন্ম—১৮৯২, ৯ ফেব্রুয়ারি কলকাতায়। মৃত্যু—১৯৬৫, ১৬ মে। পৈতৃক বাসস্থান—বাঁকুড়া। পিতা—সাংবাদিক রামানন্দ চট্টোপাধ্যায়। মাতা—মনোরমা দেবী। শিক্ষা—প্রবেশিকা ( এলাহাবাদ অ্যাংলো বেঙ্গলী স্কুল, ১৯০৮ ), আই এস-সি ( সিটি কলেজ ), বি. এস-সি ( লণ্ডন বিশ্ববিদ্যালয় ), এ আর সি সি ডিপ্লোমা লাভ। কর্ম জীবন—লণ্ডনে কোণ্ট অস্ত্র উৎপাদন কারখানায় কর্ম প্রথম বিশ্বযুদ্ধে রয়েল আর্মি মেডিকেল কোরের ওয়ারেণ্ট অফিসার রূপে ·াগে গমন ১৯১৯ সালে প্রত্যাবর্তন। ভারতে একটি গ্লাস ও সিরামিক কারখানায় কাজ। বহুবাজার বিজ্ঞান সমিতির সঙ্গে শিল্প রাসায়নিক গবেষক। কলকাতা বিশ্ববিদ্যালয়ের সাংবাদিক বিভাগের লেকচারার। রবীন্দ্রনাথের সঙ্গে পারস্য ও ইরাক ভ্রমণ। এলাহাবাদে হকি ও ক্রিকেট ক্রীড়াবিদ। গ্রন্থঃ জগন্নাথের খেয়াল খাতা ( ?ি )। অনুবাদ—নিষিদ্ধ দেশে সওয়া বৎসর ( পণ্ডিত রাহুল সংকৃত্যায়ন কৃত। পারস্য ভ্রমণ। সম্পাদকঃ প্রবাসী ১৩৫২, মডান রিভিয়ু ( ১৯৪৫ )।

**কেদারনাথ চক্রবর্তী**—গ্রন্থকার। গ্রন্থঃ চন্দ্রকেতু ( উঃ ১৮৭৭ )।

**কেদারনাথ দত্ত**—ঔপন্যাসিক। জন্ম—১৯শ শতক। তাঁর গ্রন্থগুলির রচনা কাল ১৮৫৪—১৮৬২। গ্রন্থঃ প্রিয়ম্বদ, নলিনীকান্ত, বঙ্কচরিত। পরিচালক ও সম্পাদকঃ চমৎকারমোহন ( দ্বিভাষিক পত্রিকা )।

**কেদারনাথ দত্ত, ভক্তিবিনোদ**—বৈষ্ণব পণ্ডিত। জন্ম—১৮৩৮ ৪, সেপ্টেম্বর নদীয়া, উলা গ্রামে। মৃত্যু—১৯১৪, ১৩ জুন। পিতা—আনন্দ-চন্দ্র দত্ত। শিক্ষা—হিন্দুস্কুল। কর্ম—ডেপুটি ম্যাজিস্ট্রেট (১৯৬৬-৯৪)। হিন্দী, উর্দু, ওড়িয়া, ল্যাটিন, সংস্কৃত, ফার্সী ভাষায় অভিজ্ঞ। বিপিন বিহারী গোস্বামীর নিকট বৈষ্ণব ধর্মে দীক্ষা। ভারতের বহু স্থান পদব্রজে ভ্রমণ। গ্রন্থঃ শ্রীশ্রীচৈতন্য শিক্ষামৃত,

জীবধর্ম, প্রেম প্রদীপ, বিজন গ্রাম, সন্ন্যাসী। সংস্কৃতে—শ্রীকৃষ্ণ সংহিতা, শ্রীগৌরাঙ্গ স্মরণ মঙ্গল স্তোত্র, দত্তকৌস্তুভ আম্নায়সূত্র, হরিনাম-চিন্তামণি, শ্রীভাগবতার্ক মরিচি মালা, শরণাগতি, শ্রীচৈতন্যোপনিষৎ, শ্রীমদ্‌গীতা ও বিষ্ণুশতনাম (টীকাসহ), শ্রীমদ্ভাগবত (সটীক), দত্ত বংশমালা, স্বলিখিত জীবনী ; বালিদে রেজিস্ট্রী (উর্দু), Pourade, The Muts of Orissa, Our Wants, The Bhagavata Speach, Gautam Speach। সম্পাদক: সজ্জনতোষিনী (মা. ১২৮৮)।

**কেদারনাথ দাসগুপ্ত**—দার্শনিক ও সাহিত্যিক। জন্ম—১৮৭৮, ১১ অক্টোবর চট্টগ্রাম জেলার ভাটিখাইন গ্রামে। মৃত্যু—১৯৪২, ৬ ডিসেম্বর নিউ-ইয়র্কে। পিতা—হরচন্দ্র দাশগুপ্ত (বিচার বিভাগ)। শিক্ষা—প্রবেশিকা (মিউনিসিপ্যাল স্কুল, চট্টগ্রাম), আইন (টেম্পল ইন, লণ্ডন), ডি. ফিল. (নিউ ইয়র্ক বিশ্ববিদ্যালয়)। কলকাতার ইণ্ডাস্ট্রী ও ভাণ্ডার পত্রিকার প্রতিষ্ঠাতা (১৯০৪-৫)। স্বদেশী আন্দোলনে সুরেন্দ্রনাথের সহকর্মী হিসাবে 'লক্ষ্মীভাণ্ডার' নামে শিল্প দোকান প্রতিষ্ঠা। ভারতীয়দের মধ্যে সর্বপ্রথম লণ্ডনে ও আমেরিকায় ভারতীয় নাটক শকুন্তলা, সাবিত্রী সত্যবান অভিনয় করান। রবীন্দ্রনাথের নোবেল পুরস্কারে লণ্ডনে সম্বর্ধনা সভার উদ্যোক্তা। নিউ ইয়র্কে 'ওয়ার্ল্ড ফেলোশিপ অফ ফেথস' নামে প্রতিষ্ঠানের প্রতিষ্ঠা। গ্রন্থ: The great book of Proceedings of the World fellowships of Faiths। গ্রন্থ: Princes of Arakan( আরাকান যুবরাজের ইংরেজী অনুবাদ)। সহ-সম্পাদক ভাণ্ডার (মা), সম্পাদক, Appreciation (নিউ ইয়র্ক)।

**কেদারনাথ দাস**-গ্রন্থকার। নিবাস-বহরমপুর। গ্রন্থ: ভারতবর্ষের প্রাচীন দিগ্‌বিচার (১৮৭২)।

**কেদারনাথ বন্দ্যোপাধ্যায়**-রস-সাহিত্যিক ঔপন্যাসিক। ছদ্মনাম-নন্দি শর্মা। 'দাদামশাই' নামে পরিচিত। জন্ম—১৮৬৩, ১৫ ফেব্রুয়ারি কলকাতার উপকণ্ঠে দক্ষিণেশ্বরে। মৃত্যু—১৯৪৯, ২৯ নভেম্বর পূর্ণিয়ায়। পিতা-গঙ্গানারায়ণ বন্দ্যোপাধ্যায়। শিক্ষা-দক্ষিণেশ্বর বঙ্গ বিদ্যালয়ে, উত্তরপাড়া এইচ স্কুল, কুঠিঘাটা স্কুল বরানগর, মীরাটে, আম্বালায় (কোচিং ইনষ্টিটিউট), লক্ষ্ণৌ ক্যানিং কলেজিয়েট স্কুল। কর্মজীবন—সরকারী চাকুরী, চীনযাত্রা (১৯০২), জব্বলপুর (১৯০৫), কানপুর স্টোর আফসের ভার গ্রহন (১৯০৫), অবসর গ্রহণ (১৯১০)। স্থায়িভাবে কাশীবাস ও পূর্ণিয়ায় একমাত্র কন্যার

গৃহে। জগত্তারিনী পদক লাভ ( ১৯৩৩ )। প্রবাসী বঙ্গসাহিত্য সম্মেলনের অন্যতম প্রতিষ্ঠাতা। সম্মেলনের সাহিত্য শাখার সভাপতি। গ্রন্থ: রত্নাকর ( কা. না. ১৮৯৩ ), গুপ্তরত্নোদ্ধার (১৮৯৪ ), চীনযাত্রী (১৯২৫), কাশ্মীর কিঞ্চিৎ ( ১৯১৫ ), আমরা কি ও কে ( ১৩৩৪ ), পাওনা, কবুলতি ( ১৩৩৫ ), দুখের দেওয়ালী ( ১৩৩৯ ), পাথেয় ( ১৩৩৭ ), মা ফলেষু ( ১৩৪৩ ), কোষ্ঠীর ফলাফল, সন্ধ্যাশঙ্খ ( ১৩৪৭ ), ভাদুড়ী মশাই, আইহ্যাজ, নমস্কারী ( ১৩৫১), হিসাব নিকাশ, উড়ো খৈ ( রঙ্গকাব্য )।

**কেদারনাথ মজুমদার**—সাংবাদিক ও গ্রন্থকার। জন্ম—১২৭৭ বঃ মৈমনসিংহ কিশোর গঞ্জে। মৃত্যু—১৩৩৩ বঃ মৈমনসিংহ। গ্রন্থ: মৈমনসিংহের ইতিহাস, মৈমনসিংহের বিবরণ, ঢাকার বিবরণ, সারস্বতকুঞ্জ, বাংলার সাময়িক সাহিত্য, রামায়ণের সমাজ। উপন্যাস: শুভদৃষ্টি, স্রোতের ফুল, সমস্যা, চিত্র। সম্পাদক: কুমার ( পত্রিকা ১৩০৪ ), বাসনা ( ১৩০৬ ), আরতি ( ১৩০৭ ), সৌরভ ( ১৩২৯ )।

**কেদারনাথ মুখোপাধ্যায়**—সাহিত্যিক। সম্পাদক: মাসিক প্রকাশিকা ( ১৮৮৪ )।

**কেশবচন্দ্র আচার্য চৌধুরী**—আইনজীবী। জন্ম—মুক্তাগাছা জমিদার বংশে। মৃত্যু—১২৯৮ বঃ। আইন পাস ( এলাহাবাদ ), আইন ব্যবসায় মৈমনসিংহ। অন্যতম প্রতিষ্ঠাতা ভূম্যধিকারী সভা, মৈমনসিংহ সিটিস্কুল, মৈমনসিংহ সারস্বত সভা। গ্রন্থ: আফগান বিবরণ, Law of Adoption.

**কেশবচন্দ্র গুপ্ত**—আইনজীবী ও সাহিত্য সেবী। জন্ম—১৮৮৩ জুন কলিকাতা। মৃত্যু—১৯৭১, ২৯ নভেম্বর কলকাতা। আদিবাস বড়িশা। পিতা—উমেশ চন্দ্র গুপ্ত। প্রবেশিকা ( হিন্দু স্কুল, ১৮৯৬ ), বি.এ. ( ডাফ কলেজ, ১৯০০ ), এম. এ. ( ১৯০১ ), বি. এল (১৯০৭) কিছুকাল অধ্যাপনা, পরে পুলিশ কোর্টে আইন ব্যবসায়, হাইকোর্ট ( ১৯১৪ )। সমগ্র ইউরোপ, জাপান, শ্যাম, হংকং প্রভৃতি ভ্রমণ। গ্রন্থ: মাদাম হামিদা নদিরের জীবনস্মৃতি, অতি বোগাস সখের শ্রমিক, বিদ্রোহী তরুণ, আসমানের ফুল। সম্পাদক: অর্চনা ( মা ১৩১৫ )।

**কেশবচন্দ্র ভট্টাচার্য**—কবি। জন্ম—১৮৮৯ খ্রী: ফরিদপুর, উনাশিয়া। বি. এ কবিভূষণ। শিক্ষাব্রতী। গ্রন্থ: নূতন সন্ন্যাস ( ১৯২২ ), দুর্গোৎসব ও যথার্থ দুর্গাপূজা ( ১৯৫৭ )।

**কেশবচন্দ্র রায়**—গ্রন্থাকার। গ্রন্থ : শব্দাবলী ( অভিধান )।

**কেশবচন্দ্র সেন, ব্রহ্মানন্দ**—ব্রাহ্মধর্ম প্রচারক ও গ্রন্থকার। জন্ম—১৮৩৮ ১৯ নভেম্বর কলকাতা কলুটোলা। মৃত্যু—১৮৮৪, ৮ জানুয়ারি কলকাতা। পিতা—প্যারীমোহন সেন। পিতামহ—দেওয়ান রামকমল সেন। নিবাস—হুগলী, গৌরিভা ( গরিফা ) গ্রামে। শিক্ষা—হিন্দুস্কুল, মেট্রোপলিট্যান কলেজ ( ১৮৫৮ )। ব্রাহ্মধর্ম গ্রহণ ( ১৮৫৭ )। কর্ম—বেঙ্গল ব্যাঙ্কের কেরানী ( কিছুকাল )—১৮৬০ পর্যন্ত, সভা-স্থাপন—Good will Fraternity (১৮৫৭) সঙ্গতসভা ( ১৮৬৯ ), ব্রাহ্মবন্ধু সভা, ব্রাহ্মিকা সমাজ, ভারতবর্ষীয় ব্রাহ্ম মন্দির, ( ১৮৬৯, ২২ অগস্ট ), ভারত সংস্কার সভা ( ১৮৭০, ১ নভেম্বর ), নববিধান ( ১৮৭৮ )। ব্রাহ্মধর্মে একনিষ্ঠতার জন্য মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর কর্তৃক 'ব্রাহ্মানন্দ' উপাধি লাভ ১৮৬২, ১৬ এপ্রিল আদি ব্রহ্ম সমাজের আচার্য। প্রচার উদ্দেশে ইংলণ্ডে গমন ( ১৮৭০, ফেব্রুয়ারি—১৮ সেপ্টম্বর )। গ্রন্থ : Young Bengal, This is for You ( ১৮৬০ ), True faith ( ১৮৬৬ ), শ্লোক সংগ্রহ ( ১৮৬৯ ), Native Female Improvement ( ১৮৭২ ), যুগ-ধর্ম মহাত্মা, প্রতিপাদক হরিলীলা বা বিধান ভারত (১৮৮০), New Samhita, Yoga : Subjective and Objective, Lecture in India ( ২ খণ্ড ), Lectures in England, Essays : Theological and Ethical Disco-urses and Worships, Social Reformation in India, The New Dispensation ( ২খণ্ড ), ব্রহ্ম গীতোপনিষদ ( ১৮১৫ শক ), সাধু সমাগম, দৈনিক উপাসনা, আচার্যের উপদেশ (১৮৭৭, ৫খ), সেবকের নিবেদন ( ৫ খণ্ড ), দৈনিক প্রার্থনা, প্রতিমা, জীবন বেদ ( ১৮৮৪ ) **শ্রীকৃষ্ণের জীবন ও ধর্ম**, প্রেমের ধর্ম, প্রার্থনা শীল হও ( পুস্তিকা ), ব্রহ্মোৎসব ( ১৮৫৮ ), সম্পাদক : Indian Mirror ( ১৮৯০ ) ধর্মতত্ত্ব ( ১৮৬৪ ), সুলভ সমাচার ( ১৮৭১ ), Sunday Mirror, নববিধান ( বা. ১৮৭৭ )।

**কেশবলাল দাস**—জন্ম ১৮৭৮, ৩১ আগস্ট। গ্রঃ গীতিকাঞ্জান ( ১৯৪০ ), মন্দারমালা ( ১৯৪২ ), চতুষ্পদী কবিতা ( ১৯৪৩ ), সিন্ধুবিজয় ( বা ১৯৫১ ), অশ্রুর্জনক কাব্য ( ১৯৫৬ ), পাকিস্তান সম্ভবকাব্য ( ১৯৫৬ )।

**কৈলাসচন্দ্র কাব্যতীর্থ**—পল্লী কবি ও নাট্যকার। জন্ম—১৮৬১ খ্রী. মেদিনীপুর জেলার দাঁতনের কৃষ্ণ মাইতি রাড় গ্রামে। মৃত্যু—১৯২৯ খ্রী. নয়া গ্রাম থানার বেড়াজাল গ্রামে। শিক্ষা—প্রবেশিকা ( উড়িষ্যা লক্ষ্মণনাথ

হাইস্কুল), 'কাব্যতীর্থ' (দাঁতন সংস্কৃত বিদ্যালয়)। কর্ম—শিক্ষকতা, রাজা সুরেশচন্দ্র রায় সাহিত্যভূষণের শিক্ষাগুরু। নাট্যগ্রন্থ: পরশুরাম-চরিত, পার্থ-গৌরব, বেণীবন্ধন, সঙ্ঘাসুর বধ, জলন্ধর বধ, মদনভস্ম, কংসবধ (সংস্কৃত কাব্য), পিকদূত (ঐ)।

**কৈলাসচন্দ্র কাব্য সাংখ্যতীর্থ, মহাম.**—পণ্ডিত। জন্ম—১৮৬৫ খ্রী. রংপুর, বড়াইবাড়ি। মৃত্যু—১৯৩১। পিতা—হরিশ্চন্দ্র তর্কবাগীশ। আদি নিবাস—পাটনা। চতুষ্পাঠী স্থাপন। মহামহোপাধ্যায় উপাধি লাভ (১৯০৯)। গ্রন্থ: ষড়্দর্শন-সমন্বয়ঃ, ন্যায়রত্নমালা (অপ্র.)।

**কৈলাসচন্দ্র কাব্য ব্যাকরণ স্মৃতিতীর্থ**—জন্ম—১৩০০ ২২ শ্রাবণ শ্রীহট্ট, নর্তন গ্রাম। পিতা—রামকমল ভট্টাচার্য। অধ্যাপক—শ্রীহট্ট মুরারি কলেজ, রংপুর সিংগীমারী চতুষ্পাঠী, মুর্শিদাবাদ বহরমপুর জুবিলি চতুষ্পাঠী (১৩৩৮), নবদ্বীপ চৈতন্য চতুষ্পাঠী (১৩৬৪) গ্রন্থ: স্মৃতিমালিকা রহস্যত্রয়ী, ধাতুমঞ্জরী, স্মৃতিসাগর।

**কৈলাসচন্দ্র জ্যোতিষার্ণব**—জ্যোতির্বিদ পণ্ডিত। জন্ম—তারণ দিয়া। গ্রন্থ: জ্যোতিষ প্রভাকর, জ্যোতিষ প্রদীপ।

**কৈলাসচন্দ্র তর্কনিধি, বেদাচার্য**—পণ্ডিত। জন্ম—১৮৮২ শ্রীহট্ট রাজনগর। মৃত্যু—১৯৫৯ খ্রী. শিলচর। পিতা—ব্রজসুন্দর ভট্টাচার্য। উপাধি—বেদাচার্য। গ্রন্থ: উমামহেশ্বর, কামরূপ-সীমা নির্ণয়, তান্ত্রিকদীক্ষা, পূজায় পশুবলি, বেদ ও শাখা পরিচয়, শর্মা না দেবশর্মা, শাস্ত্রার্থ প্রকাশ, নব্যস্মৃতি সমালোচনা।

**কৈলাসচন্দ্র ঘোষ**—সাহিত্যসেবী। জন্ম—বর্ধমান, রায়না গ্রামে। গ্রন্থ: বঙ্গসাহিত্য ও বঙ্গভাষা (১৮৭৯)। সম্পাদক: আর্য প্রতিভা (মা)।

**কৈলাসচন্দ্র দত্ত**—সাংবাদিক. জন্ম—রামবাগানের দত্ত পরিবারে। পিতা—রসময় দত্ত। সপরিবারে ইংলণ্ড ভ্রমণ। কর্ম—আবগারী বিভাগের সুপারিন্টেণ্ডেণ্ট, কলকাতা ডেপুটি কালেক্টর, পরে কালেক্টর। সম্পাদক Hindu Pioneer.

**কৈলাসচন্দ্র নন্দী**—সাহিত্যিক। জন্ম—১২২৫ ব. ত্রিপুরা ব্রাহ্মণবেড়িয়া কালীগচ্ছ গ্রামে। মৃত্যু—১৮৮৪ খ্রী.। শিক্ষা—প্রবেশিকা (কুমিল্লা জেলা স্কুল), ঢাকা কলেজ। পিতা—নন্দদুলাল নন্দী। ব্রাহ্ম ধর্মে দীক্ষিত (১৮৬৯)। সম্পাদক: বঙ্গবন্ধু পত্রিকা (১৮৭০), East (পত্রিকা, ১৮৭৫), Pilgrim's Journal (১৮৮০)।

**কৈলাসচন্দ্র বসু**—প্রাবন্ধিক। জন্ম—১৮২৭ খ্রী.। মৃত্যু—১৮৭৮, ১৮ অগষ্ট। পিতা—হরলাল বসু। প্রপিতামহ—দেওয়ান ভবানীচরণ বসু। শিক্ষা-ওরিয়েণ্টাল সেমিনারি, হিন্দু কলেজ। কর্ম—মিলিটারি একাউণ্টস অফিস। বীটন সোসাইটির সম্পাদক। প্রতিষ্ঠাতা-সম্পাদক : Literary Chronicle (মা, ১৮৩৫)। গ্রন্থ: The women of Bengal (১৮৫৪), On the Education of Females (১৮৫৬)

**কৈলাসচন্দ্র বিদ্যাভূষণ**—সাহিত্যিক। জন্ম—১২৬৬, ২৫ অগ্রহায়ণ হাওড়া, সাঁতরাগাছি। মৃত্যু—১৩০৯, ২৭ ফাল্গুন। পিতা—নন্দলাল বিদ্যারত্ন। শিক্ষা—এম. এ (সংস্কৃত কলেজ)। অধ্যাপক, ডাফ কলেজ। সম্পাদক: সোম-প্রকাশ (সাপ্তা.)

**কৈলাসচন্দ্র শিরোমণি, মহাম**—জন্ম—১৮৩০ খ্রী. বর্ধমান, ধাত্রীগ্রামে। মৃত্যু—১৯০৯ খ্রী.। পিতা—ঘনশ্যাম সার্বভৌম (মুখোপাধ্যায়)। উপাধি—শিরোমণি, মহামহোপাধ্যায় (১৮৯৬)। অধ্যাপক, কাশী সংস্কৃত কলেজ। গ্রন্থ: ভাবাচ্ছায়া (ন্যায়শাস্ত্রের টীকা)।

**কৈলাসচন্দ্র সিংহ, বিদ্যাভূষণ**—ঐতিহাসিক ও গ্রন্থকার। জন্ম—১২৫৮ ব. ত্রিপুরা কালীগচ্ছ গ্রামে। মৃত্যু—১৩২১ ব.। পিতা—গোলকচন্দ্র সিংহ। কিছুকাল জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুরের উড়িষ্যা জমিদারীর ম্যানেজার। গ্রন্থ: ত্রিপুর ইতিবৃত্ত, সেন রাজগণ, ফরাসী বীরাঙ্গনা জোয়ানের জীবন চরিত, শঙ্কর, আনন্দগিরি, শ্রীধর স্বামীর টীকা (বঙ্গানুবাদ সহ), শ্রীদারু ব্রহ্ম, হস্তামলক, সাধক-সঙ্গীত ২ খণ্ড, কাঙ্গালের গীত, কাঙ্গালের গীতা। সম্পাদিত গ্রন্থ: রাজমালা বা ত্রিপুরার ইতিহাস, মোহমুদ্গর, শ্রীমদ্ভগবদগীতা।

**কৈলাস নাথ রায়**—গ্রন্থকার। জন্ম—১৮৩৩ খ্রী. ফরিদপুর জেলার উলপুর গ্রামে। মৃত্যু—১৮৯৫ মে। পিতা—কমলাকান্ত রায়। আইনজীবী, যশোহর, সদর আমিনের আদালতে, হাইকোর্টের মোক্তার, কালীকৃষ্ণ ঠাকুর এস্টেটে, বৃন্দাবনে পাইকপাড়া এস্টেটের নায়েব। গ্রন্থ: রাজনিয়ম (১৮৫৯) জমীদারী কার্যের নিয়মাবলী, প্রজাস্বত্ব বিষয়ক আইন (১৮৯৪)।

**কৈলাস বারুই**—কবিয়াল। কবিয়াল গোপাল উড়ের শিষ্য।

**কৈলাসবাসিনী দেবী**—গ্রন্থকর্ত্রী। স্বামী—দুর্গাচরণ গুপ্ত। গ্রন্থ: হিন্দু মহিলাগণের হীনাবস্থা (সন্দর্ভ, ১৮৬৩), হিন্দু অবলাকুলের বিদ্যাভ্যাস ও

তাহার উন্নতি ( ১৮৬৫ ), বিশ্বশোভা ( গদ্যে পদ্যে রচিত, তত্ত্ববোধিনী পত্রিকা, ১৭৯১ শক, শ্রাবণ। )

**কোটীশ্বর**—পাঁচালীকার। জন্ম—মৈমনসিংহ, দীঘজান নেত্রকোনায়। পিতা—রমাকান্ত। মাতা-সারদা। গ্রন্থঃ তিন লাখ পীরের পাঁচালী।

**কোবাদ আলি, মুন্সি**—গ্রন্থকার। গ্রন্থঃ জঙ্গে হায়দার ( ১৩২২ )।

**কোমরুদ্দিন**—কবি। নিবাস—২৪ পরগনা। গ্রন্থঃ দেলবাহার গোলেস্তা ( ১৩০০ )।

**কোমরুদ্দিন খোন্দকার**—কবি। নিবাস—ঢাকা। গ্রন্থঃ সমীর জালাল ( ১৩২০ )।

**কোরবান আলি, মুহম্মদ**—কবি। জন্ম—ঢাকা, ঢাকিজোড়। গ্রন্থঃ শাশুড়ি-জামাইয়ের ঝগড়া ( ১৩২২ ), সখী সোনা ( ১৩১৮ )।

**ক্ষিতিমোহন সেনশাস্ত্রী**—শিক্ষাব্রতী ও পণ্ডিত। জন্ম—১৮৮০, ১১ এপ্রিল কাশীতে। মৃত্যু—১৯৬০, ১২ মার্চ। আদিবাস—ঢাকা, সোনারং। পিতা—ভুবনমোহন সেন। এম. এ ( কাশী কুইন্স কলেজ )। কর্ম - চম্বারাজ্যের শিক্ষা বিভাগে, ১৯০৮ খ্রী. ব্রহ্ম বিদ্যালয়ে যোগদান। শান্তিনিকেতনের প্রথম থেকেই রবীন্দ্রনাথের ঘনিষ্ঠ সহযোগী। অধ্যাপক—শান্তিনিকেতন। বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের উন্নতি সাধনের জন্য পঞ্চাশ বছর কাল নিযুক্ত ছিলেন। উপাচার্য—বিশ্বভারতী ( ১৯৫৩-৫৪ )। দীর্ঘকাল বিশ্বভারতীর গবেষণা বিভাগের অধ্যক্ষ। 'দেশিকোত্তম' উপাধি লাভ ( ১৯৫২ )। গ্রন্থঃ প্রাচীন ভারতে নারী, দাদূ ( ১৩৪২ ), কবীর ( ৪ খণ্ড ), জাতিভেদ, ভারতে হিন্দু মুসলমানের যুক্ত সাধনা ( ১৩৫১ ), হিন্দু সাংস্কৃতির স্বরূপ ( ১৩৫৬ ), বাংলার সাধনা ( ১৩৫২ ), ভারতের সংস্কৃতি ( ১৩৫১ ), ভারতীয় মধ্যযুগের সাধনার ধারা ( ১৯৩০ ), যুগগুরু রামমোহন, বলাকা কাব্যপরিক্রমা, বাংলার বাউল, চিন্ময়বঙ্গ, Mediaval Mysticism of India ( লণ্ডন, ১৯৩০ )।

**ক্ষিতীন্দ্রনাথ ঠাকুর**—সাহিত্যিক ও ব্রাহ্মসমাজের আচার্য। জন্ম—১৮৬৯ খ্রী, ২৪ সেপ্টেম্বর জোড়াসাঁকো ঠাকুর বাড়ী। মৃত্যু—১৯৩৭ খ্রীঃ ১৭ অক্টোবর। পিতা—হেমেন্দ্রনাথ ঠাকুর। পিতামহ মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর। শিক্ষা—বি. এ. ( প্রেসিডেন্সী কলেজ, ১৮৮০ ) 'তত্ত্বনিধি' উপাধিলাভ, এফ. আর. এস. এস। আদি ব্রাহ্মসমাজের যুগ্ম সম্পাদক ( ১৮৯১ )। আদি ব্রাহ্মসমাজের আচার্য। গ্রন্থঃ অভিব্যক্তিবাদ (১৩০৯), রাজা হরিশচন্দ্র (১৩০৩),

আর্যরমণীর শিক্ষা ও স্বাধীনতা (১৯০১), ব্রাহ্মধর্মের বিবৃতি (১৩১৬), আঁখিজল (১৩১৭), শ্রীভগবৎ কথা (১৩১৯), ওঁ পিতা নোহসি (১৩২১), প্রাণের কথা (১৩২২), আদি ব্রাহ্ম সমাজের মণ্ডলী সংগঠনের প্রস্তাবনা (১৩২২), বঙ্গসেনা সংগঠনে দেশের উন্নতি (১৩২৩), শিক্ষা সমস্যা ও কৃষিশিল্প (১৩২৩), মা (১৩২৪), হবিঃ, মায়ে পোয়ে (১৩২৫), তোমরা ও আমরা (১৩২৬), স্বস্তিকা (১৩২৬), জর্মনীর বর্তমান রাষ্ট্রনীতির অভিব্যক্তি (১৩২৭), ওপারে (১৩২৮), কলিকাতায় চলাফেরা, জ্ঞান ও ধর্মের উন্নতি, আদিশূর ভট্টনারায়ণ, আলাপ, শিক্ষা সমস্যা ও কৃষ্টি, অধ্যাত্মধর্ম ও অজ্ঞেয়বাদ (১৩২২)। সম্পাদক: তত্ত্ববোধিনী পত্রিকা (১৮৩০—১৮৫৩ শক)।

**ক্ষিতীশচন্দ্র নন্দী**—গ্রন্থকার। জন্ম—১৮৮৪ খ্রী: নদীয়ার অন্তর্গত দৌলত গঞ্জে। মৃত্যু—১৯২৫ খ্রী:। গ্রন্থ: মুক্তি (নাটক)।

**ক্ষিতীশচন্দ্র সরকার**—গ্রন্থকার। গ্রন্থ: A Pilgrimage to the excavating site at Paharpur (১৯২৮)।

**ক্ষিতীশচন্দ্র সেন**—উচ্চপদস্থ কর্মচারী ও অনুবাদক। জন্ম—১৮৮৮, ৫ অক্টোবর, যশোহর, কালিয়া। বি. এ, আই. সি. এস। গ্রন্থ: (ইং অনূদিত) King of the Dark Chamber (১৯১৩), Valaka (১৯২৭), Srikanta (১৯৩০)।

**ক্ষিতীশপ্রসাদ চট্টোপাধ্যায়**—শিক্ষাব্রতী ও গ্রন্থকার। জন্ম—১৮৯৭, ১৮ ডিসেম্বর কলকাতায়। পিতা—যামিনীমোহন চট্টোপাধ্যায়। মাতা—মতিমালা (বিদ্যাসাগর মহাশয়ের নাতনি)। শিক্ষা—প্রবেশিকা (মেট্রোপলিট্যান ইনস্টিটিউশন, (১৯১৩), আই. এস. সি (বিদ্যাসাগর কলেজ ১৯১৮), বি.এস-সি. (প্রেসিডেন্সী কলেজ, ১৯১৭), এম.এস সি (কেম্ব্রিজ)। কর্মজীবন—অধ্যাপক, কলিকাতা বিশ্ববিদ্যালয়, কলকাতা কর্পোরেশনের এডুকেশন অফিসার (১৯২৪—২৭), পশ্চিমবঙ্গ বিধান পরিষদের সদস্য (১৯৪২)। কলকাতা পণ্ডিত সমাজ কর্তৃক 'সার্বভৌম' উপাধিলাভ। গ্রন্থ: Juvenile Delinquency.

**ক্ষীরোদচন্দ্র রায়চৌধুরী**—শিক্ষক, সাংবাদিক, প্রাবন্ধিক। জন্ম—১৮৫০, ১৭ সেপ্টেম্বর, বড়িশা। মৃত্যু—১৯১৬, ৩০ জুন, কটক। শিক্ষা—বি. এ. (১৮৭২), এম. এ. (১৮৭৪)। কর্ম—শিক্ষক, উত্তরপাড়া গভর্ণমেণ্ট স্কুল (১৮৭৩), হেডমাস্টার, ভাগলপুর (১৮৭৪), হেয়ার স্কুলে চাকরি (১৮৭৭), হেডমাস্টার, রাভেনশা স্কুল (কটক ১৮৭৮), পুরী জেলা স্কুল (১৮৭৯), কৃষ্ণনগর

জেলা স্কুল ( ১৮৭১ ), বহরমপুর কলেজে অধ্যাপক ( ১৮৭২—৮৫ ), সাঁওতাল পরগণা ডেপুটি ইন্সপেক্টর ( ১৮৮৭ ), হেডমাস্টার, ছাপরা জেলা স্কুল। অধ্যক্ষ, হুগলি কলেজ, রাভেনসা কলেজ, চট্টগ্রাম কলেজ। 'বঙ্গবাসী' কাগজ প্রকাশে সহায়তা (১৮৮২)। কটকে স্থায়িভাবে বাস। স্থাপনা -কটকে হিন্দু কলেজ স্কুল ( ১৯১৫ )। সম্পাদক : Star of Utkal ( সাপ্তা, কটক ১৯০৫-১৯১৫ )। গ্রন্থ : মানব প্রকৃতি ( ২ খণ্ড ), প্রেমহার ( ১২৯৩ ), বন-ফুল ( ১২৯২ ), প্রাকৃতিক বিজ্ঞান, সমগ্র ভারতের সংক্ষিপ্ত ইতিহাস, ভারতবর্ষের ইতিহাসের প্রশ্নোত্তর, বিবিধ প্রবন্ধ, কুসুমিকা, Aborigins Bengal।

**ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ**—সাহিত্যিক ও নাট্যকার। জন্ম—১৮৬৩, ১২ এপ্রিল ২৪-পরগণা, খড়দহ গ্রামে। মৃত্যু —১৯২৭, ৪ জুলাই বাঁকুড়া বিকানা গ্রামে। পিতা—গুরুচরণ ভট্টাচার্য শিরোমণি ( বন্দ্যোপাধ্যায় )। শিক্ষা—এণ্ট্রান্স ( ব্যারাকপুর গভঃ স্কুল ১৮৮১ ), এফ. এ (জেনারেল এসেম্ব্লিজ, ১৮৮৩ ), বি. এ ( মেট্রোপলিট্যান ইনস্টিটিউশন ১৮৮৮ ), এম.এ ( প্রেসিডেন্সি কলেজ ), আইন অধ্যয়ন। কর্ম—শিক্ষক, ওরিয়েণ্ট্যাল সেমিনারি। অধ্যাপক —জেনারেল এসেম্ব্লিজ ( ১৮৯২-৯১ ), অধ্যাপক পদ ত্যাগ করে নাট্যালয়ে যোগদান। সহ-সভাপতি—বঙ্গীয় সাহিত্য পরিষদ ( ১৩২৫-৩০ )। গ্রন্থ : রাজনৈতিক সন্ন্যাসী ( ২খ ১৮৮৫ ) ; নাট্য গ্রন্থ : ফুলশয্যা (১৮৯৪), প্রেমাঞ্জলি ( ১৮৯৬ ), আলিবাবা ( ১৩০৪ ), প্রমোদ রঞ্জন ( ১৩০৫ ), সাবিত্রী ( ১৩০৯ ), সপ্তম প্রতিমা ( ১৩০৯ ), বঙ্গের প্রতাপ-আদিত্য ( ১৩১০ ), রঘুবীর ( ১৩১০ ), রঞ্জাবতী (১৩১১ ), উলুপী ( ১৩১৩ ), পদ্মিনী (১৩১৩ ), পলাশীর প্রায়শ্চিত্ত (১৩১৩ ) চাঁদবিবি ( ১৯০৭ ), নন্দকুমার ( ১৩১৪ ), দাদা ও দিদি ( ১৩১৪ ), অশোক ( ১৯০৮ ), নিয়তি (১৩২০), ভূতের ব্যাগার (১৯০৮), দৌলতে দুনিয়া ( ১৩১৫ ), রক্ষঃ ও রমনী ( ১৩১৩ ), বাঙ্গালার মসনদ ( ১৩১৭ ), মিডিয়া ( ১৩১৭ ), খাঁজাহান ( ১৩১৯ ), ভীষ্ম ( ১৩২০ ), রূপের ডালি ( ১৯১৩ ), আলোছায়া ( ১৩২১ ), বাদশা জাদী ( ১৩২২ ), রামানুজ (১৩২৩) বজেরাঠোর ( ১৯১৭ ), কিন্নরী ( ১৯১৮ ), মন্দাকিনী ( ১৩২৮ ), আলমগীর ( ১৩২৮ ), রত্নেশ্বরের মন্দিরে ( ১৯২২ ), বিদুরথ ( ১৩২৯ ), গোলকুণ্ডা ( ১৯২৫ ), জয়ন্তী ( ১৯২৬ ), রাধাকৃষ্ণ ( ১৯২৬ ), নরনারায়ণ ( ১৩৩১ ) ; উপন্যাস—নিবেদিতা ( ১৯১৯ ), গুহামুখে ( ১৯২৬ ), গুহামধ্যে ( ১৯৩০ ), পতিতার সিদ্ধি (১৩৩০), চাঁদের আলো ( ১৩২৪ ), গীতি নাট্য—কবি কাননিকা ( ১৩০৩ ), কুমারী

( ১৩০৫ ), জুলিয়া ( ১৩০৬ ), নারায়নী ( ১৩১১ ), পুনরাগমন ( ১৩১৯ ), বভ্রুবাহন ( ১৩০৬ ), বেদৌরা, ( ১৯০৩ ), বৃন্দাবন বিলাস ( ১৯০৪ ), বাসন্তী (১৩১৭ ), বরুণা ( ১৫১৫ ), পলিন ( ১৩১১ ), দুর্গা ( ১৩১৮ )। সম্পাদক : অলৌকিক রহস্য ( ১৩১৬ )।

**ক্ষুদিরাম দাস**—গ্রন্থকার। গ্রন্থ : কপিলা মঙ্গল।

**ক্ষেত্রকালী রায়, কবিরত্ন**—গ্রন্থকার। জন্ম—হুগলী সাহাগঞ্জে। গ্রন্থ : বিবিধ কথা ( ১৯০৬ ), অদ্বৈত তত্ত্ব ( ১৯০৮ )।

**ক্ষেত্রচন্দ্র চট্টোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ : The Date of Kalidas ( এলাহাবাদ, ১৯২৬ )।

**ক্ষেত্রনাথ ঘোষ**—গ্রন্থকার। পিতা—রামধনু ঘোষ। ভ্রাতা—সাংবাদিক গিরিশচন্দ্র ঘোষ। গ্রন্থ : আত্মজীবনী।

**ক্ষেত্রনাথ ভট্টাচার্য**—সাহিত্যিক ও গ্রন্থকার। জন্ম—১৮৩৬ খ্রী: ২৪-পরগণা টাকীর কাছে দণ্ডীর হাটী গ্রামে। মৃত্যু—১৮৮০ ডিসেম্বর। শিক্ষা—জুনিয়ার স্কলারশিপ ( ১৮৫৪, হাওড়া স্কুল )। ইঞ্জিনিয়ারিং পরীক্ষা ( শিবপুর ১৮৫৯ )। কর্ম—অধ্যাপক—কলকাতা সিভিল ইঞ্জিনিয়ারিং কলেজ ( ১৮৬০ ), এসিস্ট্যাণ্ট ইঞ্জিনিয়ার, ( হিজলী ও কাঁথি ), ঐ ( বরিশাল ১৮৬৯ ), কুমিল্লা জেলার পূর্ব বিভাগের প্রধান কর্তা ( ১৮৭৩-৭৪ )। গ্রন্থ: জরিপ ও পরিমিতি ( ১৮৭৩ ), নব্য শিশুবোধ ( ১৮৭৪ ), কবিতা সংগ্রহ ( ১৮৭৬ ), লঘু পরিমিতি ( ১৮৭৮ ), শুভঙ্করী ( ১৮৭৯ )। সহ-সম্পাদক : এডুকেশন গেজেট ( ১৮৭৩ )।

**ক্ষেত্রপাল চক্রবর্তী**—গ্রন্থকার। মৃত্যু—১৯০৩ খ্রী:। 'যোগ শাস্ত্রী' উপাধি লাভ। এফ. এ ক্লাসে পাঠ ( প্রেসি কলেজ, ১৮৭৩ ) দর্শনশাস্ত্র, মনোবিজ্ঞান ও যোগশাস্ত্র অধ্যয়ন। প্রতিষ্ঠাতা—ক্যালকাটা সাইকো-রিলিজিয়াস সোসাইটি ( ১৮৮৬ ), শ্রীচৈতন্য যোগ সাধন সমাজ ( ১৮৮৭ ), অন্যতম প্রতিষ্ঠাতা ও সম্পাদক বেঙ্গল অ্যাকাডেমি অফ লিটারেচার ( বঙ্গীয় সাহিত্য পরিষদ ১৮৯৩ )। গ্রন্থ : চন্দ্রনাথ ( উ. ১৮৭৩ ), হীরক-অঙ্গুরীয়ক ( প্রহ, ১৮৭৫ ), হেমচন্দ্র ( না, ১৮৭৬ ), মুরলী ( উ. ১৮৮০ ), মধুযামিনী ও কৃষ্ণা বা কলিকাতা শতাব্দী পূর্বে ( উ. ১৮৮৬ ), Lecture on Hindu Philosophy and Yoga ( ১৮৯১ ), Sarala and Hingula ( tales, ১৮৯৫ ), Life of chaitanya ( ১৮৯৫ )। সম্পাদক : The Bengal Academy of Literature ( সভার মুখপত্র, ১৮৯৪, ১৭ মার্চ )।

**ক্ষেত্রমণি দাসী**—মহিলা কবি। জন্ম—১৮৩৮ খ্রীঃ মণিরামপুরে। মৃত্যু—১৯২১ কলকাতায়। পিতা—ঈশানচন্দ্র বন্দ্যোপাধ্যায়। স্বামী—নবীনচন্দ্র মুখোপাধ্যায় ( পাথুরিয়াঘাটা ) গ্রন্থ : চিন্তাহার ( নাটক. ১২৭৫ ), পতিহারা ( ক ১২৯৬ ), বিলাপমালা (ক)।

**ক্ষেত্রমোহন গোস্বামী** - সঙ্গীতনায়ক, সঙ্গীতজ্ঞ ও গ্রন্থকার। জন্ম—১৮১৩ খ্রীঃ মেদিনীপুর, চন্দ্রকোণা, মৃত্যু—১৮৯৩ খ্রীঃ। পিতা—রাধাকান্ত গোস্বামী। 'সঙ্গীত নায়ক' উপাধি লাভ, 'স্বর্ণ কেয়ুর' পুরস্কার প্রাপ্ত। গ্রন্থ: ঐকতানিক স্বরলিপি ( ১৮৬৮ ), মৃদঙ্গমঞ্জরী ( ১৮৭৪ ), কণ্ঠ-কৌমুদী ( ১৮৭৫ ), অনন্তরঞ্জনীতত্ত্ব, An Essay on the six modes of Music, On the six Ragas ( ১৮৭০ ), সঙ্গীতসার। সম্পাদক : সঙ্গীত সমলোচনী ( মা, আশ্বিন ১৮৭২ )।

**ক্ষেত্রমোহন বন্দ্যোপাধ্যায়**—সাহিত্যসেবী। জন্ম—মেদিনীপুর। সম্পাদক : সঙ্গীত সমালোচনী।

**ক্ষেত্রমোহন বন্দ্যোপাধ্যায়**—সাংবাদিক। জন্ম - ?। মৃত্যু—১৮৫০, ১৪ই জুলাই সম্পাদক - সংবাদ রসসাগর ( ১৮৪৯, মার্চ, সাপ্তা, পরে ১৮৪৯ ডিসেম্বর বারত্রয়ীতে পরিণত )।

**ক্ষেত্রমোহন মুখোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—নদীয়া জেলার শান্তিপুর। পিতা—নীলাম্বর মুখোপাধ্যায়। গ্রন্থ : সর্বধর্ম সমন্বয়।

**ক্ষেত্রমোহন সেনগুপ্ত** বিদ্যারত্ন—সাংবাদিক। জন্ম -১৮৪৬ খ্রীঃ হুগলি, বৈকুণ্ঠপুর গ্রাম। মৃত্যু—১৯১৮ খ্রীঃ। পিতা—পীতাং সেনগুপ্ত। এফ. এ ( সংস্কৃত কলেজ )। কর্ম, ডেপুটি ইনস্পেক্টর, মেদিনীপুর ( ১৮৬৯ )। গ্রন্থ : মদন মোহন ( উপ ), শিক্ষা উপদেশ। সহ-সম্পাদক : আর্যদর্শন ( ১৮৭৩ ), সম্পাদক : প্রভাতী ( দৈঃ ১২৮৬ ), প্রভাত সমীর ( দৈঃ ১২৮৯, ১৫ মাঘ ), নব বিভাকর, সহচর, দৈনিক বঙ্গবাসী।

**ক্ষেমানন্দ দাস**—কবি। গ্রন্থ : কালিকার চৌতিশা।

**খগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়**—ব্যবহারজীবী। জন্ম—১৮৭০, ১২ই জুলাই কলকাতা। মৃত্যু—১৯৪৩, ১১ ডিসেম্বর চন্দননগর। পিতা - ধীরেন্দ্রনাথ চট্টোপাধ্যায়। প্রপিতামহ—মদনমোহন চট্টোপাধ্যায় ( দ্বারকনাথ ঠাকুরের ভাগিনেয় )। বি. এ, এটর্নী। বঙ্গীয় সাহিত্য-পরিষদের সম্পাদক (১৩২৬-২৯)। গ্রন্থ : রবীন্দ্র কথা ( ১৯৪২ )।

**খগেন্দ্রনাথ মিত্র**—অধ্যাপক ও গ্রন্থকার। ছদ্মনাম—অকিঞ্চন দাস। জন্ম—১৮৮০ খ্রীঃ যশোহর, ধূলগ্রাম। মৃত্যু—১৯৬১, ১১ অক্টোবর কলকাতা। পিতা—দীননাথ মিত্র। এম.এ (১৮৯৯)। কর্ম—অধ্যাপক রাজশাহী কলেজ, কৃষ্ণনগর কলেজ, প্রেসিডেন্সি কলেজ (১৯০২-২৮)। বিদ্যালয় পরিদর্শক (১৯২৮-৩২), রামতনু লাহিড়ী অধ্যাপক-কলি. বিশ্ব. (১৯৩২-৪৬)। বঙ্গীয় সাহিত্য পরিষদের সম্পাদক, রবিবাসর সভার সভাপতি, বঙ্গ-সাহিত্য সম্মেলন দর্শন শাখার সভাপতি (রাধানগর, ১৯৩১), ভারতীয় দর্শন কংগ্রেসের সভাপতি (বোম্বাই)। গ্রন্থ: সুখদুঃখ (১৯৩২), বিবেক, বিবি বউ, কানের দুল, নীলাম্বরী, ভারতবর্ষের ইতিহাস, মুদ্রাদোষ, মন্দাক্রান্তা, কীর্তন (১৯৪৫), Dynamics of Faith (১৯৫২)। সম্পাদিত গ্রন্থ: পদামৃত মাধুরী, ২খ. (নবদ্বীপ ব্রজবাসী সহ), শ্রীকৃষ্ণবিজয় (১৯৭৪), বিদ্যাপতি (বিমানবিহারী মজুমদার সহ), সম্পাদক: সাহিত্য পরিষদ পত্রিকা (ত্রৈমা ১৩২৬-২৯), প্রভারতী (মা)

**খগেন্দ্রনাথ রায়**—ঔপন্যাসিক। গ্রন্থ: শ্রী (১৮৯৩)।

**খগেন্দ্রমোহন মুখোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: শ্রীশ্রীভক্তরত্নাবলী।

**খয়রাতুল্লা সরদার, মুন্সি**—কবি। জন্ম—১৮৪: খ্রীঃ খুলনা, নয়াবাদ, সামন্তসেনা গ্রামে। মৃত্যু—১৯৩৬ খ্রীঃ সামন্তসেনায়। পিতা—এফাজতুল্লা সরদার। শিক্ষা—হুগলি জেলা নর্মাল স্কুল। কর্ম—জমীদারী সেরেস্তার নায়েবী। গ্রন্থ: খোদা হাফেজ (১৯০১), ইংরেজ সরকার কর্তৃক বাজেয়াপ্ত), কার্বালাতরঙ্গ কাব্য (সংহারপর্ব, ১৩১৩) তারিখে রসুল বা বাংলা মৌলুদ শরীফ (১৩২০)।

**খয়রুল্লা মুহম্মদ**—কবি। গ্রন্থ: সুরতজামাল (সোনাব আলি সহ, ১৩১৬)।

**খলিল উদ্দিন গাইন**—কবি। জন্ম—বগুড়া। গ্রন্থ: ভানুমতীর লড়াই (১৩০১)।

**খাতের মুন্সি, মুহম্মদ**—বঙ্গীয় কবি। জন্ম—হাওড়া, বান্ধবপুর বা গোবিন্দপুর। গ্রন্থ: গোলেহরমুজ (১২৭১), নূরনামা (১২৭৮), আখবারস সালাত (১২৭৮), মেফতাহল জেন্নাত (১২৮০), শাহনামা (১২৮২), আখ্‌বার-উল ওজুদ (১২৮২), বনবিবির জহুরানামা (১২৮৭), তুতিনামা (১২৯৭), যামিনীভান (১২৯৮)।

**খোদা নওয়াজ**—কবি। জন্ম—বর্ধমান, খেজুরহাটি বাহাদুরপুর। গ্রন্থ: পীর গোরাচাঁদ (১২৭৮)।

**খোন্দকার আহমদ আলী**—কবি। জন্ম—২৪ পরগণা। গ্রন্থ: কালু গাজী ও চম্পাবতী (১২৮৫)।

**খোন্দকার গোলাম ইসমাইল**—কবি। জন্ম—নদীয়া। গ্রন্থ: পবনকুমারী (১৩০৬)।

**খোন্দকার বকস আলি**—গ্রন্থকার। জন্ম—কুমিল্লা। গ্রন্থ: শাহজলাল জমিলা খাতুন (১২৯৯)।

**গগনচন্দ্র সেন**—গ্রন্থকার। গ্রন্থ: সরল কবিতা (ঢাকা ১৮০২)।

**গগনচন্দ্র হোম**—সাংবাদিক। জন্ম—১৮৫৬ খ্রীঃ মৈমনসিংহ, কিশোরগঞ্জ, সাহিলা গ্রামে। মৃত্যু—১৩৩৬, শ্রাবণ। পিতা—রাধাগোবিন্দ হোম। মাতা—ভুবনেশ্বরী। ব্রাহ্ম ধর্মাবলম্বী। 'সঞ্জিবনী' সাপ্তাহিকের অন্যতম প্রতিষ্ঠাতা ও লেখক। কর্ম—কলকাতা পাবলিক লাইব্রেরি, সিটিস্কুল, পরে এডমিনিস্ট্রেটর জেনারেল অফ বেঙ্গল অফিসের জমীদারী বিভাগের ম্যানেজার। সম্পাদক: আলোচনা মা. ১৮০৮ শক)। গ্রন্থ: জীবনস্মৃতি (১৩৩৬)

**গঙ্গাগোবিন্দ ভট্টাচার্য**—অনুবাদক। গ্রন্থ: রামায়ণ (১৮৭২-'৬)।

**গঙ্গাচরণ বেদান্তবাগীশ**—সাময়িকপত্রসেবী। সম্পাদক: উচিত বক্তা (পা. মুর্শিদাবাদ, আজিমগঞ্জ ১৮৭৪, ১০ সেপ্টেম্বর)।

**গঙ্গাচরণ সরকার**—কবি ও সঙ্গীত-রচয়িতা। জন্ম—১৮২১, অক্টোবর হুগলি, চুঁচুড়া। মৃত্যু—১৮৮৮, নভেম্বর। পিতা—রামবল্লভ সরকার। শিক্ষা—কলেজ অফ মহম্মদ মহসিন (চুঁচুড়া, ১৮৩৬)। জুনিয়র স্কলারশিপ (হুগলি কলেজ, ১৮৪৫), সিনিয়র স্কলারশিপ (১৮৪৬), পরে হুগলি ও কলকাতায় আইন অধ্যয়ন। কর্ম—মুন্সেফ (নদীয়া, ১৮৪৬, ডেপুটি কালেক্টর, সব জজ। অবসর গ্রহণ (১৮৮২)। স্থাপন—তিনটি পাঠশালা ও ১টি ইংরেজি বিদ্যালয় উলাগ্রামে। গ্রন্থ: ঋতুবর্ণন (১৮৭৪), বঙ্গ-সাহিত্য ও বঙ্গভাষা (১৮৮৬), হিন্দুধর্ম বিষয়ক বক্তৃতা (১৮৮৬), পাঁচালী গান।

**গঙ্গাচরণ সেন**—সাময়িকপত্রসেবী। জন্ম—যশোহর। সম্পাদক: গোয়ালপাড়া হিতৈষিণী (সাপ্তা. গোয়ালপাড়া, ১৮৭৬-৭৮)

**গঙ্গাচরণ সেনগুপ্ত**—সংবাদপত্র সেবী। সম্পাদক: বিজ্ঞানসার সংগ্রহ (পা. ১৮৩০)।

**গঙ্গাধর ঘটক** - অভেদানন্দ স্বামী দ্রঃ।

**গঙ্গাধর চট্টোপাধ্যায়**—নাট্যকার। ছদ্মনাম—শ্রীগিরিগোবর্ধন। গ্রন্থ: একেই কি বলে বাঙালী সাহেব ( না )।

**গঙ্গাধর বন্দোপাধ্যায়**—শিক্ষাব্রতী। জন্ম—১২৪২ ব (?)। মৃত্যু—১৩৩৪ ব.। পিতা—শম্ভুচন্দ্র ন্যায়রত্ন। অধ্যাপক, লণ্ডন মিশনারি কলেজ, ভবানীপুর। প্রতিষ্ঠাতা ও পরিচালক—নিউ ইণ্ডিয়ান স্কুল। কয়েকটি স্কুলপাঠ্য বইয়ের রচয়িতা। প্রতিষ্ঠাতা ও সম্পাদক: নববিভাকর ( সাপ্তা. ১২৮৬—৯৩ব. )।

**গঙ্গানারায়ণ প্রধান**—কবি। জন্ম—১২১৪ব মেদিনীপুর, তমলুক বৈষ্ণবচক। মৃত্যু—১৩০০ ব। পিতা—সুরথরাম প্রধান। কাব্যগ্রন্থ: কাব্যকদম্ব ( ১২৮৭ )।

**গঙ্গানারায়ণ বসু** - সাংবাদিক। সম্পাদক: সংবাদদিবাকর ( সাপ্তা: ১৮৩৮ ), সংবাদ-রাজরাণী (১৮৪৪), জন সঞ্চারিণী (১৮৪৭)।

**গঙ্গাপ্রসাদ মুখোপাধ্যায়**—চিকিৎসক। জন্ম—১৮৩৮, ১৭ ডিসেম্বর হুগলি, জিরাট বলাগড়। মৃত্যু—১৮৮৯ খ্রী: ১৩ ডিসেম্বর ভবানীপুর। পিতা—বিশ্বনাথ মুখোপাধ্যায়। চিকিৎসা ব্যবসায় বহু সম্মানের অধিকারী। এঁরই পুত্র বিখ্যাত মনীষী স্যার আশুতোষ মুখোপাধ্যায়। গ্রন্থ: মাতৃশিক্ষা ১৮৭১) চিকিৎসা প্রকরণ, স্ত্রী-চিকিৎসা (১৮৭১), Principle and Practice of Medicine, ২খণ্ড (১৮৬৯)। অনূদিত গ্রন্থ: নির্দেশক এবং শারীরবিদ্যা (১৮৭১)।

**গঙ্গারাম বিদ্যাবাচস্পতি**—কবি। জন্ম—মৈমনসিংহ। গ্রন্থ: দশকুমারচরিত ( পদ্যানুবাদ )।

**গজপতি রায়**—গ্রন্থকার। গ্রন্থ: চন্দ্ররোহিনী ( ১৮৭৪ )।

**গণনাথ সেন, মহাম.**—সংস্কৃতজ্ঞ। জন্ম—১৮৭৭ বারানসী। মৃ—১৯৪৪, ২৫. অক্টোবর। পণ্ডিত ও আয়ুর্বেদবিদ্। পৈতৃক বাস—বর্ধমান, শ্রীখণ্ড। পিতা—বিশ্বনাথ বিদ্যাকল্পদ্রুম। সেট ফ্যাকালটি অফ আয়ুর্বেদ স্থাপনের অন্যতম উদ্যোক্তা। বিশ্বনাথ আয়ুর্বেদ মহাবিদ্যালয় স্থাপন। এম. এ (১৯০৮), এল এম এস (১৯০৩), মহামহোপাধ্যায় (১৯১৬), বিদ্যানিধি, সরস্বতী উপাধিলাভ। **গ্রন্থ: সিদ্ধান্ত নিদান (১৯২২), আয়ুর্বেদসংহিতা, প্রত্যক্ষ শরীরম্‌৩ খণ্ড (১৯১৯), Hindu medicine Science of Aurved, আয়ুর্বেদ পরিচয়।**

**গণপতি সরকার**—গ্রন্থকার। জন্ম : ১৯ শতক কলকাতা, বেলিয়াঘাটা। সংস্কৃতজ্ঞ পণ্ডিত এবং জ্যোতির্বিদ। বঙ্গীয় সাহিত্য পরিষদের সঙ্গে সংশ্লিষ্ট। গ্রন্থ : কামন্দকীয় নীতিসার, জ্যোতিষ যোগতত্ত্ব, রসনির্ঝর ; শ্রাদ্ধপদ্ধতি, ফলদীপিকা, পুষ্পবাণবিলাসম্, উপনয়ন সন্ধ্যাতর্পণ, মধ্যম রহস্য, কালিকা পুরাণীয় দুর্গা পূজাপদ্ধতি, যজুর সংস্কার পদ্ধতি, হরপ্রসাদ জীবনী। সম্পাদক : কায়স্থ পত্রিকা (১৯২৭-২৮, ১৩৩১—৩২)।

**গণেন্দ্রনাথ ঠাকুর**—সঙ্গীতকার ও অনুবাদক। জন্ম—১৮৪১ খ্রী, জোড়াসাঁকোর ঠাকুর বংশে। মৃত্যু—১৮৬৯, ১৬ মে। পিতা—গিরীন্দ্রনাথ ঠাকুর। প্রবেশিকা (হিন্দু স্কুল,১৮৫৭)। হিন্দুমেলার অন্যতম প্রতিষ্ঠাতা ও সম্পাদক (১৮৬৭)। নাট্যকলার অনুরাগী। গ্রন্থ : বিক্রমোর্বেশী। (বঙ্গানুবাদ ভ্রাতুষ্পুত্র গগনেন্দ্রনাথ ঠাকুর এটি উদ্ধার করে প্রকাশ করেন (১৮৬৯), জ্ঞান ও ও ধর্মের সামঞ্জস্য, ব্রহ্মসঙ্গীত।

**গনেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—কবি। জন্ম—বর্ধমান, কালনা, বাকুলিয়া। মৃত্যু—১৮৬৬, জানুয়ারি। পিতা—রামনারায়ণ বন্দ্যোপাধ্যায়, মাতা—হরসুন্দরী। কবি রঙ্গলালের জ্যেষ্ঠ ভ্রাতা. ভূ কৈলাসের রাজা সত্য শরণে কনিষ্ঠা কন্যা বরানীদেবী স্ত্রী। কাব্য গ্রন্থ : চিত্তসন্তোষিণী (১২৭০), কৃষ্ণবিলাস (১৮৯৩), ঋতুদর্পন (১৮৬৪)।

**গণেশচন্দ্র ভট্টাচার্য**—অনুবাদক। অনূদিত গ্রন্থ : যোগবাশিষ্ট রামায়ণ (১৮৭৫), মহাভারত (রোহিনী সরকারসহ, ১৮৭১—৭৫)

**গনেশচন্দ্র মুখোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ : জীবনী সংগ্রহ, ২ খণ্ড, ভ্রমণকাহিনী, বৈদ্যনাথ, তারকেশ্বর, সেক্সপীয়ার গ্রন্থাবলী, সৃষ্টিবৈচিত্র্য, খোকার খেলা, বলিকাব্রতের ছড়া, দার্জিলিং ও চটল, Saints of India, Words of the world; A Bengali Dictionery of Court Terms

**গদাধর মুখোপাধ্যায়**—কবি, সঙ্গীত ও পদরচয়িতা।

**গদাধর সিংহরায়**—গ্রন্থকার। গ্রন্থ : ভোগের পথে, স্বপ্নসুন্দরী, সমাজ শাসন।

**গরিব উল্লা, হাজি**—মুসলমান কবি। গ্রন্থ : আরবা—আরবাইন হাদিস (১৩০৯)।

**গরিব উল্লা, মুন্সি**—কবি। জন্ম—ঢাকা, রহমাগঞ্জ। গ্রন্থ : নেকবিবি (১২৯২)

**গরিব উল্লা, মুন্সি শাহ**—মুসলমান কবি। গ্রন্থ: ইবলি মানষা।

**গিরিজাকুমার বসু**—কবি। মাতামহ—প্যারীচরণ সরকার। সরকারী অডিটর। কাব্যগ্রন্থ: ধূলি। সম্পাদক: রেণু (১৩১০) যাদুঘর (প্রেমাঙ্কুর আতর্থী সহ, ১৩৩৪—৩৭); এঁর সহধর্মিনী কবি তমাল লতা বসু।

**গিরিজানাথ মুখোপাধ্যায়**—কবি ও সাংবাদিক। জন্ম—(আনু) ১২৭৬ ব. যশোহর গরিবপুর; মৃত্যু—১৩৪১ ব.। পিতা—ডা. যদুনাথ মুখোপাধ্যায়। শিক্ষা—এফ. এ (মেট্রোপলিটন ইনষ্টিটিউট)। সম্পাদক: সাহিত্য ও সমাজ (সাপ্তা. ১৩৩০, মা. ১৩০৩ নদীয়া, গরিবপুর); পরিচালক: বার্তাবহ (সংবাদপত্র)।

**গিরিজানাথ রায়**—চিকিৎসক। গ্রন্থ: স্বাস্থ্যবিধান ও পথ্যবিচার, মুষ্টিযোগ ও স্বাস্থ্যকথা, ম্যালেরিয়া ও তাহার প্রতিকার।

**গিরিজাপ্রসন্ন রায়চৌধুরী**—আইনজীবী ও গ্রন্থকার। জন্ম—১৮৬২খ্রী: বরিশাল, সিদ্ধকোটি গ্রামে বৈদ্যবংশে। মৃত্যু—১৮৯৫, ৬ সেপ্টেম্বর সিদ্ধকোটি। শিক্ষা—গ্রাম্য বিদ্যালয়, বরিশাল জেলা স্কুল, প্রবেশিকা (সিটি কলেজিয়েট স্কুল), ফ. এ (সিটি কলেজ), বি এ. (প্রেসিডেন্সি কলেজ) বি.এল.। কর্ম—আইন ব্যবসায়, বরিশাল জেলা কোর্ট, কলকাতা হাইকোর্ট। গ্রন্থ: গৃহলক্ষ্মী ২খণ্ড, বঙ্কিমচন্দ্র ৩ খণ্ড, হিতকথা, দম্পতির পত্রালাপ।

**গিরিজাপ্রসন্ন সেন**—আয়ুর্বেদবিদ। পিতা—ভগবতীপ্রসন্ন সেন (কবিরাজ)। জন্ম—কলকাতা কুমরটুলি। বিদ্যাবিনোদ, বিদ্যাভূষণ, কাব্যভূষণ, ভিষক্‌ভূষণ, আয়ুর্বিদ্ রত্নাকর, দর্শননিধি ইত্যাদি উপাধিলাভ। দেশী ও বিদেশী দশটি ভাষায় অভিজ্ঞ। চিকিৎসা বিদ্যায় পারদর্শী। সাহিত্য সভার সহ-সম্পাদক। সম্পাদক: সাহিত্য সংহিতা (মা, শোভাবাজার রাজবাটী), শিশির (সাপ্তা) রবিবারের লাঠি (সাপ্তা), সংস্কৃতি ভারতি (মা, বর্ধমান)।

**গিরিজা ভূষণ ভট্টাচার্য**—গ্রন্থাকার। গ্রন্থ: প্রবাসী বাঙালী (১২৯৫)।

**গিরিজাভূষণ মুখোপাধ্যায়**—সাহিত্য সেবী। এম. এ। যুগ্ম-সম্পাদক নববিভাকর (গঙ্গাধর বন্দ্যোপাধ্যায়—সহ)।

**গিরিজাশঙ্কর চক্রবর্তী**—প্রসিদ্ধ সঙ্গীতজ্ঞ। জন্ম—১৮ ৫ খ্রী: বহরমপুর। পৈত্রিক নিবাস—মৈমনসিংহ, নপাড়া। পিতা—ভবানী কিশোর চক্রবর্তী। প্রথম জীবনে চিত্রকর, পরে সঙ্গীতজ্ঞ। সঙ্গীতকলা ভবনের প্রতিষ্ঠাতা, সঙ্গীত সম্মেলনীর অধ্যাপক। সম্পাদক: সঙ্গীতবিজ্ঞান প্রবেশিকা (মা)।

**গিরিজাশঙ্কর রায়চৌধুরী**—গ্রন্থকার। জন্ম—১৮৮৫ খ্রীঃ মৈমনসিংহ, ছয়াজানী। মৃত্যু—১৯৬৫, ১০ মার্চ। এম. এ (প্রেসিডেন্সী কলেজ ১৯১১) বি. এল। গ্রন্থ: শ্রীচৈতন্য, শ্রীরামকৃষ্ণ, রামমোহন, অরবিন্দ ও বাঙলার স্বদেশী যুগ, নিবেদিতা, স্বামী বিবেকানন্দ ও বাংলার উনবিংশ শতাব্দী। সম্পাদক: দেবালয় (১৩১৮-২০), সহ-সম্পাদক: নারায়ণ (মা.)।

**গিরিজাশঙ্কর সান্যাল**—গ্রন্থকার। গ্রন্থ: বেদগবেষণা।

**গিরিধর দাস**—কবি। গ্রন্থ: স্মরণ মঙ্গল স্তত্র (পদ্যানুবাদ)।

**গিরিবালা দেবী**—সাহিত্য সেবিকা। জন্ম—১৮৯১ খ্রীঃ পাবনা হরিপুর মতুলালয়ে। পৈতৃক নিবাস- পোতাকোলা গ্রাম। পিতা—পণ্ডিত দীননাথ শাস্ত্রী। স্বামী- পূর্ণচন্দ্র রায়। 'নিরুপমা পুরস্কার' লাভ। 'সরস্বতী', 'রত্নপ্রভা' উপাধি লাভ। গ্রন্থ: রূপহীনা, হিন্দুর মেয়ে, মুকুটমণি, কুড়ানো মাণিক, পশু মেঘ, দানপ্রতিদান, তৃণগুচ্ছ (গ.)।

**গিরিশচন্দ্র কাব্যবেদান্ততীর্থ**—শিক্ষাব্রতী। জন্ম—১২৭৩, ১৬ আষাঢ়, মৈমনসিংহ, নেত্রকোনা, আশুজিয়া। মৃত্যু—১৩৪৭, ৫ আষাঢ়। পিতা রামদাস তর্কপঞ্চানন। অধ্যাপক—রাজশাহী হেমন্তকুমারী সংস্কৃত কলেজ। সম্পাদিত গ্রন্থ: প্রাকৃত-প্রকাশ, বঙ্গে দুর্গোৎসব, ষট্চক্রনিরূপণ, সরস্বতীতন্ত্র, তন্ত্রের ইতিহাস, প্রাচীন শিল্প পরিচয়, দুর্গাপূজা বিধি, হোমপদ্ধতি, গুরুপটল, মৈমনসিংহ বিবরণ।

**গিরিশচন্দ্র ঘোষ**—প্রসিদ্ধ সাংবাদিক ও বাগ্মী। জন্ম—১৮২৯, ২৭ জুন কলকাতা। মৃত্যু—১৮৬৯, ২০ সেপ্টেম্বর। পূর্ব নিবাস- নদীয়া, মনসাপোতা গ্রামে। পিতা—রামধন ঘোষ। শিক্ষা- ওরিয়েন্টাল সেমিনারি, ইংরেজী ও ফরাসী ভাষায় ব্যুৎপত্তিলাভ। কর্ম—প্রথম জীবনে কেরানীর কাজ। পরে ১৮৫০ খ্রীঃ 'বেঙ্গল রেকর্ডার' নামে সাপ্তাহিক পত্র অগ্রজ শ্রীনাথ ঘোষ সহ প্রতিষ্ঠা এটি পরে 'হিন্দু পেট্রিয়ট' নামে রূপান্তরিত হয়। পরিচালনা (কিছুকাল) 'হিন্দু পেট্রিয়ট'। প্রকাশক: 'দি বেঙ্গলী' পত্রিকা (১৮৬২)। সভ্য—বৃটিশ ইণ্ডিয়ান এসোসিয়েসন, ডালহাউসি ইনস্টিটিউট, বীটন সোসাইটী প্রভৃতি। সদস্য: হাওড়া মিউনিসিপ্যালিটী। তৎকালীন বহু সাময়িক পত্রে নিয়মিত ভাবে প্রবন্ধ রচনা, বহু জনসভায় বক্তৃতা দান। গ্রন্থ: The Life of Ram Dulel Dey—The Bengalee Millionaire. (১৮৬৮) সম্পাদক: Bengali

( ১৮৬৮—৬৯ )। Selections from the writings of Girish Ch. Ghose ( ১৯১২ খ্রীঃ ) পৌত্র মন্মথ নাথ ঘোষ সম্পাদিত।

**গিরিশচন্দ্র ঘোষ**—প্রসিদ্ধ নট ও নাট্যকার। জন্ম—১৮৪৪ ২৭, ফেব্রুয়ারি কলকাতা বাগবাজারে বসু পাড়ায়। মৃত্যু—১৯১৩, ৭ই ফেব্রুয়ারি কলকাতা। পিতা—নীলকমল ঘোষ। শিক্ষা—গৌরমোহন আঢ্যের স্কুল, হেয়ার স্কুল। কর্ম—কিছুকাল ইংরেজ সওদাগরী অফিসে চাকরী, ন্যাশন্যাল থিয়েটারে অভিনয় ও ম্যানেজারি। স্টার থিয়েটারের অধ্যক্ষতা ও বিভিন্ন থিয়েটারে অভিনয়। সঙ্গীতাদি ও নাটক রচনায় অসাধারণ কৃতিত্ব লাভ। শ্রীশ্রীরামকৃষ্ণদেবের ভক্ত ও শিষ্য। গ্রন্থঃ মাউসি ( ১২৭৯ ), Charitable Dispensary ( ১২৭৯ ), ধীবর ও দৈত্য ( ১২৭৯ ), আলিবাবা ( ১২৭৯ ), দুর্গাপূজার পঞ্চায়েৎ, Circus pantomine, ( ১২৭৯ ), যামিনী চন্দ্রমাহীনা—গোপন চুম্বন ( a kiss in the dark ১২৭৯ ), 'সহিস হইল আজি কবি চূড়ামণি ( ১২৭৯ ) ; গীতি কাব্য—আগমনী ( ১২৮৪ ), অকালবোধন ( ঐ ), দোললীলা ( ঐ ), মায়াতরু ( ১২৮৭ ) মোহিনী প্রতিমা ( ঐ ), আলাদীন ( ঐ ), ব্রজবিহার ( ঐ ), মলিন মালা ( ১২৮৮ ), হীরার ফুল ( ১২৯০ ), আবু হোসেন ( ১২৯২ ), স্বপ্নের ফুল ( ১২৯৩ ), ফণির মণি ( ১২৯৪ ), হীরক জুবিলী ( ১২৯৫ ) পারস্য প্রসূন ( ঐ ), মলিনা বিকাশ ( ১২৯৬ ), দেলদার ( ১২৯৭ ), মণিহরণ ( ১২৯৮ ), নন্দদুলাল ( ঐ ), অভিশাপ ( ১২৯৯ ), হরগৌরী ( ১৩০২ ), বাসর ( ১৩০৩ )। নাট্যগ্রন্থ : আনন্দরহো ( ১২৮৮ ), রাবণবধ ( ঐ ), সীতার বনবাস ( ঐ ), অভিমন্যু-বধ ( ঐ ), লক্ষ্মণবর্জন ( ঐ ), সীতার বিবাহ ( ঐ ), রামের বনবাস ( ১২৮৯ ), সীতা হরণ ( ঐ ), পাণ্ডবের অজ্ঞাতবাস ( ঐ ), দক্ষযজ্ঞ ( ১২৯০ ), ধ্রুবচরিত্র ( ঐ ), নল-দময়ন্তী ( ঐ ), কমলে কামিনী ( ঐ ), বৃষকেতু ( ১২৯১ ), শ্রীবৎসচিন্তা ( ঐ ) চৈতন্যলীলা ( ঐ ), প্রহ্লাদ চরিত্র ( ঐ ), নিমাই সন্ন্যাস ( ঐ ), প্রভাস-যজ্ঞ ( ১২৯২ ), বুদ্ধদেব ( ঐ ), বিল্বমঙ্গল ( ঐ ), রূপসনাতন ( ১২৯৩ ), পূর্ণচন্দ্র ( ঐ ), নসীরাম ( ১২৯৪ ), বিষাদ ( ঐ ), প্রফুল্ল ( ১২৯৫ ), হারানিধি ( ঐ ), চণ্ড ( ১২৯৬ ), জনা ( ১২৯৯ ), মুকুল মঞ্জরী ( ১২৯৮ ) করমেতি বাই ( ১৩০১ ) কালাপাহাড় ( ১৩০১ ), মায়া কানন ( ১৩০৪ ), পাণ্ডব গৌরব ( ১৩০৬ ), মনের মত ( ১৩০৮ ), ভ্রান্তি ( ১৩০৯ ), সংনাম ( ১৩১১ ), বলিদান ( ঐ ), সিরাজদ্দৌলা ( ঐ ), মীরকাশিম ( ঐ ), ছত্রপতি শিবাজী ( ১৩১৪ ), শাস্তি কি শান্তি

( ১৩১২ ), শঙ্করাচার্য (১৩১৬), অশোক ( ১৩১৭ ), তপোবন (১৩১৮) : প্রহসন ভোটমঙ্গল ( ১২৮৯ ), বেল্লিক বাজার ( ১২৯৩ ), মহাপূজা ( ১২৯৭ ), সপ্তমীতে বিসর্জন ( ১৩০০ ), বড়দিনের বকশিস ( ঐ ), সভ্যতার পাণ্ডা ( ১৩০১ ), পাঁচকনে ( ১২৯৬ ), অশ্রুধারা ( ১৩০৯ ), শাস্তি ( ঐ ), আয়না ( ঐ ), য্যায়সা-কি-ত্যায়সা ( ১৩১২ ) অনূদিত নাটক—ম্যাকবেথ ( ১২৯৯ ), গৃহলক্ষ্মী ( অসম্পূর্ণ )।

**গিরিশচন্দ্র চক্রবর্তী** গ্রন্থকার। জন্ম—মৈমনসিংহ, কিশোরগঞ্জ। আইনজীবী। গ্রন্থ: গোধন ( ১৩২২ ), উমা ও রমা, লছমি ( না )।

**গিরিশচন্দ্র চূড়ামণি**—গ্রন্থকার। গ্রন্থ: পার্বতী-পরিণয় নাটক ( কোন-নগর ), ১৮ ১ )।

**গিরিশচন্দ্র তর্কালঙ্কার**—গ্রন্থকার। গ্রন্থ: জীবতত্ত্ব ( ১৮৬২ )।

**গিরিশচন্দ্র দত্ত**—কবি। জন্ম—রামবাগান দত্ত বংশে। গ্রন্থ: Cherry Blossoms ( ১৮৮৭ )।

**গিরিশচন্দ্র দেব**—কবি। গ্রন্থ: ছন্দাবলী ( ১৮৫২ )।

**গিরিশচন্দ্র নাগ**—গ্রন্থকার। গ্রন্থ: বীরু, রামমোহন ও তাঁহার মাহাত্ম্য, ডেপুটি-জীবন, মহুয়া, Appreciation of Raja Ram Mohan Roy.

**গিরিশচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ : সেক্সপীয়ারের নাটকের অনুবাদ, ইন্দুপ্রভা।

**গিরিশচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: পার র ইতিহাস ( নীলমনি বসাকসহ, ১২৫৫ ব )

**গিরিশচন্দ্র বসু**—সাহিত্যিক ও গ্রন্থকার। জন্ম—১৮২৪ খ্রী. ঢাকা বিক্রমপুর মালখানগর গ্রাম। মৃত্যু ১৮৯৮ খ্রী.। পিতা—শম্ভুচন্দ্র বসু। শিক্ষা—হিন্দুস্কুল ও কলেজ। বহু সাময়িক পত্রে ইংরেজী ও বাংলা প্রবন্ধ রচনা করেন। প্রকাশক: দি হিন্দু ইনটেলিজেন্সার ( ইংরেজী সাপ্তাহিক সংবাদপত্র (১২ নভেম্বর ১৮৪৬) সিমলার সুপ্রসিদ্ধ ইঙ্গ বঙ্গীয় কবি কাশীপ্রসাদ ঘোষ সহ )। কর্ম—সরকারী অফিসে বিভিন্ন বিভাগে, কৃষ্ণনগরের দারোগা, মুর্শিদাবাদের নবাবের প্রাইভেট সেক্রেটারি, কালীকৃষ্ণ ঠাকুরে ম্যানেজার। গ্রন্থ: সেকালের দারোগার কাহিনী, সিরাজদ্দৌল্লা। সম্পাদক: শক্তি ( ঢাকা, সাপ্তা, সংবাদপত্র) সহ সম্পাদক : The Hindu Patriot.

**গিরিশচন্দ্র বসু, আচার্য**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৫৩, ২৯ অক্টোবর

বর্ধমান জেলার বেড়ুগ্রামে। মৃত্যু—১৯৩৯, ১ জানুয়ারি। পিতা—জানকী-প্রসাদ বসু। শিক্ষা—প্রবেশিকা (হুগলী ব্রাঞ্চস্কুল, ১৮৭০), এফ এ. (হুগলী কলেজ, ১৮৭৫), বি. এ (ঐ, ১৮৭৬), এম. এ (১৮৭৮)। কর্মজীবন—বিজ্ঞান অধ্যাপক, কটক কলেজ। কৃষি বিদ্যাশিক্ষার জন্য বিলেত যাত্রা (৮৮১)। 'কৃষি গেজেট' প্রকাশ (১৮৮৫), প্রতিষ্ঠা—বঙ্গবাসী কলেজ (১৮৮৭), অধ্যক্ষ, বঙ্গবাসী কলেজ (১৮৮৭—৩৪), রেক্টর (১৯৩৪—৩৯)। গ্রন্থ: ভূতত্ত্ব (১৮৮১), বিলাতের পত্র (১৮৮৩), ইউরোপ ভ্রমণ (১২৯১), ইংরেজ-চরিত বা জনবুল, ২খণ্ড (১২৯২, ১২৯৩), উদ্ভিদ বিজ্ঞান, ২ খণ্ড (১৩৩০, ১৩৩২); পাঠ্যপুস্তক—কৃষি সোপান (১৮৮৯), কৃষি পরিচয় (১৮৯০), প্রকৃতি পরিচয় (১৮৯ .), কৃষি দর্পন (১৮৯৮),

**গিরিশচন্দ্র বসু**- গ্রন্থকার ও সংবাদপত্রসেবী। গ্রন্থ: ইলিয়াদ (অনুবাদ, ১৮৩৭)। সম্পাদক: সম্বাদগুণাকর (দ্বিসাপ্তা, ১৮৩৭)

**গিরিশচন্দ্রবাগচী**—সাহিত্যিক। জন্ম—১৮৫৬ খ্রী. পাবনা খেতুপাড়া। মৃত্যু—১৯৩৭ খ্রী.। চিকিৎসক, গভর্ণ. এসিস্ট্যান্ট সার্জেন। রায়সাহেব উপাধি লাভ। গ্রন্থ: স্ত্রীরোগ। সম্পাদক: ভিষক দর্পন (১৯০৫—১৪)।

**গিরিশচন্দ্র বিদ্যাবিনোদ**—গ্রন্থকার। গ্রন্থ: অন্ধের দৃষ্টি।

**গিরিশচন্দ্র বিদ্যারত্ন**—সংস্কৃতজ্ঞ পণ্ডিত। জন্ম—১২৩০, আশ্বিন ২৪-পরগনা, রাজপুর গ্রামে। মৃত্যু—১৯০৪, ৩ ডিসেম্বর। পিতা—রামধন বাচস্পতি। শিক্ষা—সংস্কৃত কলেজ। পুস্তকাধ্যক্ষ, সংস্কৃত কলেজ (১৮৪৪—৮২)। অন্যতম প্রতিষ্ঠাতা- সংস্কৃত যন্ত্র (ছাপাখানা), প্রতিষ্ঠাতা- গিরিশ-বিদ্যারত্ন যন্ত্র (১৮৫৬) প্রথম জীবনে দারিদ্র্যের সঙ্গে সংগ্রাম করায় শেষ জীবনে বহু সদনুষ্ঠান করেন। দরিদ্রের দানের জন্য ট্রাসটি করে ১৭ হাজার টাকার কোম্পানীর কাগজ দান করেন, স্বগ্রামে ৩টি পুষ্করিণী প্রতিষ্ঠা, কাশীতে শিবমন্দির প্রতিষ্ঠা বরাহনগরে মন্দির সংস্কার, হরিনাভিতে ব্রাহ্ম মন্দির তৈরিতে অর্থদান করেন।

**গিরিশচন্দ্র মজুমদার**—ব্রাহ্ম ধর্মাবলম্বী ও গ্রন্থকার। জন্ম—১৮৩৭, সেপ্টেম্বর ঢাকা বিক্রমপুর বীরতারা গ্রামে। মৃত্যু—১৯১৩ খ্রী.। পিতা- হৃদয়কৃষ্ণ মজুমদার। শিক্ষা—প্রবেশিকা (ঢাকা পোগোস স্কুল, ১৮৬০), এফ. এ (ঢাকা কলেজ, ১৮৬১), উপাচার্য, বরিশাল ব্রাহ্ম সমাজ। গ্রন্থ: স্বভাবদর্শন।

**গিরিশচন্দ্র বেদান্ততীর্থ**—গ্রন্থকার। জন্ম—ময়মনসিংহ জেলার অন্তর্গত আতুদিয়া গ্রামে পৈতৃক ভবনে বঙ্গের এক অতি প্রসিদ্ধ তান্ত্রিক বংশে।

পূর্বপুরুষগণ সকলেই পণ্ডিত এবং তান্ত্রিক অনুষ্ঠানে অভিজ্ঞ ছিলেন। খ্যাতনামা তান্ত্রিক পূর্ণানন্দ পরমহংস পরিব্রাজকচার্য বা পূর্ণানন্দ গিরির সময় থেকে এই বংশ বাংলাদেশে বিশেষ প্রতিষ্ঠালাভ করে। এই পূর্ণানন্দ গিরির রচিত বহু তান্ত্রিক নিবন্ধ আজও বাংলাদেশে বিশেষ প্রসিদ্ধ। 'শাক্তানন্দ-তরঙ্গিনী' প্রভৃতি তন্ত্র নিবন্ধের রচয়িতা ব্রহ্মানন্দ গিরি একাধারে পূর্ণানন্দের পালক পিতা, শিক্ষাগুরু এবং দীক্ষাগুরু ছিলেন। পূর্ণানন্দের রচিত বহু গ্রন্থের মধ্য "শ্যামা রহস্য" সর্বশ্রেষ্ঠ ও সর্বাপেক্ষা প্রসিদ্ধ। গিরিশচন্দ্র বেদান্ততীর্থ পূর্ণানন্দ থেকে দশম পুরুষ। পিতা—রামদাস তর্কপঞ্চানন। শিক্ষা—স্বগ্রামস্থ টোলে ব্যাকরণ, কাব্য, সাহিত্য ও জ্যোতিষ শাস্ত্র অধ্যয়ণ। বিবিধ বিষয়ে অভিজ্ঞতা ও কৌতুহল সম্পন্ন শুদ্ধ সংস্কৃতজ্ঞ 'টোলের পণ্ডিত'। কর্ম—রাজসাহী রাণী হেমন্ত কুমারী কলেজের অধ্যাপক। বরেন্দ্র অনুসন্ধান সমিতির সদস্য রূপে দীর্ঘকাল তথ্যানুসন্ধানে ব্যাপৃত থাকেন। এঁর 'অমুক্ত-কৌলমার্গ রহস্য' প্রভৃতি নানা তান্ত্রিক গ্রন্থ প্রণেতা সতীশচন্দ্র সিদ্ধান্তভূষণ। গ্রন্থ: প্রাচীন শিল্প পরিচয় (১৩২৯)। সম্প্রতি এই মূল্যবান গ্রন্থটি পুনঃমুদ্রিত হয়েছে।

**গিরিশচন্দ্র ভট্টাচার্য**—গীতিকার। জন্ম—টাঙ্গাইল কুটারীয়া গ্রামে। গ্রন্থ: কুসুমাঞ্জলী (গীত)।

**গিরিশচন্দ্র মুখোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: বেশ্যা গাইড্ (The Prostitute's Act, ১৮৬৯), নিরিকসংক্রান্ত নজির (১৮৭০)।

**গিরিশ চন্দ্র সেন**, মৌলভী, ভাই—ব্রাহ্ম ধর্ম প্রচারক। জন্ম—১৮৩৬ খ্রীঃ ঢাকা পাঁচদোনা গ্রামে। মৃত্যু—১৯১২ খ্রীঃ। পিতা—মাধব রাম সেন রায়। শিক্ষা—বাংলা, সংস্কৃত ও ফার্সী অধ্যয়ন। কর্ম—নকলনবিসি (মৈমনসিংহ), শিক্ষক, হার্ডি স্কুল (ময়মনসিংহ)। ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেন, সাধু অঘোরনাথ প্রভৃতির সাক্ষাৎ লাভে ব্রাহ্ম ধর্মের প্রতি আকৃষ্ট (১৮৬৫)। পরে ইনি নববিধান সমাজের মৌলভী নামে অভিহিত হন। ভারতের নানা তীর্থ ভ্রমণ। গ্রন্থ: ধর্ম ও নীতি (১৮৭১), হিতোপাখ্যান (গোলস্তান গ্রন্থের বঙ্গানুবাদ, বণিতা বিনোদ, হাদিস, মহাপুরুষ মোহম্মদ ও তৎপ্রবর্তিত ইসলাম (১৯২১), এমাম হসন ও হোসয়ন (১৮৫৩ শক), কোরাণ শরিফ (বঙ্গানুবাদ, ১১৯৮), চারিজন ধর্মনেতা (১৩০৭), তাপসমালা (১৯০২)। সম্পাদক: বঙ্গবন্ধু (বা. ঢাকা), মহিলা (১৩০৩—১৭)। "দেওয়ান-ই হাফেজ"

গদ্যানুবাদ। "সদ্ভাব শতকের" কবি কৃষ্ণ চন্দ্র মজুমদারের বাল্যের ফার্সী শিক্ষাদাতা—শিক্ষক।

**গিরিশচন্দ্র সেন**—কবিরত্ন - কবিরাজ। গ্রন্থ: স্বাস্থ্য-সহায় (১৩০৯)।

**গিরীন্দ্রনন্দিনী দেবী** - সাহিত্যসেবিকা। পিতা-ঈশানচন্দ্র বন্দ্যোপাধ্যায়। স্বামী—উমাচরণ বন্দ্যোপাধ্যায়। সম্পাদিকা: ধোলপুর (রাজপুতনার সমাজচিত্র)।

**গিরীন্দ্রনাথ বেদান্তরত্ন**—জন্ম—১২৭৭, ৪ চৈত্র মৈমনসিংহ, শিবপুর। মৃত্যু—১৩৬৯, ২৪ ফাল্গুন হুগলি, ভদ্রকালী। পিতা- দীননাথ তর্কপঞ্চানন। গ্রন্থ: জন্মান্তরতত্ত্বম্, উপাসনাতত্ত্বম্।

**গিরীন্দ্র মোহিনী দাসী**—মহিলা কবি ও সাহিত্যসেবিকা। জন্ম—১৮৫৭,১৮ আগস্ট কলকাতা ভবানীপুরে (মাতুলালয়ে)। মৃত্যু - ১৯২৪, ১৬ আগস্ট। পিতা- হারাণ চন্দ্র মিত্র। আদিনিবাস—২৪ পরগণা, পাণিহাটি। মজিলপুরে মাতুলালয়ে শৈশব কাটে। স্বামী—নরেশ চন্দ্র দত্ত (বৌবাজারনিবাসী অক্রুরচন্দ্র দত্ত বংশীয় Rais and Rayet কাগজের প্রবর্তক)। বৈধব্য ১৮৮৪ খ্রী:। কাব্যগ্রন্থ: জনৈকা হিন্দু মহিলার পত্রাবলী (১৮৭২), কবিতাহার (১২৭৯), অশ্রুকণা (১৮৮৭), ভারতকুসুম (১৮৮২), আভাস (১২৯৭), সন্ন্যাসিনী (নাট্যকা, ১২৯৯), স্বদেশিনী (১৩১২), সিন্ধুগাথা (১৩১৪)। সম্পাদিকা: জাহ্নবী (মা. ১৩১৪-১৬)।

**গিরীন্দ্রলাল ঘোষ**—সাহিত্যসেবী। নিবাস - ঢাকা। পরিচালক: অদ্ভুত ইন্দ্রজাল (মা. ঢাকা. ১২৯০, ফাল্গুন)।

**গিরীশচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: পারস্যের ইতিহাস (নীলমণি বসাক সহ, ১২৫৫)।

**গীষ্পতী কাব্যতীর্থ**—পণ্ডিত। জন্ম—হাওড়া। মৃত্যু—১৯২৭ খ্রী:। সহ-সম্পাদক, সংস্কৃত সাহিত্য পরিষৎ। সম্পাদক: হাওড়া-হিতৈষী (সাময়িক পত্র)।

**গিরীন্দ্রশেখর বসু**—মনস্তত্ত্ববিদ্ ও চিকিৎসক। ছদ্মনাম - বিগলিত ব্যানার্জি। জন্ম—১৮৮৭ খ্রী:। মৃত্যু - ১৯৫৩, ৩ জুন কলকাতা পার্শীবাগানে। পিতা - চন্দ্রশেখর বসু। পৈতৃক নিবাস - নদীয়া, উলাবীরনগর। শিক্ষা— এম. বি. (১৯১০), এম. এস-সি. (১৯১৭), ডি. এস. সি. (১৯২১)। মানসিক রোগের চিকিৎসক। লেকচারার, মেডিকেল স্কুল (১৯১১-১৫),

অধ্যাপক, কলকাতা বিশ. ( মনস্তত্ত্ব বিভাগ ১৯২৯ ), প্রধান অধ্যাপক ( ঐ, ১৯৩৯ )। প্রতিষ্ঠাতা ইণ্ডিয়ান সাইকো অ্যানাটিক্যাল সোসাইটি ( ১৯২২ )—লুম্বিনী পার্ক (মানসিক হাসপাতাল, ১৯৪০ ), সভাপতি ভারতীয় মনঃশিক্ষা সমিতি, বিভাগীয় সভাপতি ভারতীয় বিজ্ঞান কংগ্রেস। গ্রন্থ: জীবন যাত্রায় মনোবিদ্যার প্রয়োগ, মনোবিদ্যার পরিভাষা, স্বপ্ন, পৌরাণিকী, পুরাণ প্রবেশ ( ১৭৪১ ), লাল কালো ( শি )। সম্পাদক : সমীক্ষা ( মনঃসমীক্ষা সমিতির মুখপত্র )।

**গুণেন্দ্রনাথ ঠাকুর**—অনুবাদক। জন্ম – ১৮৪৭ খ্রীঃ জোড়াসাঁকো ঠাকুর বংশে। ১৮৮১ খ্রীঃ। পিতা—গিরীন্দ্রনাথ ঠাকুর। পিতামহ প্রিন্স দ্বারকানাথ ঠাকুর। গ্রন্থ : বিক্রমোর্বশী ( বঙ্গানুবাদ )।

**গুরুচরণ দাস**—কবি। গ্রন্থ : প্রেমামৃত।

**গুরুচরণ রায়**—সাংবাদিক। জন্ম—১৯ শতকে রংপুরে। সম্পাদক : রংপুর বার্তাবহ ( রংপুরের প্রথম সাপ্তাহিক, ১৮৪৭ )।

**গুরুদয়াল চৌধুরী**—সাংবাদিক। সম্পাদক : মুর্শিদাবাদ সম্বাদপত্রী ( সাপ্তা ১৮৪০ )।

**গুরুদাস গুপ্ত**—কবি। জন্ম ঢাকা, বিক্রমপুর রাজগ্রাম। কাব্যগ্রন্থ : মহারাজ রাজবল্লভ সেনের জীবনচরিত।

**গুরুদাস বন্দ্যোপাধ্যায়**, স্যর - শিক্ষাবিদ্ ও বিচারপতি জন্ম—১৮৪৪, ২৬ জানুয়ারি, কলকাতা নারিকেলডাঙায়। মৃত্যু—১৯১৮ ডিসেম্বর। পিতা—রামচন্দ্র বন্দ্যোপাধ্যায়। শিক্ষা—হেয়ার স্কুল, বি. এ. ( প্রেসিডেন্সী কলেজ ১৮৬৩ ), এম. এ. ( ১৮৬৪ ), বি. এল. ( ১৮৬৫ ), ডি. এল. ( ১৮৭৬ ), পি. এইচ-ডি। কর্ম - অধ্যাপক, বহরমপুর কলেজ ( আইন ), প্রেসিডেন্সী কলেজ, জেনারেল এসেম্বলিজ। আইন ব্যবসায়, কল. হাইকোর্ট ( ১৮৭২ ), ঠাকুর আইন অধ্যাপক ( ১৮৭৭ ), বিচারপতি ( ১৮৮৮-১৯০৪ ), ভাইসচ্যান্সেলর, কল. বিশ. ( ১৮৮৯-১৯০৪ ), ফেলো ( ঐ, ১৮৭৯ ), বঙ্গীয় ব্যবস্থাপকসভার সভ্য ( ১৮৮৭ ), ভারতীয় বিশ্ববিদ্যালয় কমিশনের সভ্য ( ১৯০২ ), অবসর গ্রহণ ( ১৯০৪ )। স্যর উপাধি লাভ ( ১৯০৪ )। গ্রন্থ : জ্ঞান ও কর্ম, The Elements of Arinoic, Hindu Law of Marriage and Stridhan । (১৮৭৯), A few Thought af Education ( ১৯০৪ ),

A note on the Dev-Nagri Alphabets ( ১৮৯৩ ), Elementary geometry ( ১৯০৭ )।

**গুরুদাস ভড়**—শিক্ষাব্রতী ও গণিতজ্ঞ। জন্ম—হুগলী, চন্দননগর। গ্রন্থ: The osculating comic at Infinity, Geometrical construction for limiting centre of a cubic, The osculating conic in Homogeneous co-ordination।

**গুরুনাথ বিদ্যানিধি**—পণ্ডিত ও গ্রন্থকার। সম্পাদিত গ্রন্থ: অমর কোষের টীকা ( ১৩১০ ), কলাপব্যাকরণম্ ( ১৩১৩ ), শব্দকল্পদ্রুম ( ১৩১৬ ), কুমার সম্ভব ( ১৩১৭ ), ভাষাপরিচ্ছেদ ( ১৩১৭ ), ত্রিবেদীয় সন্ধ্যাবিধি (১৩১৮), ভট্টিকাব্যম্ ( ১৮৩৩ শক ), রঘুবংশ ( ১৮৩২ শক ), মিত্রলাভ (১৩২৪), কৃদ্‌বৃত্তি, কোষ-সংগ্রহ, বিদ্বধোদিতরঙ্গিনী।

**গুরুনাথ সেনগুপ্ত**—কবি। জন্ম—যশোহর, বেন্দাগ্রাম। কর্ম—প্রধান পণ্ডিত ও প্রধান শিক্ষক, আহিরীটোলা বঙ্গ বিদ্যালয়। গ্রন্থ: বীরোত্তর কাব্য ( ১২৯০ )।

**গুরু প্রসাদ সেন**—সাহিত্যসেবী। জন্ম—১৮৪২ খ্রীঃ ঢাকা বিক্রমপুর ডোমসার গ্রামে। মৃত্যু—১৯০০ খ্রীঃ। পিতা—কাশীচন্দ্র সেন। প্রবেশিকা (ঢাকা পোগোজ স্কুল), এম. এ (প্রেসিডেন্সি কলেজ, ১৮৬৪), বি. এল (১৮৬৫)। কর্ম—অধ্যাপক প্রেসিডেন্সি কলেজ, ডেপুটি ম্যাজিষ্ট্রেট, পরে বাঁকীপুরে আইন ব্যবসায়। প্রতিষ্ঠাতা—Bihar Herald ( সংবাদপত্র )। গ্রন্থ: An Introduction to the study of Hinduism ( ১৮৯১ ), Notes on Some Questions of Administration in India ( ১৮৯৩ )।

**গুরু প্রসাদ সেনগুপ্ত**—কবি। জন্ম—পাবনা, ভাঙাবাড়ি গ্রামে। পুত্র—কান্তকবি রজনীকান্ত। কর্ম—মুন্সেফ। গ্রন্থ: পদচিন্তামণিমালা ( ব্রজবুলি ভাষায় কীর্তনগ্রন্থ, ১২৮৩ )।

**গুরুবন্ধু ভট্টাচার্য**—পণ্ডিত ও অনুবাদক। অনুবাদ গ্রন্থ: রত্নাবলী, মুদ্রারাক্ষস, স্বপ্নবাসবদত্তা, চণ্ডকৌশিক, মালবিকাগ্নিমিত্র, প্রতিজ্ঞা যৌগন্ধরায়ণ, উত্তরচরিত, শকুন্তলা, বিক্রমোর্বশী, মালতীমাধব, মহাবীরচরিত, বেণীসংহার, মৃচ্ছকটিক, বালচরিত, মধ্যমব্যায়োগ, চারুদত্ত, দূতকাব্য, দূতঘটোৎকচ, অভিসারক, কর্ণবধ, পঞ্চরত্ন।

**গুরুসদয় দত্ত**—গ্রন্থকার। জন্ম—১৮৮২, ১০ মে, শ্রীহট্ট। মৃত্যু—

১৯৪১, ২৫ মে। পিতা—রামকৃষ্ণ দত্ত চৌধুরী। আই. সি. এস. ( ১৯০৫ )। জেলা-শাসক, বিভিন্ন স্থানে। ব্রতচারী নৃত্যের ( ১৯৩১ ), রাইবেঁশে লোকনৃত্যের প্রবর্তক। অন্যতম স্থাপয়িতা, সরোজনলিনী শিক্ষক সমিতি ( স্ত্রীর নামে অবৈতনিক বিদ্যালয় )। প্রতিষ্ঠা—বঙ্গলক্ষ্মী ( মা )। গ্রন্থ: সরোজনলিনী, পাগলামির পুঁথি, ভজার বাঁশী, চাঁদের বুড়ি, পটুয়া সঙ্গীত, Indian folk-dance and folk-lore movement, The folk-dance of Bengal.

**গোঁসাইদাস গুপ্ত**—প্রহসন রচয়িতা। প্রহসন: বৌ বাবু ( ১৮৮৩ )

**গোকুলচন্দ্র নাগ**—সাহিত্যিক। জন্ম—১৮৯৫ খ্রীঃ কলকাতা। মৃত্যু—১৯২৫ খ্রীঃ দার্জিলিং। পিতা—মতিলাল নাগ। প্রতিষ্ঠাতা—কল্লোল ( মা. )। গ্রন্থ: ঝড়ের দোলা, পথিক, মায়ামুকুল। সহ-সম্পাদক: কল্লোল ( মা. )।

**গোপবন্ধু দাস**-দেশব্রতী নেতা। জন্ম— ? , মৃত্যু—১৯২৮ খ্রী। সম্পাদক: সমাজ ( সামাজিক পত্রিকা )।

**গোপালকৃষ্ণ ঘোষ**—কবি। জন্ম—১৮৫০ ( আনু. ) মালদহ। পিতা—হরচন্দ্র ঘোষ। শিক্ষা—বি. এ. ( প্রেসিডেন্সী কলেজ ), বি. এল. ( ১৮৭৬ ), হাইকোর্টে ওকালতী ; মুন্সেফ ( ১৮৮২ )। গ্রন্থ: কুসুমমালা ( ক. ১৮৭৭ ), ব্রহ্মচারী ( কা ), অপর্ণা ( উ )।

**গোপালকৃষ্ণ মিত্র**—সাংবাদিক। সম্পাদক: ভারত সংস্কারক ' সাপ্তা. ১২৮০—৮১ )।

**গোপাল চক্রবর্তী** - কবি। গ্রন্থ: ভার্গববিজয় কাব্য ( ১২৮০ )।

**গোপালচন্দ্র কবিকুসুম**—কবি। জন্ম—যশোহর, লক্ষ্মীপাশায়। কাব্যগ্রন্থ: কুসুমিকা, কমলবাসিনী, মনোথালির ইতিহাস।

**গোপালচন্দ্র ঘোষ**—গ্রন্থকার। গ্রন্থ: মনোবিজ্ঞান ( ১৮৭৪ )।

**গোপালচন্দ্র চক্রবর্তী** টীকাকার। গ্রন্থ: গোয়ীচন্দ্র সংক্ষিপ্তসারের টীকা।

**গোপালচন্দ্র চট্টোপাধ্যায়**—কবি। জন্ম— ?২৩ খ্রীঃ ২৪-পরগনা, ন পাড়ায়। মৃত্যু—১৯২৭ খ্রীঃ। যাত্রাদলের পালার জন্য বহু গীত রচনা। গ্রন্থ: পদ্মভূষণ, ২য় খ , নপাড়াদর্পণ, পদাবলী।

**গোপালচন্দ্র চট্টোপাধ্যায়**—কবি। জন্ম—১৮৫৯, ১৬ মার্চ। মৃত্যু—১৮৯৬, ৮ জুলাই। বি. এল। মুন্সেফ (১৮৯০) সাময়িক পত্রে বহু কবিতা রচনা।

**গোপালচন্দ্র চট্টোপাধ্যায়**—চিকিৎসক। জন্ম—১৮৭৩ খ্রীঃ ২৪-পরগণা, সুখচর। মৃত্যু—১৯৫৩। গ্রন্থ : Romance of Gangetic Delta, Modern Scientific Agriculture and Co-operative Water-Supply, Co-operative Marking Dainning Home Crafting and Cottage Industries. সম্পাদক : সোনার বাংলা (অ্যান্টি ম্যালেরিয়া সোসাইটির মুখপাত্র)।

**গোপালচন্দ্র দত্ত**—সাহিত্যসেবী। গ্রন্থ : সুলোচনা আদর্শভার্যা (১২৮৯)। সম্পাদক : কল্পনালতিকা (মা. ১২৮৬)।

**গোপালচন্দ্র দে**—সাংবাদিক। সম্পাদক : সম্বাদমনোরঞ্জন (সাপ্তা. ১৮৪৭)।

**গোপালচন্দ্র বসাক**—গ্রন্থকার। গ্রন্থ : কৌতুকদর্পণ (১৮৭৩)।

**গোপালচন্দ্র বসু**—সাহিত্যসেবী। যুগ্ম-সম্পাদক : জ্ঞানলহরী (মা. ১২৭৬, আশ্বিন)।

**গোপালচন্দ্র ভট্টাচার্য**—বিজ্ঞান সাধক ও সাহিত্যসেবী। জন্ম—১৮৯৮ মে ফরিদপুর, লোনসেন গ্রামে। পিতা—অম্বিকাচরণ ভট্টাচার্য। শিক্ষা—প্রবেশিকা (লোনসেন হাইস্কুল, ১৯১৩), গভর্ণমেণ্ট-আর্ট স্কুল (ব্লক নির্মাণ), আনন্দমোহন কলেজ, ইলেকট্রিক্যাল ইঞ্জিনিয়ারিং। কর্ম—শিক্ষক, পণ্ডিতসর হাইস্কুল (ফরিদপুর), টেলিফোন অপারেটর কল. কাশীপুর মিল অঞ্চলে। আচার্য জগদীশচন্দ্র বসুর সান্নিধ্যলাভ (১৯২৯)। কীটপতঙ্গ নিয়ে গবেষণা। গ্রন্থ : করে দেখো, আধুনিক আবিষ্কার (১৯৪৪), বাংলার মাকড়সা (১৯৪৫)। সম্পাদক : জ্ঞান ও বিজ্ঞান (বঙ্গীয় বিজ্ঞান পরিষৎ)।

**গোপালচন্দ্র মুখোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ : চন্দ্রকলা (১৮৮২) কামিনী (১৮৭৯), বীরবরণ (১২৯০), যৌবনে যোগিনী (১৮৮৩)। সম্পাদক : ভাবী সম্রাটের ভারত ভ্রমণ (সাপ্তা ১৮৭৫, ১০ ডিসেম্বর)।

**গোপালচন্দ্র সেন**—দার্শনিক। জন্ম—১৮২৬ খ্রীঃ কলকাতা। পিতা—কুঞ্জবিহারী সেন। গ্রন্থ : দর্শন পরিচয়।

**গোপালচরণ মিত্র**—সাংবাদিক। পরিচালক : সুদর্শন (১৮৭৪, পৌষ)।

**গোপালদাস উড়ে**—গীত রচয়িতা। জন্ম—কটক, জাজপুর। পিতা—মুকুন্দ। যাত্রাদলের গায়ক অভিনেতা ও বাংলা গীত রচনা।

**গোপালদাস চৌধুরী**—বিদ্যোৎসাহী। জন্ম—বগুড়া শেরপুরের

জমিদার বংশে। পিতা—গোবিন্দচন্দ্র চৌধুরী, এম. এ., বি. এল। অনুবাদ গ্রন্থ: বিশুদ্ধ মার্গ (অশ্বঘোষ কৃত, ১৯২৩), বোধি (শান্তিদেব কৃত, ১৩৪০)।

**গোপালধন চূড়ামণি**—অনুবাদক। অনুবাদ গ্রন্থ: মহাভারত (১৮৬৭)।

**গোপাললাল বসুবর্মা**—সাহিত্যিক। জন্ম—২৪-পরগণা, হরিণাভি। সম্পাদক: ভারতবর্ষীয় আর্যপত্রিকা (হরিণাভি, ১৮ ৫ বৈশাখ)।

**গোপাললাল মিত্র**—গ্রন্থকার। গ্রন্থ: জ্ঞানচন্দ্রিকা (১৮৩৮), ভারতবর্ষীয় ইতিহাস (১৮৪০), মনোহর দর্পণ (১৮৭৩)।

**গোপীনাথ বসাক**—বৈষ্ণব পণ্ডিত। জন্ম—১৮৮০ (আনু) ঢাকা। মৃত্যু—১৯০২, ২৯ মার্চ।

**গোপীনাথ কবিরাজ, মহা**—দার্শনিক ও তান্ত্রিক পণ্ডিত। জন্ম—১৮৮৭, সেপ্টেম্বর ঢাকা, ধামুরাই। মৃত্যু—১৯৭৬, ১২ জুন কাশীতে। কৌলিক উপাধি—বাগচী। কবিরাজ নবাবী আমলের খেতাব। জন্মের কয়েক মাস আগেই পিতৃহীন। মাতা—সুখদাসুন্দরী। শিক্ষা—ধামুরাই, প্রবেশিকা (ঢাকা জুবিলি স্কুল), কলকাতা, বি এ (জয়পুর), এম. এ. (বারাণসী কুইন্স কলেজ)। অধ্যাপক ও সংস্কৃত গ্রন্থাগারিক, কুইন্স কলেজ। অবসর গ্রহণ (১৯৩০)। উপাধি লাভ—মহামহোপাধ্যায় (১৯৩৪), ডি. লিট (এলাহাবাদ বিশ্ববিদ্যালয়, (১৯৪০), পদ্মভূষণ (১৯৬৪), সাহিত্য বাচস্পতি (উত্তর প্রদেশ, ১৯৬৫), দেশিকোত্তম (বিশ্বভারতী, ১৯৭১)। গ্রন্থ: বিশুদ্ধানন্দ প্রসঙ্গ, ৫ খ, অখণ্ড মহাযোগ।

**গোপীবল্লভ দাস**—বৈষ্ণব কবি। জন্ম—মেদিনীপুর, ধারেন্দা গ্রামে গোপবংশে। পিতা—রসময়। এঁরা সকলেই শ্যামানন্দ প্রভুর শাখা। গ্রন্থ: রসিক মঙ্গল।

**গোপীমোহন ঘোষ**—শিক্ষাবিদ্। গ্রন্থ: জ্যোতির্বিবরণ (১৮৫৩), বিজয়বল্লভ (উ, ১৮৬৩)।

**গোপীমোহন চট্টোপাধ্যায়**—অনুবাদক। গ্রন্থ: আনোয়ার সাহেলী (ফার্সী হতে অনূদিত, ১৮৫৫)।

**গোপীমোহন সর্বাধিকারী**—গ্রন্থকার। জন্ম—১৯ শতকে হুগলী রাধানগর। পিতা—রামনারায়ণ সর্বাধিকারী। গ্রন্থ: ধ্রুবচরিত্র, শ্রীকৃষ্ণের ব্রজলীলা।

**গোপেন্দ্র ভূষণ সাংখ্যতীর্থ**—সংস্কৃতজ্ঞ পণ্ডিত। জন্ম—১৮৮৯ (?)

খ্রী. নবদ্বীপ। মৃত্যু—১৯৭২, জুলাই নবদ্বীপ। পণ্ডিত, রাজনীতিক, সঙ্গীতজ্ঞ প্রভৃতি। শিক্ষা—রিপন কলেজ (১৯০৭)। সভাপতি, নবদ্বীপ কংগ্রেস, সম্পাদক, বঙ্গবিবুধজননী সভা, রাষ্ট্রপতি সম্মানলাভ (১৯৭০)। গ্রন্থ: চৈতন্যচরিতামৃতের সংস্কৃত পদ্যানুবাদ, রামচরিতমানসের সংস্কৃত পদ্যানুবাদ।

**গোপেশ্বর বন্দ্যোপাধ্যায়**—সঙ্গীতজ্ঞ ও গ্রন্থকার। জন্ম—১৮৭৯ খ্রী. বাঁকুড়া, বিষ্ণুপুর। মৃত্যু—১৯৬৩, ২৭ জুলাই। পিতা—সঙ্গীতকেশরী অনন্তলাল বন্দ্যোপাধ্যায়। দীর্ঘকাল বর্ধমান রাজার সভাগায়ক। উপাধি লাভ—সঙ্গীত সরস্বতী (রবীন্দ্রনাথ কর্তৃক), সঙ্গীতনায়ক (মহারাজা যতীন্দ্রমোহন ঠাকুর কর্তৃক), দেশিকোত্তম (বিশ্বভারতী,) ডক্টরেট ইন মিউজিক (কল. একাডেমি অফ মিউজিক)। অধ্যক্ষ, রামশরণ মিউজিক কলেজ (বিষ্ণুপুর), নির্বাচিত সদস্য দিল্লীর সঙ্গীত নাটক একাডেমি। সঙ্গীত গ্রন্থ: সঙ্গীত-চন্দ্রিমা ২খণ্ড., তানমালা, গীতমালা, সঙ্গীত লহরী, গীতদর্পণ। সম্পাদক: সঙ্গীত বিজ্ঞান প্রবেশিকা (মা. ১৩৩৫-৩৯)।

**গোবিচন্দ্র রায়**—সাংবাদিক। জন্ম - ঢাকা। অন্যতম সম্পাদক: ঢাকা প্রকাশ (সাপ্তা ১৮৬১-৬২, ঢাকার প্রথম বাংলা সাপ্তাহিক পত্র)।

**গোবিন্দকান্ত বিদ্যাভূষণ**—পণ্ডিত। জন্ম—পাবনা, সালথিয়া। গ্রন্থ: লঘু ভারত (সংস্কৃতে কাব্যেতিহাস)।

**গোবিন্দচন্দ্র আঢ্য**—সাহিত্যিক। জন্ম—কলকাতার আঢ্য বংশে। পিতা—গোলকচন্দ্র আঢ্য। ইনি ইংরেজি শিক্ষার প্রথম যুগের বাঙালী। সম্পাদক: সংবাদ পূর্ণচন্দ্রোদয় (দৈনিক. ১৮৭২)।

**গোবিন্দচন্দ্র গঙ্গোপাধ্যায়**—কবি। কাব্যগ্রন্থ: বসন্তনির্ণয় (১২৯৩)।

**গোবিন্দচন্দ্র গুপ্ত**—সাংবাদিক। সম্পাদক: সম্বাদ সজ্জন রঞ্জন (সাপ্তা ১৮৪৯)।

**গোবিন্দচন্দ্র গুহ**—সাংবাদিক। জন্ম—মৈমনসিংহ। শিক্ষক, হার্ডিঞ্জ স্কুল। সম্পাদক: বিদ্যোন্নতিসাধিনী (মা. ১৮৬৫, সেরপুর)।

**গোবিন্দচন্দ্র ঘোষ**—গ্রন্থকার। এম.এ, বি. এল। গ্রন্থ: চিত্তোবিনোদিনী (১৮৭৫)।

**গোবিন্দচন্দ্র চৌধুরী**—সঙ্গীত রচয়িতা ও নাট্যকার। জন্ম—বগুড়া. সেরপুর ব্রাহ্মণবংশে। পিতা—জয়শঙ্কর চৌধুরী। গ্রন্থ: সদ্ভাব সঙ্গীত, সঙ্গীত পুষ্পাঞ্জলি, প্রমীলার চিতারোহণ (না), অঙ্গুরিসংবাদ (না),

যুধিষ্ঠিরের স্বর্গারোহণ ( না ), সতীবিসর্জন ( না ), কলঙ্কভঞ্জন ( ক ), ললিতলবঙ্গ কাব্য।

**গোবিন্দচন্দ্র দেব**—কবি। জন্ম—মৈমনসিংহ, বড়হিত গ্রামে। গ্রন্থ: পুরাইল কাহিনী, কবিতা রত্নাবলী, রামলীলা।

**গোবিন্দচন্দ্র দাস**—স্বভাব কবি। জন্ম—১২৬০, ৪ মাঘ ঢাকা, ভাওয়ালের জয়দেবপুর। মৃত্যু—১৩২৫, ১৩ আশ্বিন। নিবাস—বিক্রমপুর ব্রাহ্মণ গাঁয়ে। পিতা—রামনাথ দাস। মাতা—আনন্দময়ী। শিক্ষা-ছাত্রবৃত্তি, ঢাকা নর্মাল স্কুল, ঢাকা মেডিকেলস্কুল। কর্ম—ভাওয়াল রাজা রাজেন্দ্রনারায়ণের প্রাইভেট সেক্রেটারি ( ১২৮৫ ), বিভিন্ন জেলায় জমিদারীর কর্ম, চারুবার্তা ( সাপ্তা. ) পত্রের কার্যাধ্যক্ষ ( ১২৯১ )। বাল্যকাল থেকেই স্বভাব কবি। জীবনে নানা ঘাত-প্রতিঘাত, জন্মভূমি থেকে বিতাড়িত, ভাওয়ালরাজের বিরুদ্ধে রচনা প্রকাশ করায় মানহানির মকর্দমায় জড়িত। কাব্যগ্রন্থ: প্রেম ও ফুল ( ১৮৮৮ ), কুঙ্কুম ( ১২৯৮ ), কস্তুরী ( ১৮৯৫ ), অগুরু, প্রসূন, মগের মুলুক, ফুলরেণু ( সনেট ১৮৯৬ ), বৈজয়ন্তী, শোক ও সান্ত্বনা, শোকোচ্ছ্বাস, গীতার কাব্যানুবাদ।

**গোবিন্দচন্দ্র দে**—সাংবাদিক। সম্পাদক: সত্যধর্ম প্রকাশিকা ( মা: ১৮৪৯ )।

**গোবিন্দচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—কবি। গ্রন্থ: কুলীন কলঙ্কনাকাব্য ( ১৮৭১ )। সম্পাদক: সম্বাদ রসমুদ্গর ( সাপ্তা. ১৮৪৯ )।

**গোবিন্দচন্দ্র মুখোপাধ্যায়**—সাহিত্যিক। নিবাস—কাশী। সম্পাদক: কাশীবার্তা প্রকাশিকা।

**গোবিন্দচন্দ্র রায়**—কবি। ছদ্মনাম—প্রবাসী। জন্ম—১৮৩৮, ২৩ অক্টোবর বরিশাল জেলা, মীরপুর ব্রাহ্মণ বংশে ( কারোর মতে ফরিদপুর দক্ষিণপাড়ায় )। মৃত্যু—১৯১৭, ২ ডিসেম্বর আগ্রায়। পিতা-গৌরসুন্দর রায়। শিক্ষা-ঢাকা পোগোজ স্কুল, সংস্কৃত ও ফার্সী শিক্ষা। প্রথমে বৈষ্ণবধর্ম ও পরে ব্রাহ্মধর্ম গ্রহণ। সুগায়ক। কর্ম-শিক্ষকতা, ঢাকা, নবাবগঞ্জ মাইনর স্কুল, ত্রিকূট গ্রাম্য বিদ্যালয় ( কুমিল্লা ), বাঘ আচড়া গ্রাম্য বিদ্যালয় ( যশোহর ), রাজকীয় জরীপ বিভাগে ( বরিশাল ), কাশীধামে হোমিওপ্যাথি শিক্ষা ( ১৮৬৮ ), আগ্রায় চিকিৎসা ব্যবসায়। গ্রন্থ: গীতিকবিতা ৪খ ( ১৮৮২-৮৩ ), বাঙালীর গান ( ১৩১২ )।

**গোবিন্দনাথ গুহ**—গ্রন্থকার। গ্রন্থ: লঘুরামায়ণ। সম্পাদক: দাসী (১৮৯৭)।

**গোবিন্দনাথ সেন**—কবি। নিবাস—১৯শ শতাব্দী ফরিদপুর, ভাঙাবাড়ি। কর্ম—কাটোয়ায় মুন্সেফ। গ্রন্থ: পদচিন্তামণিমালা (সঙ্গীতগ্রন্থ)।

**গোবিন্দপ্রসাদ মুখোপাধ্যায়**—কবি। গ্রন্থ: বন্ধুতার এই ফল? (১২৭৬), মিত্রলাভ (১২৭৭)।

**গোবিন্দপ্রসাদ রায়**—সাহিত্যিক। গ্রন্থ: ব্যাকরণ-সার। সম্পাদক: ঢাকা প্রকাশ।

**গোবিন্দপ্রসাদ রায়, বিদ্যাবিনোদ**—গ্রন্থকার। জন্ম—১৮৩৮ খ্রীঃ পাবনা, গায়েনবাটি। মৃত্যু—১৮৯৮ (১৩০৪) খ্রীঃ। পিতা—রাধানাথ রায়। শিক্ষা—কাশীতে। স্মৃতি, শাস্ত্র ও গণিতে পাণ্ডিত্য। বিদ্যাবিনোদ উপাধি লাভ (নবদ্বীপ)। কর্ম—রংপুর, কাকিনার ভূম্যধিকারীদের প্রধান অমাত্য। গ্রন্থ: কৈলাস-চরিত, মৃন্ময়ী, হরিবাসর তত্ত্বসার ২খণ্ড, অষ্টাদশ মহাবিদ্যা, লীলাবতী বঙ্গানুবাদ।

**গোবিন্দলাল বন্দ্যোপাধ্যায়**—সংস্কৃতজ্ঞ পণ্ডিত। জন্ম—১৮৭০। ২২ আগস্ট হাওড়া, শাঁকরাইল (মাতুলালয়ে)। পিতা—যোগেন্দ্রচন্দ্র বন্দ্যোপাধ্যায়। প্রবেশিকা (হেয়ার স্কুল, ১৮৮৭), বি. এ (প্রেসিডেন্সি কলেজ)। উপাধি—কবিরত্ন (১৮৯৫), রায় সাহেব (১৯২০)। গ্রন্থ: ভাগবত কুসুমাঞ্জলি, শান্তিসোপান, প্রেম ও পরমার্থ, সুনীতি সুধানিধি, স্তুতিকুসুমাঞ্জলি, কল্যাণ-কণিকা, পাগলের প্রলাপ, প্রাণের কথা, জ্ঞান-কুসুমাঞ্জলি, Arjons Morals.

**গোবিন্দসুন্দর গোস্বামী**—কবি। গ্রন্থ: বাল্যরঞ্জন (ক. ১৮৭২)।

**গোবিন্দসুন্দর ত্রিবেদী**—সংস্কৃতজ্ঞ পণ্ডিত। গণিতশাস্ত্র ও সিদ্ধান্ত জ্যোতিষ শাস্ত্রবিদ। জন্ম—১৮৪৪, ৯ ডিসেম্বর মুর্শিদাবাদ। মৃত্যু—১৮৮১, ৩ আগস্ট। পিতা—রাধিকাসুন্দর ত্রিবেদী। গ্রন্থ: বঙ্গমালা (উ. Pericles Prince of Tyre-এর অনুবাদ)।

**গোবিন্দ সেন**—গ্রন্থকার। গ্রন্থ: বাংলার ইতিহাস (মার্শম্যান-কৃত। বঙ্গানুবাদ, ১৮৪০)।

**গোবিন্দাচার্য**—গ্রন্থকার। কাশীবাসী। গ্রন্থ: সাধনসুবোধ, যোগিনী দশা (১৮৫৩)।

**গোলকচন্দ্র কর**—গ্রন্থকার। গ্রন্থ: সাধনকথা।

**গোলকচন্দ্র মজুমদার**—কবি। জন্ম—মৈমনসিংহ বড়হিত গ্রাম। কাব্যগ্রন্থ: কবিতামুকুর, কাব্য ও কবিতা।

**গোলকনাথ ন্যায়রত্ন**—দার্শনিক পণ্ডিত। জন্ম—১৮০৬ খ্রী: নবদ্বীপ। মৃত্যু—১৮৫৪ খ্রী: কলকাতা, কাশীপুর। পিতা-হরচন্দ্র ভট্টাচার্য (বন্দ্যোপাধ্যায়)। গ্রন্থ: সামান্য-নিরুক্তি, সব্যবিচার, অবচ্ছেদোক্তনিরুক্তি, পঞ্চলক্ষী-বিবেচনী, গোলকন্যায়রত্নীম্।

**গোলাপচন্দ্র সরকার, শাস্ত্রী**—আইনবিদ ও অনুবাদক। জন্ম—১৮৪৬, ২৪ জুলাই, বাঁকুড়া, ইন্দাস। মৃত্যু—১৯১০, ২৪ আগস্ট। পিতা—শম্ভুনাথ সরকার। এম. এ (সংস্কৃত কলেজ, ১৮৭১), উপাধি—শাস্ত্রী (১৮৭১)। আইন পরীক্ষায় পাশ (১৮৭৩)। ঠাকুর ল লেকচারার, অধ্যপক বিদ্যাসাগর কলেজ (কিছুকাল), ল বোর্ডের ফ্যাকাল্টি অফ ল বিভাগের সভাপতি (১৯০৮)। গ্রন্থ: হিন্দু আইন। অনূদিত-বীর মিত্রোদয় দায়তত্ত্ব, বিবাদ রত্নাকর। প্রকাশনা—দায়ভাগ, মিতাক্ষরা।

**গোলাম ইমান**—মুসলমান কবি। নামান্তর—বুক্ শাহ। নিবাস বর্ধমান। গ্রন্থ: দিদার ইলাহী (১২৭২)

**গোলাম কাদের**—কবি। গ্রন্থ: শীত বসন্ত (১২২০)।

**গোলাম ফরিদ**—মু. কবি। গ্রন্থ: সোলেমানী তাজনামা (১২৯৮)।

**গোলাম মওলা, মুন্সি**—মুসলমান কবি। জন্ম—১২.., ২৪ পরগণা, বসিরহাট, শামপুর। মৃত্যু—১৩২৪, ২৮ কার্তিক। স্থাপনা—হলিলি প্রেস, হাবিবি প্রেস। গ্রন্থ: হয়রাতাল ফেকা (১২০৬), মৌহদ বাহারিয়া (১২৮২), চোর চক্রবর্তী (১২৮৭), গঞ্জল আরশ (১২৮৭) সোলতান জমজমা (১২৮৮), হায়জাননামা (১২৯২), হেদায়েৎ ইসলাম (বঙ্গাব্দ ১২৯৬) মালকা জোহরা-বিবি (১২০৮), হাসেল মকসুদ (১২৯৯), খারনামা (১৩০৬)। সহ-সম্পাদক: দূর্বিন (প.), আজান (প.) ও কবীর (প.)।

**গোলাম মওলা, মুন্সি**—গ্রন্থকার। নামান্তর—ফেলু মুন্সি। জন্ম—বর্ধমান, বামনিয়া। গ্রন্থ: খানে নিয়ামত (১২৯২)।

**গোলাম মোস্তফা**—শিক্ষাব্রতী ও কবি। জন্ম—১৮৯৭ খ্রী: যশোহর, মনোহরপুর। মৃত্যু—১৯৬৪ খ্রী:। বি. এ (রিপন কলেজ), বি. টি। প্রধান শিক্ষক, ফরিদপুর জেলা স্কুল (অবসর গ্রহণ ১৯৪৯)। গ্রন্থ: রক্তরাগ,

খোশরোজ, হাস্নাহানা, কাব্যকাহিনী, সাহারা, বনি আদম, কাব্যে কোরআন, বিশ্বনবী ( জী ), বুলবুলিস্তান ( সংকলন )।

**গোষ্ঠবিহারী দে**—গ্রন্থকার। গ্রন্থ: সিন্ধুবালা ( ১৩০১ ), আনন্দ-মঞ্জরী ( ১৩০২ )।

**গৌরীনাথ নিয়োগী**—গ্রন্থকার। জন্ম—১৯ শতক। গ্রন্থ: আশা মরীচিকা ( ১৮৭২ )।

**গৌরীনাথ শাস্ত্রী**—নৈয়ায়িক পণ্ডিত। গ্রন্থ: ন্যায়সিদ্ধান্ত মঞ্জরী ( কাশী, ১৯৪১ সংস্কৃত )

**গৌরীমোহন দাস**—সংকলয়িতা। গ্রন্থ: পদকল্পলতিকা ( সংকলন )

**গৌরীশঙ্কর দে**—গণিতশাস্ত্র বিদ। জন্ম—১৮৪৫, ১১ ফেব্রু.। মৃত্যু—১৯১৪, ৪ এপ্রিল। পিতা—মধুসূদন দে। প্রবেশিকা ( ১ম স্থান, ১৮৬১ ), এফ. এ. ( ১৮৬৩, ২য় ), বি. এ. ( ১৮৬৫ ), বি. এল, এম. এ ( ১ম, ১৮৬৭ ). পি. আর. এস. ( ১৮৭০ )। অধ্যাপক জেনারেল এসেমব্লিজ ( ১৮৬৩ ), কল. বিশ. ( ১৮৮১ ), কল. বিশ্ববিদ্যালয়ের সদস্য ( ১৮৮৪ )। গ্রন্থ: (ইং ও বাংলায়) Arithmatic, Algebra, Geometry.

**গৌরীশঙ্কর রায়**—উৎকলপ্রবাসী সাংবাদিক। প্রতিষ্ঠাতা—কটক টাউন হল, আধুনিক উৎকলের স্রষ্টা নামে পরিচিত। রায় বাহাদুর। গ্রন্থ: ( ওড়িয়া ভাষায় অনূদিত ) বোধোদয়, চরিতাবলী, কথামালা। প্রতিষ্ঠাতা ও সম্পাদক: উৎকল দীপিকা ( উৎকলের প্রথম সংবাদপত্র )।

**চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। ১২৬৪, শ্রাবণ ২৪ পরগণা নলকুঁড়া। মৃত্যু—১৩২৩। পিতা—রামকমল সার্বভৌম। ব্রাহ্মধর্মাবলম্বী। গ্রন্থ: মা ও ছেলে ( ১২৯৪ ), দুইখানি ছবি ( ১২৯৫ ), মনোরমার গৃহ ( ১২৯৯ ), বিদ্যাসাগর ( জীবনী ), কমলকুমার, পাপীর নব জীবন লাভ।

**চণ্ডীচরণ বন্দ্যোপাধ্যায়**—শিশু সাহিত্যিক। জন্ম—নদীয়া, বাঘ-আঁচড়া। শিশুপাঠ্য গ্রন্থ: ভূতের খেলা, স্বদেশরেণু, কীর্তিসখা।

**চণ্ডীচরণ মজুমদার**—কবি ও সঙ্গীতজ্ঞ। জন্ম—১৯ শতক। মৃত্যু—১৯০৫, ১ ডিসেম্বর। গ্রন্থ: জুবিলী ( ক )।

**চণ্ডীচরণ সেন**—সাহিত্যিক। জন্ম—১৮৪৫ জানুয়ারি, বাখরগঞ্জ, বামড়া গ্রাম। মৃত্যু—১৯০৬, ১০ জুন, কলকাতা। পিতা—নিমচাঁদ সেন। মাতা—গৌরী দেবী। কন্যা—মহিলা কবি কামিনী রায়। শিক্ষা—প্রবেশিকা ( বরিশাল,

১৮৬৩), ফ্রি চার্চ ইনষ্টিটিউশন (কলকাতা), আইন পরীক্ষা (১৮৬৮), ব্রাহ্মধর্ম গ্রহণ (১৮৭০)। কর্ম - মুন্সেফ (১৮৭৪), সবজজ (১৮৯১); গ্রন্থ: জীবন গতি নির্ণয় (১৮৮০), টমকাকার কুটির (১৮৮১), এই কি রামের অযোধ্যা (১৮৯৫), দেওয়ান গঙ্গাগোবিন্দ সিংহ (১৮৯৭), ঝাঁসির রাণী; লঙ্কাকাণ্ড (ক), লর্ড মেটকাফের জীবনী, মহারাজ নন্দকুমার, অযোধ্যার বেগম, চল্লিশ বছর (টলস্টয়-কৃত, অনু. ১৯০৩)।

**চণ্ডীচরণ স্মৃতিভূষণ, মহাম**—স্মার্ত পণ্ডিত। জন্ম—১২৫৬ হুগলি, কৈকালা। মৃত্যু—১৩৩৭। পিতা—ঈশানচন্দ্র চূড়ামণি। শিক্ষা—গৌহাটি ও কলকাতা সংস্কৃত কলেজ। কলকাতায় চতুষ্পাঠী স্থাপন। উপাধি—স্মৃতি-ভূষণ, মহামহোপাধ্যায় (১৯২৪)। গ্রন্থ: শ্রাদ্ধ বিবেক, শ্রাদ্ধতত্ত্ব, তিথিতত্ত্ব, উদ্বাহতত্ত্ব, একাদশীতত্ত্ব, আহ্নিকতত্ত্ব, শুদ্ধি দীপিকা। সম্পাদিত গ্রন্থ: দায়ভাগ, (বঙ্গানুবাদ সহ), শুদ্ধিক্রম, দত্তকচন্দ্রিকা (বঙ্গানুবাদ সহ), মীমাংসাতত্ত্বম্ (ঐ), কৃত্যতত্ত্বম্, প্রায়শ্চিত্ত-বিবেক (শূলপাণি-কৃত)।

**চণ্ডীদাস ন্যায়তর্কতীর্থ, মহাম.**—নৈয়ায়িক পণ্ডিত। জন্ম—১৮৬৫, ২ আগস্ট, মৈমনসিংহ, হালালিয়া। মৃত্যু—১৯০৪, ১৬ মে। পিতা—গুরুদাস বিদ্যারত্ন। অধ্যয়ন—ফরিদপুর, নবদ্বীপ, কাশীধামে। ন্যায়তীর্থ, তর্কতীর্থ, মহামহোপাধ্যায় (১৯৩০) উপাধিলাভ। চতুষ্পাঠীতে অধ্যাপনা—টাঙ্গাইল, কাশিমবাজার, বহরমপুর ও নবদ্বীপ। বঙ্গীয় ব্রাহ্মণ—সভার সভাপতি। সম্পাদিত গ্রন্থ: কুসুমাঞ্জলি কারিকা।

**চন্দ্রকান্ত চক্রবর্তী**—সাংবাদিক। সম্পাদক: কমলিনী (মা. ১২৮৪)।

**চন্দ্রকান্ত তর্কালঙ্কার, মহামঃ**—পণ্ডিত ও ভাষ্যকার। জন্ম—১৮৩৬, নভেম্বর মৈমনসিংহ, সেরপুর। মৃত্যু—১৯১০, ২ ফেব্রুয়ারী। পিতা—রাধাকান্ত তর্কবাগীশ। শিক্ষা—নবদ্বীপে স্মৃতি, ন্যায়, বেদান্ত অধ্যায়, তর্কালঙ্কার উপাধি লাভ। কর্ম- এসিয়াটিক সোসাইটি কর্তৃক গোভিলগৃহ্য সূত্র সম্পাদন ভারপ্রাপ্ত, সংস্কৃত কলেজ (১৮৮৩—৯৭)। মহামহোপাধ্যায় (১৮৯৭) উপাধি লাভ, গোপাল বসু মল্লিক লেকচারার (৫ বছর)। সহ-সভাপতি বঙ্গীয় সাহিত্য পরিষদ (১৩১১—১২)। গ্রন্থ: গোভিলগৃহ্যসূত্রের ভাষ্য, সতী-পরিণয়ম্ (ঢাকা, ১৭৭১ শক), সত্যবতীচম্পূ (বাং)। প্রবোধশতকম্ (ঢাকা, ১২৭৬), যুবরাজ-প্রশস্তি, কৌমুদীসুধাকরম্, আনন্দতরঙ্গিনী, শ্রাদ্ধকল্পভাষ্য, ভাবপুষ্পাঞ্জলি, গৃহ্যসংগ্রহভাষ্য, শিক্ষা, বৈদেশিক সূত্রভাষ্য (১৮৮৭), কুসুমাঞ্জলি

টীকা, তত্ত্বাবলী ( সটীক ), উদ্বাহচন্দ্রালোক, কাতন্ত্রছন্দঃ প্রক্রিয়া, চন্দ্রবংশম্, শুদ্ধিচন্দ্রালোক, ঊর্ধ্বদেহিকচন্দ্রালোক।

**চন্দ্রকান্ত শিকদার**—কবি। গ্রন্থ: পতিত পার্বতী ( ১২৬৭ )।

**চন্দ্রকিশোর বসু মজুমদার**—গ্রন্থকার। গ্রন্থ: মদমাহাত্ম্য (১৮৭৪ ।

**চন্দ্রকিশোর রায়**—সাময়িকপত্র সেবী। সম্পাদক: শ্রীমন্ত সওদাগর ( পাক্ষি: ১২৯২ )।

**চন্দ্রকুমার চক্রবর্তী**—গ্রন্থকার। গ্রন্থ: সুকৌতুক চন্দ্রিকা।

**চন্দ্রকুমার রায়**—গ্রন্থকার। গ্রন্থ: মহারাজ রাজবল্লভ ও তাহার উত্তরাধিকারিগণের বৃত্তান্ত।

**চন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়**—সাহিত্যিক। সম্পাদক: বঙ্গমিহির ভবানীপুর মিশন কলেজ, মা ১২৮০ বৈশাখ )।

**চন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—১৮২০ খ্রী: হুগলি, গুপ্তিপাড়া। মৃত্যু—১৮৯০, ১০ নভেম্বর। পিতা—মাধবচন্দ্র বন্দ্যোপাধ্যায়। শিক্ষা—শান্তিপুর মিশনারি স্কুল। কর্ম -সওদাগরি অফিস, রেলি ব্রাদার্স। গ্রন্থ: শ্রীশ্রীপদামৃতসিন্ধু ( সংক. ১৩২৯ )।

**চন্দ্রনাথ বসু**—গ্রন্থকার ও সমালোচক। জন্ম—১৮৪৪, ৩১ আগস্ট হুগলি, কৈকালা গ্রামে। মৃত্যু—১৯১০, ১৯ জুন। পিতা—সীতানাথ বসু। শিক্ষা—প্রবেশিকা ( ওরিয়েন্ট্যাল সেমিনারি, ১৮৬০ ), এফ. এ ( ১৮৬২ ), বি. এ. ( ১৮৬৪ ), এম. এ. ( ১৮৬৬ ), বি. এল ( ১৮৬৭ )। কর্ম - হাইকোর্টে ওকালতী, পরে ডেপুটি ম্যাজিস্ট্রেট, অধ্যক্ষ জয়পুর কলেজ, লাইব্রেরিয়ান, বেঙ্গল লাইব্রেরি ( ১৮৭৯ ), বাঙলা সরকারের অনুবাদক ( ১৮৮৭—১৯০৪ )। গ্রন্থ: ফুল ও ফল, শকুন্তলাতত্ত্ব, ত্রিধারা, পশুপতি সংবাদ, সাবিত্রীতত্ত্ব, হিন্দুতত্ত্ব, ক. পন্থা, বর্তমান বাংলা-সাহিত্যের প্রকৃতি, বেতালে বহু রহস্য ও হিন্দুত্ব। সম্পাদক: বঙ্গদর্শন ( মা. ১২৯০ )।

**চন্দ্রনাথ মুখোপাধ্যায়**—জীবনী লেখক। গ্রন্থ: Life of Dasarathe Roy ( বহরমপুর, ১৮৭৪ )।

**চন্দ্রনাথ শর্মা** -গ্রন্থকার। গ্রন্থ: লক্ষ্মণ বর্জন ( শ্রীরামপুর, ১৮৭১ )।

**চন্দ্রনাথ সেনগুপ্ত** —অনুবাদক। অনূদিত গ্রন্থ: রোগবিনিশ্চয় (১৮৭ )।

**চন্দ্রনারায়ণ ন্যায়পঞ্চানন**—নৈয়ায়িক পণ্ডিত। জন্ম -ফরিদপুর

ধানুকা ইদিলপুর। কাশী সংস্কৃত কলেজের ন্যায়ের অধ্যাপক। মৃত্যু—১৮৩৩। গ্রন্থ: চান্দীপহিতা (ন্যায়ের টিপ্পনী), কুসুমাঞ্জলির টীকা।

**চন্দ্রভূষণ শর্মামণ্ডল**—কবি। জন্ম—১৮৬৩ খ্রীঃ। বর্ধমান, রোণ্ডব গ্রামে। মৃত্যু—১৯৫০ খ্রীঃ। গ্রন্থ: প্রবাদপদ্ম হবে আমার হবে কি, প্রশ্নোত্তরাষ্টক কাব্য, মনোরমা ধারাপাত।

**চন্দ্রময় লাহিড়ী**—গ্রন্থকার। গ্রন্থ: নলিনীমোহন (১২৯৭)।

**চন্দ্রমোহন ঘোষ**—গ্রন্থকার। নিবাস—কলকাতা। গ্রন্থ: ছন্দঃসার সংগ্রহ (১৮৯৩)।

**চন্দ্রমোহন বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: বসন্ত পাগলিনী (১২৯২)।

**চন্দ্রমোহন সেন**—সাহিত্যিক। সম্পাদক: জ্ঞানাভেদ (ঢাকা, মা. ১২৮৪)।

**চন্দ্রশেখর কর**—কবি ও সাহিত্যিক। জন্ম—১৮৬১, ২৩ অগস্ট মাগুরা, মৃজাপুর গ্রামে। মৃত্যু—১৯২০, ২৯ অগস্ট। পিতা—কৃষ্ণচন্দ্র কর। নিবাস—কৃষ্ণনগর। শিক্ষা—প্রাবেশিকা (মাগুরা), এফ. এ. (কৃষ্ণনগর), বি. এ. (মেট্রোপলিটান কলেজ), আইন অধ্যয়ন। উপাধি—বিদ্যাবিনোদ (নবদ্বীপ, পূর্বস্থলী), কবীন্দ্র (কাশী), ভক্তিভূষণ (কল)। কর্ম—ডেপুটি ম্যাজিস্ট্রেট (বাঁকুড়া, চট্টগ্রাম, চুঁচুড়া)। গ্রন্থ: অনাথ বালক, সুরবালা, হৈমবতী, সৎকথা, ছ'আনাজ (গ), পাপের পরিণাম, পল্লীর আলো, শারদাবংশ (ক), সেকাল একাল (ক), বঙ্গে ইংরেজ শাসন (পাঠ্য)।

**চন্দ্রশেখর কালী**—হোমিও চিকিৎসক। জন্ম—পাবনা। মৃত্যু—১৩৩২ বঃ। স্থায়ি বাস—কলকাতা। গ্রন্থ: ওলাউঠা সংহিতা।

**চন্দ্রশেখর দেব**—বিদ্যোৎসাহী ও রাজনীতিবিদ। জন্ম—১৮১০ খ্রীঃ, হুগলি, কোন্নগর। মৃত্যু—১৮৭৯ খ্রীঃ। শিক্ষা—হিন্দু কলেজ। কর্ম—ডেপুটি ম্যাজিস্ট্রেট। রাজা রামমোহন রায়ের শিষ্য। অন্যতম প্রতিষ্ঠাতা—হিন্দু চ্যারিটেবল ইনষ্টিটিউশন, ব্রিটিশ ইণ্ডিয়ান সোসাইটি (১৮৪৩)। সম্পাদক: জ্ঞানোদয় (সংবাদ পত্র ১২৫৮)।

**চন্দ্রশেখর বসু**—দার্শনিক পণ্ডিত। জন্ম—১৮৩৩, ২৪ জুলাই নদীয়া, উলা-বীরনগর। মৃত্যু—১৯০২, ২১ নভেম্বর। পিতা—কালিদাস বসু। শিক্ষা—কৃষ্ণনগর কলেজ, জুনিয়ার বৃত্তি প্রাপ্ত (বরিশাল গভঃ স্কুল, ১৮৫৫),

হুগলি কলেজ, বাংলা, পার্শী, উর্দু শিক্ষা। কর্ম—ডাক বিভাগ (এই সময়ে নীলকর সাহেবদের অত্যাচার সম্বন্ধে অনুসন্ধান ও রিপোর্ট পেশ, তারই ভিত্তিতে ইণ্ডিগো কমিশনের তদন্ত চলে), বর্ধমান কালেক্টরিতে চাকরি (১৮৫৮), আদালতের হেড ক্লার্ক ও সেরেস্তাদার (১৮৬০), স্যর জেমস উইয়ার হগ বার্টের জমীদারী ও নীলকুঠির ম্যানেজার (১৮৬৬), স্টুয়ার্ট হগ সাহেবের স্ট্যাণ্ড ব্যাঙ্কের সুপারিনটেনডেণ্ট, দ্বারভাঙা মহারাজের অ্যাসিসট্যাণ্ট ম্যানেজার, জেনারেল ম্যানেজার (১৮৯১—১৯০২)। প্রতিষ্ঠা—দ্বারভাঙা ব্রাহ্মসমাজ (১৮৫৯), ব্রাহ্ম বিদ্যালয় (১৮৫৯), ধর্মসভা, ব্রাহ্ম ইউনিয়ন মাইনার স্কুল। এঁরই চার কৃতী পুত্র—শশিশেখর, রাজশেখর, কৃষ্ণশেখর ও গিরীন্দ্রশেখর। গ্রন্থ: অধিকারতত্ত্ব, মানবকাব্য (১২৭৩), প্রলয়তত্ত্ব, পরলোকতত্ত্ব, বেদান্ত দর্শন, হিন্দুধর্মের উপদেশ, বক্তৃতা কুসুমাঞ্জলি, বেদান্ত প্রবেশ, ধবু বসুর বংশ পত্রিকা।

**চন্দ্রশেখর বাচস্পতি**—স্মার্ত পণ্ডিত। নিবাস—নবদ্বীপ। গ্রন্থ: স্মৃতি-প্রদীপ, স্মৃতিসার সংগ্রহ, সঙ্কল্পদুর্গরঞ্জন, ধর্মবিবেক।

**চন্দ্রশেখর মুখোপাধ্যায়**—সংবাদপত্রসেবী। সম্পাদক: সম্বাদ-জ্ঞানোদয় (সাপ্তা. ১৮৫১), সনাতন ধর্মোপদেশিনী (মা ১২৭৭, কার্তিক—ভারতবর্ষীয় সনাতন ধর্মরক্ষিণী সভার মুখপত্র, কলকাতা)।

**চন্দ্রশেখর মুখোপাধ্যায়**—সাহিত্যিক। জন্ম—১২৫৬, ১২ কার্তিক, নদীয়া। মৃত্যু—১৩২১, ২ কার্তিক, বহরমপুর। পিতা—বিশ্বেশ্বর মুখোপাধ্যায়। শিক্ষা—চতুষ্পাঠী, প্রবেশিকা (বহরমপুর কলেজিয়েট স্কুল ১৮৬৬), এফ এ. (এল. এল. এস. ইনষ্টিটিউট, ১৮৬৯), বি. এ. (প্রেসিডেন্সী কলেজ, ১৮৭২), বি. এল. (১৮৮০)। কর্ম—শিক্ষকতা, বহরমপুর কলেজিয়েট স্কুল (১৮৭২), রাজশাহী কলেজিয়েট স্কুল, হেডমাষ্টার পুটিয়া স্কুল, আইন ব্যবসায়—বহরমপুর, কলকাতা হাইকোর্ট। ম্যানেজার মহারাজা যতীন্দ্রমোহন ঠাকুর এস্টেট। গ্রন্থ: মসলাবাঁধা কাগজ, কুন্তলতার মনের কথা (১৯০২), উদ্ভ্রান্ত প্রেম (১২৮২), রসপ্রস্থানী (১৩১২), সারস্বতকুঞ্জ, স্ত্রীচরিত্র। সম্পাদক: মাসিক সমালোচক (বহরমপুর, ১৮৭৯), উপাসনা (মা. ১৩১১—১৩১৮)।

**চন্দ্রশেখর সেন**—ভূপর্যটক। জন্ম—১৮৫১, ১৪ অগস্ট মালদহ। মৃত্যু—১৯২০ খ্রীঃ। পিতা—হরিমোহন সেন। কর্ম—শিক্ষকতা, চিকিৎসা-ব্যবসা, বার-এটল (১৮৭৮)। পৃথিবী ভ্রমণ আরম্ভ (১৮৮৯)। গ্রন্থ: ভূ-প্রদক্ষিণ।

**চন্দ্র সেন**—আয়ুর্বেদবিদ। গ্রন্থ : যোগরত্ন-সমুদায়, চক্রাট সারোদ্ধার, বৈদ্যত্রিংশষ্টিকা, সুশ্রুতপাঠশুদ্ধি।

**চন্দ্রোদয় বিদ্যাবিনোদ**—রাজনীতিবিদ্। সম্পাদক : হিতবাদী।

**চাঁদগোপাল গোস্বামী**—গ্রন্থকার। গ্রন্থ : সুরাসারোদ্ধার (১৮৮৪)।

**চাঁদমোহন চক্রবর্তী**—গল্প লেখক। জন্ম—১৮৯৬, ১৬ ডিসেম্বর ফরিদপুর। অসগ্রাম। বি. এ, এল. এল. বি। আইনজীবী। গল্প গ্রন্থ : মাঁয়ের ডাক (১৯৪৫), রামনাথ (১৯৫০), মিলনের পথে (১৯৫৫)।

**চারুচন্দ্র ঘোষ**—সাহিত্যিক। জন্ম— ? । মৃত্যু—১৩০৯ বং সম্পাদক : বিভা (পত্রিকা, ১২৯৪-৯৬)।

**চারুচন্দ্র দত্ত**—বিপ্লবী। জন্ম—১৮৭৬ খ্রী:। মৃত্যু—১৯৫২, ১১ জানুয়ারি। পিতা—রায় বাহাদুর কালিকাদাস দত্ত। ভারতীয় সিভিল সার্ভিসে কর্ম, বৈপ্লবিক আন্দোলনে যুক্ত ও শ্রীঅরবিন্দের সহকর্মী। শেষ জীবনে শ্রীঅরবিন্দ আশ্রমে বাস। গ্রন্থ : কৃষ্ণরাও, দুনিয়াদারী, দেবাক্ত, মায়া, মায়ের আলাপ, পুরানো কথা।

**চারুচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—ঔপন্যাসিক ও শিক্ষাব্রতী। জন্ম—১৮৭৭, ১১ অক্টোবর মালদহ, চাঁচল গ্রামে। মৃত্যু—১৯৩৮, ১৭ ডিসেম্বর। পিতা—গোপালচন্দ্র বন্দ্যোপাধ্যায়। বি. এ. (প্রেসিডেন্সি কলেজ, ৮৯৯), এম. এ. (ঢাকা, অনারারি, ১৯২৮)। কর্ম—প্রবাসী পত্রিকায় সম্পাদকীয় বিভাগে, ইণ্ডিয়ান প্রেস (এলাহাবাদ), অধ্যাপক কলি বিশ্ববিদ্যালয় (১৯১৯), ঢাকা বিশ্ববিদ্যালয় (১৯২৪)। গ্রন্থ : পুষ্পপাত্র (গ), সওগাত (গ), চাঁদমালা (গ), হাইফেন, দোটানা, মুক্তিস্নান, স্রোতের ফুল, পরগাছা, নষ্টচন্দ্র, যমুনা পুলিনের ভিখারিণী, চোরকাঁটা, আগুনের ফুলকি, আলোকলতা, মন ও মতি, সর্বনাশের নেশা, ধোঁকার টাটি, পঞ্চদশী, হের-ফের, জোড়-বিজোড়, নোঙর ছেঁড়া নৌকা, রত্নাবলী, জয়শ্রী (না.), পারস্য উপন্যাস, যা-না-তাই, রবিনসন ক্রুশো, ঈশপের গল্প, ভাতের জন্মকথা, বেদবাণী (গৌরীমোহন সেনগুপ্ত সহ) রবিরশ্মি ২খণ্ড। সম্পাদিত গ্রন্থ : বিদ্যাপতি চণ্ডীদাস ও অন্যান্য বৈষ্ণব মহাজন গীতিকা, শূন্যপুরাণ, কবিকঙ্কন চণ্ডী, চণ্ডীমঙ্গল বোধিনী, মহাভারত, বিষ্ণুপুরাণ, কাদম্বরী। অনূদিত গ্রন্থ : অবিমারক (ভাস কৃত)। সম্পাদক : ভারতী; সহ-সম্পাদক : প্রবাসী (স° ) মডার্ণ রিভিয়্যু (মা)।

**চারুচন্দ্র বসু**—গ্রন্থকার। গ্রন্থ: বৌদ্ধযুগে ভারত মহিলা (১৯০০), অশোক অনুশাসন, ধম্মপদ, প্রিয়দর্শী।

**চারুচন্দ্র ভট্টাচার্য**—বিজ্ঞানবিদ্। জন্ম—১৮৮৩, ২৯ জুন ২৪ পরগনা, হরিনাভি গ্রামে। মৃত্যু—১৯৬১, ২৬ আগস্ট কলকাতায়। পিতা—বসন্তকুমার ভট্টাচার্য। শিক্ষা—প্রবেশিকা (মেট্রোপলিটান স্কুল, ১৮৯৯), এফ. এ. (মেট্রোপলিটান কলেজ, ১৯০১), বি. এ. (প্রেসিডেন্সী কলেজ, ১৯০৩), এম. এ. (পদার্থ বিদ্যা, ১৯০৪)। আচার্য জগদীশচন্দ্র বসুর অধীনে গবেষণা। অধ্যাপক, প্রেসিডেন্সী কলেজ (১৯০৫—১৯৪০)। রয়াল সোসাইটির ফেলো, বিশ্বভারতীর প্রকাশন বিভাগের ভারপ্রাপ্ত (১৯২২—৫৭)। সহ-সভাপতি—রবীন্দ্রভারতী, বিজ্ঞান পরিষদ, ভারতসভা। এঁর ছাত্র—মেঘনাদ সাহা, প্রশান্ত মহলানবিশ, শিশিরকুমার মিত্র, সত্যেন্দ্রনাথ বসু। গ্রন্থ: নব্যবিজ্ঞান (১৩২৫), বাঙালীর খাদ্য (১৩২৬), আচার্য জগদীশচন্দ্র বসু (১৩৪৫), বিশ্বের উপাদান (১৩৫১), জগদীশচন্দ্রের আবিষ্কার (১৩৫০), তড়িতের অভ্যুত্থান (১৩৫৫), ব্যাধির নিরাময় (১৩৫৬), বৈজ্ঞানিক আবিষ্কারের কাহিনী (১৩৫৬), পদার্থবিদ্যায় নবযুগ (১৩৫৬, কবিস্মরণে, অথ নটঘটিত ছদ্মনামে প্রকাশিত)। সম্পাদক: বসুধারা (মা.), ভাণ্ডার।

**চারুচন্দ্র মিত্র**—আইনবিদ্। জন্ম—১৮৬৭ খ্রী: ২৪-পরগণা, নৈহাটি। মৃত্যু—১৯৫০, ৩মে কলকাতা। বাগ্মী রামগোপাল ঘোষের দৌহিত্র। এটর্ণি। জাতীয় শিক্ষা পরিষদের অন্যতম সংগঠক ও কিছুকাল সম্পাদক ও সহসভাপতি। সভাপতি, সমাজকল্যাণ সম্মেলন (মাদ্রাজ, ১৯২১)। গ্রন্থ: নারী (পাশ্চাত্য সমাজ ও হিন্দুসমাজ)।

**চারুচন্দ্র মিত্র**—সাহিত্যিক। জন্ম—১৮৭৮ খ্রী: কলকাতা। মৃত্যু—১৯৪২ খ্রী: কলকাতা। আদিবাস—হুগলী, আঁটপুর। শিক্ষা—কেশব একাডেমি, মেট্রোপলিটান ইনষ্টিটিউশন, বি. এ., এম. এ., বি. এল.। কর্ম—আইন ব্যবসায় আলিপুর জজকোর্ট। সহ-সম্পাদক: বঙ্গীয় সাহিত্য পরিষদ (১৩৩২)। গ্রন্থ: গৌড় ও পাণ্ডুয়া। যুগ্ম-সম্পাদক: শিক্ষাকোষ (অমূল্য বিদ্যাভূষণ সহ, ১৩১৬), যমুনা (মা. ১৩৩০), সংকল্প (১৩২১)। সহ-সম্পাদক: মানসী ও মর্মবাণী, পঞ্চপুষ্প (১৩৩৭-৪০), বঙ্গীয় মহাকোষ (১৩৪১-৪৭)।

**চারুচন্দ্র রায়**—চলচ্চিত্র শিল্পী। জন্ম—১৮৯০, ৬ সেপ্টেম্বর বহরমপুর।

মৃত্যু—১৯১১, ২৮ সেপ্টেম্বর। পিতা—শ্যামাচরণ রায়। প্রবেশিকা (বহরমপুর), বি এস-সি (প্রেসিডেন্সী কলেজ, ১৯.৮)। সিনেমা জগতের সঙ্গে সংশ্লিষ্ট। সম্পাদক: বায়স্কোপ (প্রথম বাংলা সিনেমা পত্রিকা)।

**চারুবালা দেবী**—মহিলা লেখিকা। জন্ম—১৮৮৯ খ্রীঃ। গ্রন্থ: মল্লিকা (১৯১৩)।

**চারুলাল মুখোপাধ্যায়**—সাংবাদিক। জন্ম—১৮৯৯, ১১ এপ্রিল। মৃত্যু—১৯৭৫, ১১ ফেব্রু. চুঁচুড়া। প্রতিষ্ঠাতা—হুগলি প্রেস ক্লাব। গ্রন্থ: The Santals: (১৯৪৩)।

**চিত্তরঞ্জন দাশ, দেশবন্ধু**—রাজনীতিবিদ্ ও কবি। জন্ম—১৮৭০, ৫ই নভেম্বর ঢাকা, তেলিরবাগ গ্রামে। মৃত্যু—১৯২৫, ১৬ জুন, দার্জিলিং স্টেপ এসাইড। পিতা—ভুবনমোহন দাশ। স্ত্রী—বাসন্তী দেবী। শিক্ষা—প্রবেশিকা (ভবানীপুর লণ্ডন মিশনারি সোসাইটি স্কুল, ১৮৮৬), বি. এ. (প্রেসিডেন্সী কলেজ, ১৮৯০), সিবিল সার্ভিস পরীক্ষার জন্য বিলাত গমন (১৮৯৬), অসফল হয়ে বার এট ল (১৮৯২)। ছাত্রাবস্থায় রাজনীতিতে অংশগ্রহণ। কর্ম—আইনব্যবসা কল. হাইকোর্ট (১৮৯৩), রাজনৈতিক আসামীদের পক্ষ সমর্থন করে খ্যাতিলাভ। সভাপতি, প্রাদেশিক কংগ্রেস-কমিটি (১৯১৭); অসহযোগ আন্দোলনে আইনব্যবসায় পরিত্যাগ ও কারাবরণ (১৯২১), গয়া কংগ্রেসের সভাপতি (১৯২২), স্বরাজ্যদল গঠন, কলকাতার প্রথম মেয়র (১৯২৪), ব্রাহ্মধর্মাবলম্বী, কিন্তু শেষজীবনে বৈষ্ণব মতের প্রভাবাধীন, লক্ষ লক্ষ টাকা অকাতরে দান, নিজ বাসভবন দান করেন (বর্তমান চিত্তরঞ্জন সেবা সদন)। তাঁর অসামান্য ত্যাগের ফলে দেশবাসী তাঁকে দেশবন্ধু নামে অভিহিত করেন। কাব্যগ্রন্থ: মালঞ্চ (১৮৯৫), মালা (১৯০৪), সাগর-সঙ্গীত (১৯১৩), অন্তর্যামী (১৯১৫), কিশোর কিশোরী। সম্পাদক ও প্রতিষ্ঠাতা—নারায়ণ (মা ১৩২১ ২৯), বাংলার কথা (বাসন্তী দেবী সহ, ১৩২৮-২৯)।

**চিত্রপতি শর্মা, মহাম.**—পণ্ডিত। কোলব্রুক সাহেবের অধীনে কর্ম। গ্রন্থ: —সিদ্ধান্তপীযুষ (স্মৃতিগ্রন্থ বাংলাভাষায়)।

**চিন্তামণি বিদ্যালঙ্কার**—টীকাকার। গ্রন্থ: নিরুক্ত ভাষ্য হিন্দীটীকাসহ, ১৯১৫-২৬)।

**চিন্ময়ী দেবী**—মহিলা সাহিত্যিক। জন্ম—মৈমনসিংহ। সম্পাদিকা: বঙ্গনারী (মৈমনসিংহের প্রথম মহিলাপত্র, ১৩৩০)।

**চিরঞ্জীব শর্মা**—ত্রৈলোক্যনাথ সান্যাল দ্র:।

**চুনীলাল বসু**—চিকিৎসক ও বৈজ্ঞানিক। জন্ম ১৮৬১, ১৩ মার্চ কলকাতা। মৃত্যু—১৯৩০, ২ আগস্ট রাঁচি। পিতা—দীননাথ বসু। পৈতৃক নিবাস—২৪-পরগনা, চাঙরিপোতা গ্রামে। শিক্ষা—এম. বি. (মেডিকেল কলেজ, (১৮৮৬)। কর্ম—চিকিৎসাবৃত্তি (১৮৮৬), অ্যাসিস্ট্যাণ্ট সার্জেন (ব্রহ্মদেশ), রসায়ন পরীক্ষক বাঙলা সরকার, অধ্যাপক (কিছুকাল) কল. মেডিকেল কলেজ। উপাধি—রসায়নাচার্য (কাশী), রায় বাহাদুর (১৮৯৪), সি আই ই (১৯১৫)। সহ-সভাপতি—ইণ্ডিয়ান অ্যাসো ফর দি কালটিভেশন অফ সায়েন্স, বঙ্গীয় সাহিত্য-পরিষদ (১৩২৪-২৯, ৩১-৩৫), নিখিলভারত চিকিৎসা সম্মেলন (১৮৯৪); বঙ্গীয় সাহিত্য সম্মেলনের বিজ্ঞান শাখার সভাপতি (মেদিনীপুর, ১৩১৯), কলকাতার শেরিফ। গ্রন্থ: খাদ্য, শারীর-স্বাস্থ্যবিধান, ফলিতরসায়ন, রসায়ন সূত্র ২খণ্ড, জল, বায়ু, আলোক, পল্লীস্বাস্থ্য, স্বাস্থ্যপঞ্চক, Life of Gooroodas Banerji। সম্পাদক: Calcutta medical Journal.

**চুনীলাল মিত্র**—ঔপন্যাসিক। গ্রন্থ: হীরাকাঙ্গুরী, মাতাজী আশ্রম (১২৯৫), পায়ের নৌকা (১২৯৬), ফুলের তোড়া (১২৯২)।

**চৈতন্যচরণ অধিকারী**—সংবাদপত্র সেবী। সম্পাদক: সম্বাদ-জ্ঞানাঞ্জন (সাপ্তা. দ্বিভাষিক, ১৮৪৩)।

**ছমিরুদ্দিন মণ্ডল**—কবি। গ্রন্থ: হায়রে সেদিন কোথায় গেল (ক. ১৯০৫)।

**ছলিম শেখ**—পল্লীকবি। জন্ম—১৯ শতক মৈমনসিংহ, সিংহের বাংলা। পিতা-সোনাউল্লা। গ্রন্থ: বাদশার তামসা।

**জগচ্চন্দ্র দেব সরকার চৌধুরী**—কবি। গ্রন্থ: অজোদ্বাহকাব্য (১৮৬৮), কামিনাকদম্বম্ (১৭৭৫ শক), ত্রিসন্ধ্যা (১২৭৭)।

**জগচ্চন্দ্র রায়**—হোমিও চিকিৎসক। জন্ম—পাবনা, বোয়ালমারি। গ্রন্থ: ভৈষজ্যবিজ্ঞান, চিকিৎসাবিধান, গৃহচিকিৎসা।

**জগজ্জীবন ঘোষাল**—কবি। জন্ম—দিনাজপুর, কোচ আমোরা। গ্রন্থ: মনসা মঙ্গল।

**জগৎচন্দ্র চৌধুরী**—পল্লীকবি। জন্ম—মৈমনসিংহ, বওলা গ্রামে। মৃত্যু—১৯২৬ খ্রী:। গ্রন্থ: মনসা মঙ্গল।

**জগৎতারিণী দেবী**—মহিলা কবি। ছদ্মনাম—দুঃখিনী স্ত্রীলোক, দীনরচয়িত্রী, বনবাসিনী। জন্ম—১৮৬৬ খ্রীঃ। মৃত্যু—১৯২৫, ১৭মে মেদিনীপুর, ঝাড়গ্রাম। গ্রন্থ: বালিকা বিকাশ, শোভা, বাসিফুল, সঙ্কট, অশোক বনে সীতা, বনফুল।

**জগৎ বল্লভ**—বঙ্গীয় কবি। গ্রন্থ: মনসার ভাসান।

**জগৎমোহিনী দেবী**—মহিলা লেখিকা। জন্ম—১৯ শতকের শেষভাগে। মৃত্যু—মেদিনীপুর, কেরাণীটোলায়। খ্রীষ্টধর্মাবলম্বিনী। শিক্ষা—ভারতে ও ইংলণ্ড। গ্রন্থ: ইংলণ্ডে সাত মাস।

**জগদানন্দ বাজপেয়ী**—সাংবাদিক। জন্ম—১৮৮৮ খ্রীঃ মেদিনীপুর, গড়বেতা (মাতুলালয়ে)। মৃত্যু—১৯৭৪, ১১ ডিসেম্বর। পিতা—নীলমণি বাজপেয়ী। পৈতৃক বাস—মুর্শিদাবাদ, হরিপুরপাড়া, প্রতাপপুর। শিক্ষা—বি. এ. (বহরমপুর কৃষ্ণনাথ কলেজ)। অনুশীলনদলের সঙ্গে যুক্ত। বহুবার কারাবরণ, ৪২এর আন্দোলন প্রভৃতি। কর্ম—সম্পাদকীয় বিভাগে, আনন্দবাজার পত্রিকা, দৈনিক বসুমতী। গ্রন্থ: বীর সাভারকর (১৩৩৯), বিংশ শতাব্দীর বিশ্ব (১৯৪২), চলারপথে (১৯৫২), জন ও দেবতা (১৯৫৪), প্রতিধ্বনি (ক), সাগরের গান (ক), গৌরবগাথা (১৯৫৫)।

**জগদানন্দ রায়**—বিজ্ঞানী। জন্ম—১৮৬৯, ১৮ সেপ্টেম্বর নদীয়া, কৃষ্ণনগর জমীদারবংশে। মৃত্যু—১৯৩৩ খ্রীঃ শান্তিনিকেতনে। পিতা—অভয়ানন্দ রায়। বি. এ.। শিক্ষকতা, নড়াইল মিশনারি স্কুল, শিলাইদহে রবীন্দ্রনাথের জমীদারীর কর্মচারী, রবীন্দ্রনাথের গৃহশিক্ষক, ব্রহ্মচর্যাশ্রমের শিক্ষক, শান্তিনিকেতন বিদ্যালয়ের প্রথম সর্বাধ্যক্ষ। উপাধি—রায় সাহেব। বঙ্গীয় সাহিত্যসম্মেলনের বিজ্ঞান-শাখার সভাপতি (নৈহাটি ১৩৩০)। গ্রন্থ: প্রাকৃতিকী, গ্রহনক্ষত্র, বৈজ্ঞানিকী, গাছপালা (এলাহাবাদ, ১৯২১), পোকামাকড়; চলবিদ্যুৎ (১৩১৮), বিজ্ঞানের গল্প, মাছ বেঙ সাপ, প্রকৃতি-পরিচয়, বাংলার পাখী, শব্দ, পাখী, আলো, স্থিরবিদ্যুৎ, চুম্বক (১৩৩৫), আচার্য জগদীশচন্দ্রের আবিষ্কার; তাপ (এলাহাবাদ, ১৩৩৫, ছুটির বই, নক্ষত্র-চেনা (১৯৩১)।

**জগদিন্দ্রনাথ রায়, মহারাজা**—কবি ও সাহিত্যিক। পূর্বনাম—ব্রজনাথ রায়। জন্ম—১৮৬৮, ২১ অক্টোবর রাজশাহী। মৃত্যু—১৯২৬, ৫ জানু.। পিতা—শ্রীনাথ রায়। নাটোরের মহারাজা গোবিন্দনাথের নিঃসন্তান

বিধবা ব্রজসুন্দরীর দত্তকপুত্র। প্রবেশিকা (১৮৭৫)। মহারাজা উপাধি (১৮০৮), বঙ্গীয় ব্যবস্থাপক সভার সভ্য (১৮৯৫, ১৮৯৭)। অন্যতম প্রতিষ্ঠাতা—বেঙ্গল ল্যাণ্ডহোল্ডার্স অ্যাসো (১৯০১)। গ্রন্থ: সন্ধ্যাতারা, (ক), প্রতিস্মৃতি, দারার দুরদৃষ্ট, নূরজাহান, সম্পাদক: মানসী (মা. ১৩২০-২২), যুগ্মসম্পাদক: মর্মবাণী (সাপ্তা. অমূল্যচরণ বিদ্যাভূষণসহ, ১৩২২), মানসী ও মর্মবাণী (মা. প্রভাতকুমার মুখোপাধ্যায় সহ, ১৩২২-৩২)।

**জগদিন্দ্রনাথ লাহিড়ী**—সাহিত্যিক। সম্পাদক: সাহিত্য-সংঘ (১৩৩২-৩৬)।

**জগদীশ গুপ্ত**—গ্রন্থকার। জন্ম—১৮৮৬, জুলাই কুষ্টিয়া। মৃত্যু—১৯৫৭। ১৫ এপ্রিল। পৈতৃক বাস—ফরিদপুর, খোর্দা মেঘচামী। শিক্ষা—প্রবেশিকা (সিটি কলেজিয়েট স্কুল), রিপণ কলেজ। কর্ম—আদালতের দলিল লেখক। এই কাজে পাবনা ও বীরভূমের নানাস্থানে পরিভ্রমণ। শেষ জীবনে সরকারী সাহিত্যিক-বৃত্তি লাভ। গ্রন্থ: অক্ষরা (ক), অসাধু সিদ্ধার্থ, রূপের বাইরে, শ্রীমতী, দুলালের দোলা (উ.), রোমন্থন, মহিষী, লঘুগুরু (উ), বিনোদিনী (গ.), উদয়লেখা (গ), উপায়ণ, গতিহারা, জাহ্নবী, তাপস সৈকতে, যথাক্রমে, রতি ও বিরতি, শশাঙ্ক কবিরাজের স্ত্রী, স্তিমিনী, দয়ানন্দ মল্লিক ও মল্লিকা, মেঘাবৃত অশনি (গ.), তৃষিত সৃকনী, নিষেধের পটভূমিকায় (উ), কলঙ্কিত তীর্থ (উ)।

**জগদীশ চক্রবর্তী**—গ্রন্থ: প্রেমপুষ্পাঞ্জলি (ঢাকা, ১৯০৯)।

**জগদীশ চট্টোপাধ্যায়**—বৈদান্তিক পণ্ডিত। জন্ম—১৮৭১ খ্রীঃ। মৃত্যু—১৯৭০, ৪ আগস্ট। শিক্ষা—বারাণসী ও কেম্ব্রিজ। এম. এ (কেম্ব্রিজ)। অধ্যাপক ভারতীয় দর্শন (রোম বিশ্ববিদ্যা)। গ্রন্থ: Hindu Realism, Kashmere Saivaism, Vedic View of the Man and the Universe.

**জগদীশচন্দ্র বসু, আচার্য**—বিজ্ঞানাচার্য। জন্ম—১৮৫৮, ৩০ নভেম্বর মৈমনসিংহ (পিতার কর্মস্থলে)। মৃত্যু—১৯৩৭, ২৩ নভেম্বর গিরিডি। পিতা—ভগবানচন্দ্র বসু (ডেপুটি ম্যাজিস্ট্রেট)। পৈতৃক নিবাস—ঢাকা বিক্রমপুর, রাঢ়িখাল গ্রামে। শিক্ষা—ফরিদপুর বাংলা পাঠশালা, উচ্চ ইংরেজি বিদ্যালয়, কলকাতা হেয়ার স্কুল, প্রবেশিকা (সেন্ট জেভিয়ার, ১৮৭৪), এফ. এ., বি. এ. (কেম্ব্রিজ বিশ্ব বি. ১৮৮৪), বি. এস-সি. (লণ্ডন বিশ্ব. বি), সি আই ই (১৯০২), সি এস আই (১৯১১), এল এল ডি (এবার্ডিন বিশ্ব. বি.), ডি-এস

সি (১৯১৪), স্যর (১৯১৬)। **কর্ম**—আই ই এস (১৮৮৪-৮৫), অধ্যাপক প্রেসিডেন্সী কলেজ, বসু-বিজ্ঞান মন্দির প্রতিষ্ঠা, ইংলণ্ড, ফ্রান্স ও জার্মানীর বহু স্থানে বক্তৃতা। অদৃশ্য আলোক আবিষ্কার, Crescograph যন্ত্র আবিষ্কার (১৯১৯), Wireless telegraphy sound আবিষ্কার (১৮৯৪, ফরাসী দেশের বিজ্ঞান সংসদের সদস্য, সাহিত্য সম্মেলনের সভাপতি (ময়মনসিংহ, ১৯১১), **গ্রন্থ**: Response in the Living and Non-living (১৯০২), Plant Response, অব্যক্ত (১৯২৮)।

**জগদীশচন্দ্র বসু**—সাংবাদিক। জন্ম—১৮৯৭, ৭ ফেব্রু:—মেদিনীপুর, কাঁথি। পিতা—জ্ঞানদাচরণ বসু, রায় সাহেব। বি. এ. (১৯১২)। সহ-সম্পাদক: Planters' Journal and Agriculturist (১৯২৯)।

**জগদীশচন্দ্র তর্কতীর্থ**—পণ্ডিত। জন্ম—কলকাতা। আদিবাস—ফরিদপুর, কুলাসার। অনুবাদ গ্রন্থ: সারস্বত ব্যাকরণ, বৃহন্নন্দিকেশ্বর পুরাণ, দেবীপুরাণ, কালিকাপুরাণ, Descriptive Catalogue of Sanskrit Manuscript.

**জগদীশচন্দ্র লাহিড়ী**—হোমিও চিকিৎসক। জন্ম—১২৬৫, ২৩ কার্তিক নদীয়া, শান্তিপুর (মাতুলালয়)। মৃত্যু—১৮৯৭, ৭ ডিসেম্বর। পিতা—উমাচরণ লাহিড়ী। পৈতৃক বাস—নদীয়া মাজদিয়া গ্রাম। শিক্ষা—প্রবেশিকা (হেয়ার স্কুল, ১৮৭৮), এফ. এ. (ডাফ কলেজ)। হোমিওপ্যাথি শিক্ষা ও চিকিৎসা-ব্যবসায় (১৮৮৬)। স্থাপনা লাহিড়ী এণ্ড কোং নামে হোমিও ঔষধালয়, হোমিওপ্যাথিক স্কুল, দাতব্য-চিকিৎসালয় (মাজদিয়া)। **গ্রন্থ**: হোমিওপ্যাথিক মতে গৃহচিকিৎসা, ওলাউঠা চিকিৎসা, নরশরীরতত্ত্ব, জ্বরচিকিৎসা, চিকিৎসাতত্ত্ব, ভৈষজ্যতত্ত্ব, পশুচিকিৎসা, হোমিওপ্যাথির বিরুদ্ধে আপত্তি খণ্ডন। সম্পাদক: হোমিওপ্যাথিক চিকিৎসা (১২৯২), Indian Medical Record।

**জগদীশ্বর গুপ্ত**—গ্রন্থকার। জন্ম—১২৫২, ভাদ্র নদীয়া, মেহেরপুর। মৃত্যু—১৯২২, ৮ জুলাই। পিতা—গোপীকৃষ্ণ গুপ্ত। শিক্ষা বি. এ. (কৃষ্ণনগর কলেজ, ১৮৬৭), বি. এল। আইন ব্যবসায়ী; দিনাজপুর, মুন্সেফ (অস্থায়ী, কাঁথি), ব্রাহ্মধর্মগ্রহণ, কুষ্টিয়ায় ব্রাহ্মসমাজ ও স্কুল প্রতিষ্ঠা। ভারত ভ্রমণ (১৮৯১)। **গ্রন্থ**: চৈতন্যচরিতামৃত (সটীক), লীলা-স্তবক, চৈতন্য-লীলামৃত, রামমোহন চরিত, মেঘদূত (বঙ্গানুবাদ)।

**জগদীশ্বরানন্দ, স্বামী**—ধর্মপ্রচারক ও গ্রন্থকার। পূর্বনাম ভুবনমোহন মাইতি। শ্রীশ্রীরামকৃষ্ণ মিশনের সন্ন্যাসী। জন্ম—মেদিনীপুর, উদয়পুর গ্রামে। পিতা—ছকুরাম মাইতি। গ্রন্থ: স্বামী রামকৃষ্ণানন্দ, চৈনিক ঋষি, আমার ভ্রমণ, স্বামী বিজ্ঞানন্দ (১৩৫৪), কিশোর গীতা (১৩৫৭), শ্রীরামকৃষ্ণ পার্ষদ প্রসঙ্গ (১৩৫৮)। সম্পাদিত গ্রন্থ: শ্রীশ্রীচণ্ডী, শ্রীমদ্ভগবদ্গীতা (স্বামী জনার্দন সহ, ১৩৪৫)।

**জগদ্বন্ধু, প্রভু**—সাধক, কবি, ও হরিভক্তি প্রচারক। জন্ম—১৮৬৮, ৩০ এপ্রিল মুর্শিদাবাদ, ডাহাপাড়া। মৃত্যু—১৯২১ খ্রীঃ। পিতা—দীননাথ ন্যায়রত্ন। মাতা—বামাসুন্দরী। শিক্ষা - ফরিদপুরবঙ্গবিদ্যালয়,জেলা স্কুল। গ্রন্থ: চন্দ্রপাত, হরিকথা, শ্রীমতিকীর্তন, শ্রীশ্রীনাম সংকীর্তন,'পদাবলী, বিবিধসঙ্গীত, ত্রিকালগ্রন্থ।

**জগদ্বন্ধু ভদ্র**—কবি ও সাহিত্যিক। জন্ম—১২৪৮, ১৫ চৈত্র ঢাকা, পানকুণ্ডা। মৃত্যু - ১৩১০ বঃ, ফরিদপুর। পিতা—রামকৃষ্ণ ভদ্র। শিক্ষা—প্রবেশিকা (১৮৬২), এফ. এ. (১৮৬১)। শিক্ষকতা কুষ্ঠিয়া, প্রধান শিক্ষক যশোহর, পাবনা (১৮৯২-৯৬), ফরিদপুর। গ্রন্থ: তপতী-উদ্বাহ কাব্য (১৮৬৩), ভারতের হীনাবস্থা (কা. ১৮৬৬), ছুছুন্দরী বধ কাব্য (১২৭৫), বিদ্যাপতি ও চণ্ডীদাসের পদাবলী (সংক. ১২৮০), গৌরীপদতরঙ্গিনী (১৩১০), বিভিন্ন সাময়িক পত্রে প্রকাশিত—বিলাপতরঙ্গিনী কাব্য, বিজয় সিংহ (না.), দুর্ভাগিনী, বামা, বঙ্গেশরহস্য, দেবলদেবী (না. ১২৭৭)।

**জগদ্বন্ধু রায়**—গ্রন্থকার। জন্ম—১৮৬৭ খ্রীঃ সোমড়া। মৃত্যু -১৮৯৭ খ্রীঃ কলকাতা। শিক্ষা—মুঙ্গের। গ্রন্থ: বঙ্গে নারী বা দেবী।

**জগন্নাথ অগ্নিহোত্রী**—সাংবাদিক জন্ম—মৈমনসিংহ। সম্পাদক: বিজ্ঞাপনী (সাপ্তা: মৈমনসিংহের প্রথম সাময়িক পত্র, ১৮৬৬)।

**জগন্নাথ দাস** - কবিওয়ালা। যজ্ঞেশ্বর ধোবা নামে পরিচিত। জন্ম—১৯ শতক মেদিনীপুর, ঘাটাল এঁর রচিত বিবিধ গানের মধ্যে 'ভাড়াগোলক বৃন্দাবন' সুপ্রসিদ্ধ।

**জগন্নাথ দাস**—গ্রন্থকার। জন্ম—মৈমনসিংহ, কিশোরগঞ্জ, ধানীশ্বর গ্রামে। গ্রন্থ: দুর্গাপুরাণ. নিগম, চাড়মালা।

**জগন্নাথ শর্মা**—আভিধানিক। গ্রন্থ: অভিধান। (১৩৩৮)।

**জগন্নারায়ণ মুখোপাধ্যায়**—আভিধানিক ও সাংবাদিক। গ্রন্থ: নূতন অভিধান (১৩৩৮)। সম্পাদক: সম্বাদ অরুণোদয় (বৈ ১৮৩০)

**জগন্মোহন তর্কালঙ্কার**—পণ্ডিত ও সাংবাদিক। জন্ম—১৮২৯ খ্রীঃ ২৪-পরগণা, বড়িশা। মৃত্যু—১৯০০ খ্রীঃ মার্চ. পিতা—রাঘবেন্দ্র ন্যায়বাচস্পতি। শিক্ষা—সংস্কৃত কলেজে অধ্যয়ন ও উপাধি লাভ। কর্ম—সংস্কৃত কলেজের গ্রন্থশালাধ্যক্ষ। মুদ্রাযন্ত্র স্থাপনা—ভাবপ্রকাশ যন্ত্রালয়, পুরাণ প্রকাশ যন্ত্রালয়। শেষ জীবনে তান্ত্রিকরূপে কুলাবধূতাচার্য ও পূর্ণানন্দ তীর্থনাথ নামে পরিচিত। গ্রন্থঃ চণ্ডকৌশিকী গ্রন্থের টীকা, বেণীসংহার (মূল ও টীকা, ১৭২৪ শক), কল্কিপুরাণের অনুবাদ (১২৭৭), মহাভারতের অন্যতম অনুবাদক (বর্ধমান রাজবাটি সং. ১৮৬৭)। সম্পাদকঃ পরিদর্শক (দৈ ১৮৬০), বিজ্ঞান কৌমুদী (মাঃ ১৮৬০), সত্যান্বেষণ (১৮৬৫)।

**জগন্মোহিনী দেবী**—গীত-রচয়িত্রী। জন্ম—হাওড়া, বালি। পিতা—চন্দ্রমোহন মজুমদার। স্বামী—ব্রহ্মানন্দ কেশবচন্দ্র সেন। গ্রন্থঃ জগৎহার (সঙ্গীতগ্রন্থ)।

**জগমোহন**—বঙ্গীয় কবি। গ্রন্থঃ লক্ষ্মীমঙ্গল।

**জগমোহন মিত্র**—পালাগান রচয়িতা। জন্ম—২৪-পরগণা, বঁড়িশা, গোপালপুর। পিতা রামচন্দ্র মিত্র। পালাগ্রন্থঃ মনসামঙ্গল।

**জনেন্দ্রনাথ প্রধান**—চিকিৎসক ও গ্রন্থকার। জন্ম—১৮৮৩ খ্রীঃ মেদিনীপুর, বৈষ্ণবচক। পিতা—পার্বতীচরণ প্রধান। গ্রন্থঃ সোফিয়া বেগম, সম্বন্ধ নির্ণয় (লালমোহন বিদ্যানিধি) গ্রন্থের ৭ম পরিচ্ছেদের বংশধারা।

**জমিরুদ্দিন শেখ**—কবি। গ্রন্থঃ শোকামন (৩১৬), আর বাংলা গজল।

**জয়কালী বসু**—সংবাদপত্র সেবী। সম্পাদকঃ মহাজন দর্পণ (সংবাদপত্র ১৮৪৯)।

**জয়গোপাল গোস্বামী**—পণ্ডিত ও গ্রন্থকার। ছদ্মনাম—সোয়ান (Swan)। জন্ম—১২৩৬ বঃ নদীয়া, শান্তিপুর অদ্বৈত বংশে। মৃত্যু—১৩২৩, জ্যৈষ্ঠ। পিতা—রমানাথ গোস্বামী। শিক্ষা—পল্লী পাঠশালা ও চতুষ্পাঠী। শিক্ষকতা, প্রধান পণ্ডিত শান্তিপুরের এক বিদ্যালয়ে। মধ্যে মধ্যে কথকতা। গ্রন্থঃ গণিতবিজ্ঞান, সীতাহরণ (আই সি এস পরীক্ষার অন্যতম পাঠ্য), সাহিত্য মুক্তাবলী, বাসবদত্তা (অনু.), শৈবলিনী (উ.), রত্নযুগল (উ.) চারুকথা, গোবিন্দদাসের কড়চা, চারুগাথা (১৮৭১), বহু কথকতার পালা।

**জয়গোপাল বন্দ্যোপাধ্যায়**—সাংবাদিক। জন্ম—১৮৭২ খ্রীঃ ২৪-পরগণা হালিশহর। মৃত্যু—১৯৫৬, ২৫ ডিসেম্বর। অধ্যাপক, কল. বিশ্ববি.। সম্পাদক : Calcutta Review.

**জয়গোবিন্দ দাস (বসু)**- কবি। জন্ম—১৮০৮ (?) বর্ধমান, বেণাপুর গ্রামে। মৃত্যু—১৮০৮ খ্রীঃ। পিতা- গোকুলচন্দ্র বসুচৌধুরী। গ্রন্থ : বৃহদ্ভাগবতামৃত (পদ্যানুবাদ, ১২৪৯ বঃ)।

**জয়গোবিন্দ দেব**—কবি। জন্ম—১৮৫০ খ্রীঃ মেদিনীপুর, মেদনাপুর, মালঞ্চ গ্রামে। মৃত্যু—১৯০০ খ্রীঃ। গ্রন্থ : ব্রহ্মযামলের অনুবাদ।

**জয়গোবিন্দ সোম**—সাহিত্যসেবী। জন্ম—শ্রীহট্ট, আথালিয়া গ্রামে। মৃত্যু—১৯০০ খ্রীঃ। এম. এ. (১৮৬৫), বি. এল. (১৮৬৬)। খ্রীষ্টধর্মাবলম্বী। সম্পাদক : আর্যদর্শন (মা.)।

**জয়চন্দ্র সিদ্ধান্তভূষণ**-গ্রন্থকার। সংকলিত গ্রন্থ : মহাভারতের বৃহৎসূচী (১৩.৯ ।

**জয়দেব দাস**-কবি। গ্রন্থ : পদ্মলোচন বধ (কা), মনসার ভাসান।

**জয়নাথ ঘোষ, মুন্সি**—ঐতিহাসিক। গ্রন্থ : রাজোপাখ্যান (কুচবিহারের ইতিহাস)।

**জয়নারায়ণ তর্কপঞ্চানন**—আলঙ্কারিক, নৈয়ায়িক পণ্ডিত। জন্ম—১৮০৪ খ্রীঃ ২৪ পরগণা মুচাদি গ্রামে। মৃত্যু—১৮৭৩ খ্রীঃ কাশীধামে। পিতা—হরিশ্চন্দ্র বিদ্যারত্ন। কর্ম—হাওড়া, শালিখায় টোল স্থাপন ও অধ্যাপনা. অধ্যাপক সংস্কৃত কলেজ (১৮৪০-৬৯)। পেনসন প্রাপ্তে কাশীবাস (১৮৬৯) ও কাশীনরেশ কর্তৃক আজীবন বৃত্তিলাভ। গ্রন্থ : সর্বদর্শন সংগ্রহ (বঙ্গানুবাদ), বৈশেষিক সূত্রের ভাষ্য, পদার্থতত্ত্বসার, কণাদসূত্রবিবৃতি।

**জয়নারায়ণ তর্করত্ন**—ন্যায়শাস্ত্রজ্ঞ। জন্ম—১৮৫৫ খ্রীঃ ফরিদপুর, কোটালিপাড়া। মৃত্যু—১৯০৯ খ্রীঃ। প্রথমে কাশীনরেশের সভাপতি ও পরে নবদ্বীপে অধ্যাপনা। গ্রন্থ : তর্ক-রত্নাবলী (১৮৮৮)।

**জয়নারায়ণ দ্বিজ (মুখোপাধ্যায়)**- কবি। গ্রন্থ : দ্বারকাবিলাস, রাধাবিলাস, রাধাকৃষ্ণবিলাস (১৮৬৮)।

**জয়নারায়ণ বন্দ্যোপাধ্যায়**-গ্রন্থকার। গ্রন্থ : উপসংহার (খ্রীস্টধর্ম বৌদ্ধধর্মের রূপান্তরতা প্রতিপাদন, ১৮৮৪)।

**জয়নারায়ণ বন্দ্যোপাধ্যায়**—সাহিত্যিক। সম্পাদক: আর্যপ্রবর (মা. ১২৭৭, আশ্বিন)।

**জয়নারায়ণ ভট্টাচার্য**—ইতিহাসজ্ঞ। গ্রন্থ: পঞ্জাবেতিহাস (১৮৫৪)।

**জয়নাল আবেদিন লোদী**—সাহিত্যিক। সম্পাদক: বাহাদুর (১৩৩০—৩১)।

**জয়নাল আবেদিন**—কবি। জন্ম—২৪-পরগণা। গ্রন্থ: আবুসামা (১২৩৫)।

**জয়ন্তীচন্দ্র সেন**—গ্রন্থকার। গ্রন্থ: বত্রিশ সিংহাসন (১৮৬৯)।

**জয়ন্তী দেবী**—কবি ও শিল্পী। জন্ম—১৮৯৬ খ্রীঃ। মৃত্যু—১৯৪৩, ৩ মার্চ। পিতা—রণেন্দ্রনাথ ঠাকুর। স্বামী—আর্যকুমার চৌধুরী (ব্যারিস্টার ও শিল্পী)। গ্রন্থ: নবঘন, ঝরার ঝর্ণা, কিশলয়, রূপহীনার রূপ, সিক্ত।

**জয়ন্তী দেবী**—গ্রন্থকর্ত্রী। জন্ম—১৮৭৫, সেপ্টেম্বর। মৃত্যু—১৯৬০, ১৪ ফেব্রুয়ারী। পিতা—রাজা শৌরীন্দ্রমোহন ঠাকুর। স্বামী—বেণীমাধব মুখোপাধ্যায় (জুলাই)। গ্রন্থ: মহামিলন, জীবনমুক্তি।

**জলধর চট্টোপাধ্যায়**—নাটাকার। জন্ম—১২৯৭ বঃ। মৃত্যু—১৩৭৭ ১৯ অগ্রহায়ণ। প্রথমে আইনজীবী, পরে নাট্যকার। নাট্য গ্রন্থ: রীতিমত নাটক, পি ডবলিউ ডি, অহিংসা, পরের বৌ (১৩৩৮), আঁধারে আলো, ত্রিমূর্তি, সত্যের সন্ধান, প্রাণের দাবী, রাঙারাখি, অসবর্ণা।

**জলধর সেন**—সাহিত্যিক ও গ্রন্থকার। জন্ম—১২৬৬, ১ চৈত্র নদীয়া, কুমারখালি। মৃত্যু—১৩৪৫, ২৬ চৈত্র (১৯৩৯, ৯ এপ্রিল) কলকাতা। পিতা—হলধর সেন। শিক্ষা—বঙ্গবিদ্যালয় (কুমারখালি), মাইনার পরীক্ষা (গোয়ালন্দ স্কুল, ১৮৭১), প্রবেশিকা (কুমারখালি উচ্চ বিদ্যালয়, ১৮৭৮), এফ. এ (জেনারেল এসেমব্লিজ, ১৮৭৯)। শৈশব থেকেই মাতৃভাষার প্রতি অনুরাগ। সন্ন্যাসী বেশে হিমালয় যাত্রা (১২৯৭—১৩০১)। কর্ম—শিক্ষকতা—গোয়ালন্দ, দেরাদুনে, মহিষাদল রাজবিদ্যালয়ে, বঙ্গবাসী পত্রিকার সম্পাদকীয় বিভাগে (১৮৯৯), সন্তোষ রাজার গৃহশিক্ষক (১৯০৯), দেওয়ান, প্যারাগন প্রেসের ম্যানেজারি (১৩১৯), সাহিত্যসেবায় ব্রতী। সভাপতি, মেদিনীপুর সাহিত্য সম্মেলন (১৩২২), রায় বাহাদুর উপাধিলাভ (১৯২৯), সহ সভাপতি, বঙ্গীয় সাহিত্য-পরিষদ (১৯২৯), সাহিত্য শাখার সভাপতি—বঙ্গীয় সাহিত্য সম্মেলন (রাধানগর, ১৩৩১)। প্রবাসী সাহিত্য সম্মেলন (ইন্দোর, ১৩৩৫),

সর্বাধ্যক্ষ রবিবাসর ( ১৩৩৮ – ১৩৪৫ )। গ্রন্থ : ভ্রমণ—প্রবাস চিত্র ( ১৩০৬ ), হিমালয় ( ১৩০৭ ), পথিক ( ১৩০৮ ), হিমালয় বক্ষে ( ১৩১১ ), পুরাতন পঞ্জিকা ( ১৩১৬ ), হিমাদ্রী ( ১৩১৮ ), দক্ষিণাপথ ( ১৩৩৩ ), মধ্যভারত ( ১৩৩৬ )। গল্প ও উপন্যাস—চাহার দরবেশ ( ১৩০৬ ), নৈবেদ্য ( ১৩০৭ ), ছোটকাকী ( ১৯০৪ ), নূতন গিন্নী ( ১৩১০ ), বিশুদাদা ( ১৯১১ ), দুঃখিনী ( ১৯০৯ ), আলান কোয়াটার লেন ( ১৯১০ ), আমার বর ( ১৩১৯ ), কাঙাল হরিনাথ ২খণ্ড ( জী. ১৩২০-২১ ), পরাণ মণ্ডল ( ১৩২১ ), আশীর্বাদ (১৩২৫), দশদিন ( ১৩২৩ ), এক পেয়ালা চা ( ১৩২৫ ), মায়ের নাম ( ১৩২৪ ), অভাগী ৩খণ্ড (১৩২২, ১৩২৯, ১৩৩৯), বড়বাড়ী ( ১৩২৩ ), হরিশ ভাণ্ডারী ১৩২৬ ), পাগল ( ১৩২৭ ), কাঙালের ঠাকুর (১৩২৮), চোখের জল (১৩২৭), সোনার বালা ( ১৩২৮ ), ষোল আনি (১৩২৭), দানপত্র (১৩২৯), ঈশানী (১৯১৯), মুসাফির মঞ্জিল (১৩৩০), করিম শেখ (১৩২৯), মায়ের পূজা (১৩৪৪), শিব-সীমন্তিনি (১৩৩১), পরশপাথর (১৩৩১), ভবিতব্য (১৩৩১), তিন পুরুষ (১৩৩৪), বড় মানুষ ( ১৩৩৬ ), সেকালের কথা (১৩৩৭), রামচন্দ্র (১৩৩৭), উৎস ১৩৩৯), শিশুপাঠ্য—সীতাদেবী (১৩১৮), কিশোর (১৩২১), আইসক্রীম, বাঙ্গালা দ্বিতীয় পাঠ, প্রথম শিক্ষা, শিশুবোধ, নবীন ইতিহাস, বঙ্গগৌরব। সম্পাদিত গ্রন্থ : জাতীয় উচ্ছ্বাস (১৯০৫), হরিনাথ গ্রন্থাবলী (১৩০৮), প্রমথনাথের কাব্য গ্রন্থাবলী ৩ খণ্ড (১৩২২-২৩)। সহ সম্পাদক : বসুমতী (১৩০৬)। সম্পাদক : গ্রামবার্তা ( ২৮৯-৯২), বসুমতী ( সাপ্তা. ১৩০৬—১৩১৩ ), হিতবাদী (১৯০৭), সুলভ সমাচার (১৯১১), ভারতবর্ষ ( মা. ১৩৫০—৪৫ )।

**জহরলাল বসু**—সাহিত্যসেবী। জন্ম—১৮৮৭ খ্রীঃ হুগলী, ভদ্রকালী গ্রাম। মৃত্যু—১৯৫৩ খ্রীঃ। বি. এল, কাব্যতীর্থ। কর্ম—আইনজীবী। গ্রন্থ : বাঙলা গদ্য সাহিত্যের ইতিহাস।

**জহিরদ্দিন আহমদ, মৌলবি**—গ্রন্থকার। জন্ম—রংপুর, জলঢাকা। গ্রন্থ : মক্ দন যোগসিনিন ( ১২৯৯ )।

**জহিরুদ্দিন আহমদ**—চিকিৎসক। সম্পাদক : ভিষক্‌দর্পণ (১৮৯৪-৯৬)।

**জানকীনাথ গঙ্গোপাধ্যায়**—সাংবাদিক। সম্পাদক : হালিশহর পত্রিকা ( মা. ১২৭৮ )।

**জানকীনাথ ঘটক**—সাংবাদিক। জন্ম—মৈমনসিংহ, টাঙ্গাইল। আইনজীবী। সম্পাদক : ভারতমিহির ( সাপ্তা ১৮৭৫ ), চারুমিহির (ঐ, ১৮৭৪)।

**জানকীনাথ মুখোপাধ্যায়**—সাহিত্যিক। সম্পাদক: বাসনা (১৩০১—১৩০২)।

**জানকীনাথ মুখোপাধ্যায়**—শাস্ত্রজ্ঞ পণ্ডিত। জন্ম—১৮৬৩ খ্রীঃ। মৃত্যু—১৯৩৭, ৭ নভেম্বর, হুগলি, উত্তরপাড়া। গ্রন্থ: ভীষ্ম মহাদর্শন, মৃত্যুপথ, গো-বান্ধব গায়ত্রী, সাহিত্য।

**জানকীনাথ শাস্ত্রী**—শিক্ষাব্রতী পণ্ডিত। জন্ম—১৮৭৫ খ্রীঃ। মৃত্যু—১৯৭১, ১৫ মে। গ্রন্থ: ব্যাকরণ, সংস্কৃত পাঠ্যপুস্তক, Helps to the Study of Sanskrit.

**জানকীবল্লভ বিশ্বাস**—সাহিত্যসেবী। সম্পাদক: পরিচারিকা (১৩৩২)।

**জালাল বা জালাল সেখ**—কবি। গ্রন্থ: সখীর বারমাস।

**জাফর আলি, মোহাম্মদ**—সাহিত্যিক। সম্পাদক: সবুজপল্লী (১৩৩৫ ৩৪)।

**জাবেদ আলি খোন্দকার**—কবি। গ্রন্থ: মধুমালার কেচ্ছা।

**জিতেন্দ্রনাথ কুশারী**—সমাজসেবী। জন্ম—ঢাকা, বাহারক। মৃত্যু—১৯৬৬, ২৪ ফেব্রু। প্রবেশিকা। মৈমনসিংহ, ১৯০৯, বি. এ (১৯১৬)। শিক্ষকতার সময়ে বৈপ্লবিক কার্যে অনুরাগ, গৌরাঙ্গ প্রেসের কম্পোজিটর (১৯১৯, সার্ভেণ্ট পত্রিকার প্রেস ম্যানেজার। অসহযোগ-আন্দোলনে যোগদান। স্থাপনা—সিদ্ধেশ্বরী জাতীয় বিদ্যালয়, বাহারক সত্যাশ্রম প্রতিষ্ঠা। বহুবার কারাবরণ। গ্রন্থ: পথের সন্ধানে, গান্ধীজী স্মরণে।

**জিতেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়**—সাহিত্যিক। জন্ম—১৮৮০ খ্রীঃ। মৃত্যু—১৩৫৭, ৪ মার্চ। কর্ম—ব্যবসায়, শর্মা ব্যানার্জি কোং স্থাপন। সম্পাদক: নবযুগ (সাপ্তা. ১৩৩১—৩৬)।

**জিতেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৯৫, ১৬ অগস্ট মীরাট। এম. এ, পি-এইচ. ডি.। অধ্যাপক—কল. বিশ্ব.। গ্রন্থ: প্রতিমালক্ষণম (সংস্কৃ—১৯৩২)। Development of Hindu Iconograph (১৯৫৬)।

**জিতেন্দ্রনাথ বিশ্বাস**—সাহিত্যিক। সম্পাদক: প্রভা (বাগবাজার, ১৩০৭, বৈশাখ)

**জিতেন্দ্রনাথ মুখোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—১৮৮২ খ্রীঃ নদীয়া, মাঝের গ্রাম। মৃত্যু—১৯৪৩ খ্রীঃ। গ্রন্থ: অমৃতবাণী ৩ খণ্ড, বড়ু চণ্ডীদাস, ভক্ত রামপ্রসাদ।

**জিন্নত আলি, সৈয়দ**—কবি। জন্ম—কুমিল্লা, দক্ষিণ চান্দল। গ্রন্থ : মধুমালা ( ১২৮৮ ), কাঞ্চনমালা ( ১২৯৩ ), কটুর মিঞা ( ১২৯৪ ) বাগবাহার ( ১৩০২ )।

**জীবনকৃষ্ণ তর্করত্ন**—নৈয়ায়িক পণ্ডিত। জন্ম—১৩০৪, ৪ অগ্রহায়ণ শ্রীহট্ট হিঙ্গাজিয়া। পিতা—প্রাণকৃষ্ণ গোস্বামী। গ্রন্থ : ন্যায় প্রকাশিকা (১৯৩৬), নবরত্ন ১৯৫০), তর্কাবৃত বিভূতি (১৯৫৬)।

**জীবনকৃষ্ণ মাইতি**—সাহিত্যিক ও শিক্ষাব্রতী। জন্ম—১৮৮০ খ্রী: মেদিনীপুর রামনগর থানার বেলবনী। মৃত্যু—১৯৩৬, ১০ অগস্ট। পিতা—প্রাণকৃষ্ণ মাইতি। বি. এ., বি. টি। শিক্ষকতা, কাঁথি উচ্চ ইংরেজি বিদ্যালয় ( ১৯০৭—৩৬ )। সম্পাদক : হিজলী হিতৈষী পত্রিকা ( সাপ্তা. )।

**জীবন চক্রবর্তী**—কবি। পিতা—নারায়ণ চক্রবর্তী। পদ্যগ্রন্থ : কৃষ্ণমঙ্গল, দানখণ্ড, নৌকাখণ্ড।

**জীবননাথ শর্মা**—গ্রন্থকার। গ্রন্থ : বীজগণিত (১৮৪৮), ভাবপ্রকাশ (অনু)

**জীবনময় রায়**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৮৭ ( ? ) খ্রী:। মৃত্যু—১৯৭১, ফেব্রুয়ারী কলকাতা। কর্ম—শিক্ষক, বোলপুর ব্রহ্মচর্যাশ্রম, ব্রাহ্ম কলেজ। গ্রন্থ : মানুষের মন ( উ )।

**জীবনলাল চট্টোপাধ্যায়**—বিপ্লবী ও সাংবাদিক। জন্ম—১৮৮৯ খ্রী: ঢাকা। মৃত্যু—১৯৭০, ১ ডিসেম্বর। পিতা—জানকীনাথ চট্টোপাধ্যায়। শিক্ষা—প্রবেশিকা শ্রীকৃষ্ণ পাঠশালা, কলি ), বঙ্গবাসী কলেজে পড়ার সময় ঢাকা ষড়যন্ত্র মামলায় গ্রেপ্তার পরে মুক্তি। গ্রন্থ : উদরের চিন্তা, সাম্প্রদায়িকতার গ্লানি, নবীন বাংলা ( ক ), গণবিপ্লব ( ক )।

**জীবনানন্দ দাস**—কবি। জন্ম—১৮৯৯, ১৭ ফেব্রু. বরিশাল। মৃত্যু—১৯৫৪, ২২ অক্টোবর। পিতা—সত্যানন্দ দাশ। এম এ.। কর্ম—অধ্যাপক, সিটি কলেজ, দিল্লী কলেজ, বাগেরহাট কলেজ ( বরিশাল ), নরসিংহ দত্ত কলেজ। গ্রন্থ : ঝরাপালক ( ১৯২৭ ), ধূসর পাণ্ডুলিপি ( ১৯৩৬ ), বনলতা সেন ( ১৯৪২ ), মহাপৃথিবী ( ১৯৪৪ ), সাতটি তারার তিমির ( ১৯৪৮ ), রূপসী বাংলা, শ্রেষ্ঠ কবিতা ( ১৯৫৪—সাহিত্য একাডেমির পুরস্কার )।

**জীবানন্দ বিদ্যাসাগর**—সংস্কৃতজ্ঞ পণ্ডিত। জন্ম—১৮৪৪, ১১ এপ্রিল বর্ধমান, অম্বিকা কালনা। মৃত্যু—১৯০০ মার্চ। পিতা—তারানাথ তর্কবাচস্পতি। অধ্যাপক, সংস্কৃত কলেজ।

সম্পাদিত গ্রন্থ: উনাদিবৃত্তি (১৮৭৩), বৃহদারণ্যকোপনিষদ (১৮৭৫), মীমাংসা পরিভাষা বেদান্তদর্শনম্ (১৮৭৫), বেদান্তসার: (১৮৭৫), নীতিসার: (১৮৭৫), বৃহৎসংহিতা (১৮৮০), দৈবত-ব্রাহ্মণ (১৮৮২), ষড়্‌বিংশ ব্রাহ্মণ (১৮৮২), পঞ্চদশী (১৮৮২), মীমাংসাদর্শনম্ (১৮৮৩), পূর্ণপ্রজ্ঞাদর্শনম্ (১৮৮৩), চণ্ডকৌশলম্ (১৮৮৪), চৈতন্যচন্দ্রোদয়ম্ (১৮৮৫), বৈশেষিকদর্শনম্ (১৮৮৬), গোপথব্রাহ্মণ (১৮৯১), ছন্দঃসূত্রম্ (১৮৯২), নিরুক্তম্ (১৮৯১), ভামতী (১৮৯১), কাদম্বরী (১৯০০), শুক্রনীতিসার: (১৮৯০), নিরুক্তম্ (১৮৯১), রুদ্রযামলতন্ত্রম্ (১৮৯২), বেণীসংহারম্ (১৮৯৩), শ্যামারহস্যম্ (১৮৯৬), মেদিনীকোষ (১৮৯৭), সিদ্ধান্তলেশসংগ্রহ (১৮৯৭), শ্রুতবোধকাব্য প্রকাশ (১৮৯৭), গোলাধ্যায় (১৮৯৯), মহাবীরচরিতম্ (১৯০১), সারস্বতং ব্যাকরণম্ (১৯০২), বাসবদত্তা (১৯০৩), নাগানন্দম্ (১৯০৪) সাহিত্য-দর্পণম্ (১৯০০), আরণ্যসংহিতা, সামবেদসংহিতা, সাংখ্যসার: (১৯০৯)।

জোনাব আলি—গ্রন্থকার। জন্ম হাওড়া, বালিয়া পরগণা, ধসাগ্রাম। গ্রন্থ: ফজিলতে দরুদ ও জিয়ারতে কবর হাকাকাত দানত (নিবন্ধ), ফজিলাত বারচাঁদ (১৩১৪), সুরত জামাল (খায়রুল্লা জোলা সহ, ১৩১৮), জোবেদা খানম (১৩২২)।

জোবেদ আলি খোন্দকার—কবি। জন্ম—রাজশাহি। গ্রন্থ: নারী-পুরুষের রঙ্গমেের ঝগড়া (১৩৮০)।

জোবেদ আলি, সৈয়দ—কবি জন্ম মৈমনসিংহ। গ্রন্থ রাজকন্যা, মধুমালা (১৩০৭)।

জ্ঞানজীবন চক্রবর্তী—সাহিত্যিক জন্ম—২৪-পরগনা। সম্পাদক: চিত্তরঞ্জন (মা ১৩০৪, কার্তিক, ২৪-পরগনা, নাটরা),

জ্ঞানদানন্দিনী দেবী—শিশু সাহিত্যিক। জন্ম—১৮৫২ খ্রীঃ যশোহর, নরেন্দ্রপুর। মৃত্যু—১৯৪১, ২ অক্টোবর। পিতা—অভয়াচরণ মুখোপাধ্যায়। স্বামী—সত্যেন্দ্রনাথ ঠাকুর (প্রথম সিভিলিয়ন)। স্বামীর সঙ্গে বিলাতভ্রমণ। মরাঠি ও গুজরাটী ভাষায় পারদর্শিনা। শিশু গ্রন্থ: টাকডুমাডুম (নাটিকা, ১৯১০), সাত ভাই চম্পা (ঐ, ১৯১১), সম্পাদিত: বালক মা. ১২৯২)।

জ্ঞানধন বিদ্যালঙ্কার গ্রন্থকার। গ্রন্থ: সুধা না গরল (১৮৭০)।

জ্ঞানশরণ চক্রবর্তী—শিক্ষাব্রতী ও গ্রন্থকার। নিবাস—হুগলী, চন্দন-নগর। মৃত্যু—১৩৩১ ব.। পিতা—বীরেশ্বর চক্রবর্তী। এম. এ, পি. আর. এস।

উপাধি—কাব্যানন্দ। কর্ম—অধ্যাপক, মহীশূর কলেজ, দেওয়ান মহীশূর রাজ্য, কণ্ট্রোলার জেনারেল মহীশূর। গ্রন্থ: আহ্নিকম্, উচ্ছ্বাস, লক্ষ্মীরাণী (না), শিবাজী (না), Solutions of Differential Equations, Agricultural Insurance, Theory of Thunder stormes, The Language Problems of India.

**জ্ঞানঞ্জন নিয়োগী**—দেশ—দেশকর্মী। জন্ম—১৮৯৮, ৭ জানু. গয়া শহরে। মৃত্যু—১৯৫৫ খ্রী. কলকাতা। পিতা—ব্রজগোপাল নিয়োগী। পৈতৃক বাস—মৈমনসিংহ, বেরবুচিনা। শিক্ষা—পাটনা রামমোহন রায় সেমিনারী, বি এন কলেজ, কলকাতা সিটি কলেজ। স্বদেশী আন্দোলনে যোগদান (১৯০৫), অসহযোগ আন্দোলনে যোগদান (১৯২১), কারাবরণ, নেতাজীর সহকর্মী। কল. কর্পরেশনে কমার্সিয়াল মিউজিয়ামের ভারপ্রাপ্ত প্রচার অফিসার। প্রতিষ্ঠাতা শ্রমজীবী নৈশ বিদ্যালয়। গ্রন্থ: দেশের ডাক, বিপ্লবী বাংলা, ভারতে তুলার চাষ, ভারতে কাপড়ের ইতিহাস, বিলাতী বস্ত্র বর্জন করিব কেন?

**জ্ঞানানন্দ চৌধুরী**—গ্রন্থকার। জন্ম—হুগলি, শিমলাগড় গ্রামে। পিতা—সতীশচন্দ্র রায়চৌধুরী। বি. এ। গ্রন্থ: ধর্মজীবন, উচ্ছ্বাস পঞ্চক, শ্রীকৃষ্ণচিন্তা, পঞ্চকণা, পূজনীয় গুরুদাস (জীবনী), Five Effusions.

**জ্ঞানেন্দ্রচন্দ্র ঘোষ**—কবি। কাব্য গ্রন্থ: বীণা ও বাঁশরী (১২৯৮), তৃণপুঞ্জ (১২৮৯)।

**জ্ঞানেন্দ্রচন্দ্র বসু**—ঔপন্যাসিক। গ্রন্থ: সতীর মুক্তি, পতিতার দান, সতীর শক্তি।

**জ্ঞানেন্দ্রনাথ কুমার**—সাহিত্যিক। গ্রন্থ: বংশ-পরিচয়, The Geologieol History of India; সম্পাদক: প্রজাপতি (১৩১৯-১৩৩১), মজলিস (সাপ্তা. ১৩৩১-৩৯)।

**জ্ঞানেন্দ্রনাথ গুপ্ত**—রাজ কর্মচারী। এম এ, আই সি এস। রমেশচন্দ্র দত্তের জামাতা। গ্রন্থ: Life and works of Ramesh Chandar Dutta (১৯১১)।

**জ্ঞানেন্দ্রনাথ চক্রবর্তী**—সাহিত্যিক। গ্রন্থ: ভালবাসার নেশা, দাম্পত্য রহস্য, রমণী রহস্য। সম্পাদক: বাসন্তী (বিজয়চন্দ্র মজুমদার সহ, ১৩২৯-৩২)।

**জ্ঞানেন্দ্রনাথ দাস**—সাহিত্যিক। এম. এ, বি. এল; সম্পাদক: সময় (সাপ্তা. ১২৮৯)।

**জ্ঞানেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়**— সাহিত্যিক। সম্পাদক : আলোচনা (মা. ১৩৩০-৩১)।

**জ্ঞানেন্দ্রনাথ মুখোপাধ্যায়**—সাহিত্যিক। সম্পাদক: অর্চনা (মা. ১৩১০-১৮)।

**জ্ঞানেন্দ্রমোহন দাস**- আভিধানিক ও গ্রন্থকার। জন্ম—১২৭৷ ব. কলকাতা শিকদার বাগান। মৃত্যু—১৩৪৬। পিতার কর্মস্থল এলাহাবাদে গমন। কর্ম—সরকারী বিভাগে পুলিশ ইনস্পেকটরের অধীনে। নানা দেশ ভ্রমণ। অবসর গ্রহণের পর ২৪-পরগণা আগড়পাড়ায় বাস। এলাহাবাদে ইণ্ডিয়ান প্রেসের সঙ্গে সংশ্লিষ্ট। গ্রন্থ : চরিত্রগঠন (১৯০৯), ঋদ্ধি (১৯০৯), প্রাণীদের অন্তরের কথা (১৯০৯), মেঘনাদবধ-কাব্য (সটীক, ১৯১০), বঙ্গের বাহিরে বাঙালী ২খণ্ড (১৯১৪-৩১), বাঙলা ভাষার অভিধান (১৯১৬), সৃষ্টিতত্ত্বে পুরাণ ও বিজ্ঞান (১৯১৯), ইন্দ্রীয়ধর্ম (১৯১৯), অন্তরের কথা (১৯২১), ছাত্রপাঠ ৪ খণ্ড, সাহিত্য প্রবেশিকা, বাঘ-ভালুকের গল্প (শিশু)।

**জ্ঞানেন্দ্রমোহন বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ : আত্মার অলৌকিকত্ব ও অমরত্ব সপ্রমাণ (১৮৭১)।

**জ্ঞানেন্দ্রলাল রায়**— সাহিত্যসেবী। জন্ম—নদীয়া, কৃষ্ণনগর। পিতা-দেওয়ান কার্তিকেয়চন্দ্র রায়। এম. এ, বি এল। কর্ম—শিক্ষকতা কৃষ্ণনগর কলেজ, দেওয়ান কৃষ্ণনগর মহারাজা ক্ষৌনীশচন্দ্রের। সম্পাদক : বঙ্গবাসী (সাপ্তা. ১২৮৮), পতাকা (সাপ্তা. ১২৯২), নবপ্রভা (মা. ১৩০৭)।

**জ্ঞানেশচন্দ্র চট্টোপাধ্যায়**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৭৪ খ্রী পাঞ্জাব, মহিথা। মৃত্যু—১৯৭১, ৮ জানু.। এম. এ (পাঞ্জাব বিশ্ব.)। কেম্ব্রিজে অধ্যয়ন (১৯১৮)। অধ্যাপক ও পরে অধ্যক্ষ, পাঞ্জাবের বিভিন্ন কলেজে। ডি পি আই (পাঞ্জাব, ১৯৪১), ভাইস চ্যান্সেলর (পাঞ্জাব বিশ্ব.), পদ্মভূষণ উপাধি লাভ। গ্রন্থ : Commonsense Empiricism, British Empiricisms.

**জ্যোতিপ্রসাদ সিংহ**—সাহিত্যসেবী। জন্ম—বর্ধমান, কাটোয়া। পিতা—বনোয়ারী প্রসাদ সিংহ। সম্পাদক : নন্দন (সাপ্তা)।

**জ্যোতির্বাচস্পতি** - আসল নাম—যতীন্দ্র নাথ মুখোপাধ্যায়। জ্যোতির্বিদ। জন্ম—১২৯০ ব. মাঘ পুরুলিয়া। পিতা কৃষ্ণধন মুখোপাধ্যায়। ছাত্র জীবন—পুরুলিয়া ও রাঁচীতে। জ্যোতিবিদ্যায় পারদর্শী। গ্রন্থ : নিবেদিতা (না),

সমাজ , না , ফলিত জ্যোতিষের মূলসূত্র, মাসফল, রাশিফল, লগ্নফল, হাত-দেখা, কোষ্ঠীদেখা। সম্পাদক : বিধিলিপি ( মা. ১৩৩০-৩২ )

**জ্যোতিরিন্দ্রনাথ ঠাকুর**—শিল্পী, সঙ্গীতজ্ঞ ও নাট্যকার। জন্ম—১৮৪৮, ৫ মে ( ১২৫৬, ২২ বৈশাখ ) জোড়াসাঁকো ঠাকুর বাড়ি। মৃত্যু—১৯২৫, ৪ মার্চ ( ১৩৩১, ২০ ফাল্গুন ) রাঁচিতে। পিতা-মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর। শিক্ষা সেণ্ট পলস, মণ্টাগু একাডেমি, হিন্দুস্কুল। প্রবেশিকা কলকাতা কলেজ ( কেশবচন্দ্র প্রতিষ্ঠিত ১৮৬৪ ), প্রেসিডেন্সী কলেজ। ফরাসী, মারাঠি প্রভৃতি ভাষা শিক্ষা, চিত্রাঙ্কণ, সঙ্গীত ও সাহিত্যচর্চা। কর্ম—জমীদারী পরিদর্শন, পাট ও নীলের ব্যবসা, বরিশালে স্বদেশী স্টীমার ব্যবসায় ( ১৮৮৩ )। আদি ব্রাহ্মসমাজের সম্পাদক ( ১৮৭০-৮৪ )। যুগ্ম সম্পাদক—ব্রাহ্মধর্মবোধিনী সভা ( ১৮৭২ ), সম্পাদক—আদি ব্রাহ্ম সমাজ সঙ্গীত বিদ্যালয় ( ১৮৭৫ ), স্থাপয়িতা—হামচু পামুহাফ বা সঞ্জীবনী সভা ( গুপ্ত সভা, ১৮৭৭ ), ভারতীয় সঙ্গীত সমাজ ; সহ-সভাপতি—বঙ্গীয় সাহিত্য পরিষৎ ( ১৯০২—৩ )। গ্রন্থ: কিঞ্চিৎ জলযোগ ( প্রহ. ১৮৭২ ), পুরুবিক্রম নাটক ( ১৮৭৪ ), সরোজিনী বা চিতোর আক্রমণ নাটক ( ১৮৭৫ ), এমন কর্ম আর করব না ( প্রহ. ১৮৭৭ )—এটিই অলীকবাবু ( ১৯০০ ), অশ্রুমতী নাটক ( ১৮৭৯ ), মানময়ী ( গীতিনা. ১৮৮০ ) স্বপ্নময়ী নাটক ( ১৮৮২ ), হঠাৎ নবাব ( প্রহ. ১৮৮৪ ), হিতে বিপরীত ( প্রহ. ১৮৯৬ ), স্বরলিপি গীতিমালা ( ১৮৯৭ ), পুনর্বসন্ত ( গীতিনা. ১৮৯৯ ) অভিজ্ঞান শকুন্তলা ( না ১৮৯৯ ), বসন্ত লীলা ( ১৯০০ ), ধ্যানভঙ্গ গীতিনা ১৯০০ ), উত্তর চরিত ( না. ১৯০০ ), রত্নাবলী না ১৯০০ )।

**জ্যোতিরিন্দ্রনাথ মুখোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—১৮৯০ খ্রী ২৪-পরগণা তারাগুনিয়া। উপাধি—সাহিত্যরত্ন, বিদ্যাবিনোদ। গ্রন্থ : মমতার বাঁশী ( ১৯২৬ ), অসমঞ্জর ( ১৯২৭ ), অরাত্রিক ( ১৯৩১ ), গীতিকাঞ্জল্ক ( ১৯৩২ ) রসায়নাচার্য চুনীলাল ( ১৯৩৪ )।

**জ্যোতির্ময় ঘোষ**—শিক্ষাবিদ্ ছদ্মনাম—ভাস্কর। জন্ম—১৮৯৬, ১ জানুয়ারি যশোহর, মাসিয়াড়া। মৃত্যু—১৯৬৫, ১৮ জুন। পিতা—গোপালচন্দ্র ঘোষ। শিক্ষা—প্রবেশিকা ( নড়াইল ভিক্টোরিয়া কলেজ, ১৯১০ ), আই. এ. ( ১৯১৪, বঙ্কিম পদক ), বি. এ প্রেসিডেন্সী কলেজ, ১৯১৬ প্রথম—রাইয়ান বৃত্তি, ঈশান বৃত্তি ও স্বর্ণপদক ), এম. এ ( ১৯১৮ ), পি-এইচ ডি. ( এডিনবরা বিশ্ববি. ১৯২৫ )। কর্ম—অধ্যাপক ঢাকা বিশ্ববিদ্যালয় ( ১৯২২ ), রীডার ঢাকা

বিশ্ববি. ( ১৯২১ ), প্রধান অধ্যাপক ( ঐ, ১৯২৮ ), প্রেসিডেন্সী কলেজ (১৯৩০), অধ্যক্ষ, হুগলি মহসীন কলেজ ( ১৯৪৪ ), প্রেসিডেন্সী কলেজ ( ১৯৪৮-৫০ )। গ্রন্থ : লেখা, শুভশ্রী, মজলিস, কথিকা, রুল অফ থ্রি, ভজহরি, ভজহরির সংসার, ফাংসন, পূর্ণিমা, কালের গরু ( না. ) ভাগীরথী ( ক ), বাঙলার একটি বিস্মৃতরত্ন ( জী ), গণিতের ভিত্তি, শিক্ষার কথা, পঞ্চাশের পরে, German Word book for Beginner, French Word book Beginner, Matriculation Algebra।

**জ্যোতির্ময়ী দেবী**—সাহিত্যসেবিকা। জন্ম - মুঙ্গের করণচৌরা রাজবাটী। স্বামী - মহারাজা ক্ষৌণীশচন্দ্র রায় ( কৃষ্ণনগর )। গ্রন্থ: অবদান, মায়ের দান।

**জ্যোতিষচন্দ্র গুপ্ত**—গ্রন্থকার। জন্ম—১৮৭৮ খ্রী. দিনাজপুর। পিতা—পূর্ণচন্দ্র গুপ্ত। শিক্ষা—প্রেসিডেন্সী কলেজ, রিপন কলেজ। উপাধি—বিদ্যাভূষণ ও রায় বাহাদুর ডিষ্ট্রিক্ট ও সেসন জজ। গ্রন্থ: কেদার মুন্সির বাটী ( ১৯১২ )।

**জ্যোতিষচন্দ্র ঘোষ**—শিক্ষাবিদ ও রাজনীতিবিদ্। জন্ম—১৮৮৩, ১১ ডিসেম্বর বর্ধমান, দত্তপাড়া। মৃত্যু—১৯৭১, ১৩ মার্চ। এম. এ। অধ্যাপক—বাঁকিপুর কলেজ, হুগলি মহসীন কলেজ, সুরেন্দ্রনাথ কলেজ, বাঁকুড়া ক্রিশ্চিয়ান কলেজ। শ্রীঅরবিন্দের সহযোগী। কারাদণ্ডভোগ ( ২০ বছর )। সভাপতি - বঙ্গীয় প্রাদেশিক রাষ্ট্রীয় সম্মেলন ( ঢাকা, ১৯৪০ ), দৈনিক ফরওয়ার্ড ব্লক। এম এল এ ( ১৯৪৬, ১৯৫২ )। গ্রন্থ: Life-work of Sri Aurobindo।

**জ্যোতিষচন্দ্র ঘোষ**—সাহিত্যিক। জন্ম—১৮৮৭ খ্রী ভবানীপুর। মৃত্যু—১৯৭৪ খ্রী.। পিতা—গোপালচন্দ্র ঘোষ। মাতা শশীবালা দেবী। আদি নিবাস—২৪ পরগণা, বজবজ। শিক্ষা মেদিনীপুর, হিন্দু কলেজ। কর্ম—মিলিটারি কনট্রাক্টরি। প্রতিষ্ঠাতা—ভবানীপুর সাহিত্য সমিতি, বঙ্গভাষা প্রসার সমিতি। গ্রন্থ: স্মৃতিকণা ( ১৯৩১ ), তিনবৌদ্ধ স্থান ( ১৩৫৪ ), চার পুণ্যস্থান, ভারতের দেবদেউল ( ১৩৫৮ ), দক্ষিণ ভারত পথে ( ১৩৪১ ), বুদ্ধ অর্ঘ্য ( ১৩৫৩ ), হেমলতা ঠাকুর ( ১৩৫০ ) বিশ্ব ভ্রমণে রবীন্দ্রনাথ ১৩৪৯, মহামানবের সাগর তীরে ( ১৩৬৮ ), কাশী প্রসাদ ঘোষ ও পাঁচ পুরুষ ; যাঁদের সংস্পর্শে এসেছি ( ১৩৭৪ ), বাংলা তামিল পাঠ ( ১৯৬০ ), সহজ বাংলা শিক্ষা

—ইংরেজি ও হিন্দী ( ১৩৬০ ), সরল বাংলা ও নেপালী পাঠ ( ১৩৫৭ ), কলিকাতা পরিচয় ( ১৯৩৫ ). বুদ্ধস্থান (১৯৫৮), বঙ্গভাষা ও অক্ষরের ক্রমবিকাশ ( ১৯৫৫ )।

**জ্যোতিষচন্দ্র চট্টোপাধ্যায়**—সাংবাদিক। জন্ম—১২৬৫ ব. নৈহাটি মৃত্যু—১৩৪২ ব.। পিতা—সঞ্জীবচন্দ্র চট্টোপাধ্যায়। বঙ্কিমচন্দ্রের ভ্রাতুষ্পুত্র। সম্পাদক : বেঙ্গল মিসন্যারি ( চুঁচুড়া, দ্বিভাষিক মা. ১৮৮১ )।

**জ্যোতির্ময়ী দেবী, রাণী**—মহিলা কবি। জন্ম—কলকাতা। পিতা—প্রসন্নকুমার সর্বাধিকারী। স্বামী—বিনয়কৃষ্ণ দেব বাহাদুর ( শোভাবাজার )। কাব্যগ্রন্থ : সাজি, মালা।

**জ্যোতিষচন্দ্র সরকার**—চিকিৎসক। জন্ম—১৮৯০ খ্রী. মেদিনীপুর, কোলাঘাট। গ্রন্থ : মায়া, মানুষের আত্মবাণী, বিধিলিপি, স্মৃতির মিলন মন্দির।

**টাউনসেণ্ড, এম**—সাংবাদিক। সরকারী সহ-অনুবাদক। ইংলণ্ডে প্রত্যাগমন ( ১৮৬০ )। সহ-সম্পাদক ও পরে সম্পাদক : ফ্রেণ্ড অফ ইণ্ডিয়া ( শ্রীরামপুর, ১৮৪৮ ), সম্পাদক : সত্যপ্রদীপ ( সংবাদপ. শ্রীরামপুর, ১৮৫০ ), Spectator ( ১৮৬১-৯৪ )। গ্রন্থ : Asia and Europe।

**টমসন, পাদরি**—খ্রীষ্টীয়ান ধর্মযাজক। সম্পাদক : উপদেশ ( ১২৫৭ )।

**ঠাকুরদাস চক্রবর্তী**—কবি ও পালাগান রচয়িতা। জন্ম—১২০৯ ব ( আনু )। মৃত্যু—১২৬৯ ব. ( আনু )।

**ঠাকুরদাস দত্ত**—পাঁচালীকার। জন্ম—১২০৭ ব. ( ? ) হাওড়া, উত্তর বাঁটরা। মৃত্যু—১২৮৩ ব. ২১ বৈশাখ ( ১৮৭৬ )। পিতা—রামমোহন দত্ত। কিছুকাল ফোর্ট উইলিয়াম কলেজে চাকরি। পরে পাঁচালী দল গঠন। একই পালা বিভিন্ন ভাবে রচনা করার ক্ষমত লাভ। পালা গ্রন্থ : বিদ্যাসুন্দর ( ৪ রকম পালা ), লক্ষণ বর্জন ( না ), হরিশ্চন্দ্র, শ্রীবৎসচিন্তা, নলদময়ন্তী, কলঙ্ক ভঞ্জন, শ্রীমন্তের শ্মশান, রাবণবধ, অক্রুর আগমন, দুর্গামঙ্গল, লবকুশের পালা, রামচন্দ্রের দেশাগমন, ধ্রুবচরিত্র, শিবের বিবাহ, পারিজাত হরণ, মার্কণ্ডেয় চণ্ডী, দান, মাথুর, মান।

**ঠাকুরদাস বসু**—সাহিত্যিক। সম্পাদক : দুর্জনদমন মহানবমী ( মা. ১৮৪৭ )।

**ঠাকুরদাস বৈষ্ণব**—অনুবাদক। গ্রন্থ : উজ্জ্বলনীলমণি ( শ্রীরূপ গোস্বামী—কৃত পদ্যানুবাদ )।

**ঠাকুরদাস মুখোপাধ্যায়**—কবি ও সাহিত্যিক। ছদ্মনাম—ষড়ানন শর্মা। জন্ম—খুলনা, সাতক্ষীরা। মৃত্যু—১৯০৮, ২৭ অক্টোবর কলকাতা। পিতা—নবকুমার মুখোপাধ্যায়। কর্ম—স্কুলে শিক্ষকতা, দ্বার ভাঙা কোর্ট অফ ওয়ার্ডসে (১৮৭৬), দ্বারকানাথ ঠাকুর এস্টেটে। গ্রন্থ: মালঞ্চ (ক), সাহিত্য মঙ্গল (প্র), সাতনরী (ক), উদ্ভট কাব্য, শারদীয়া সাহিত্য, বিজন বালা, দুর্গোৎসব (কা. ১৮৮৩), সহরচিত্র, সোহাগ চিত্র। সহ-সম্পাদক: বঙ্গবাসী (সংবাদপত্র), সম্পাদক: পাক্ষিক সমালোচক (দ্বারভাঙা, ১২৯০, ফাল্গুন), বঙ্গনিবাসী (প.)।

**ডিবর্গ, সি ই, পাদরি**—টালিগঞ্জ মিশনের অধ্যক্ষ। সম্পাদক: বঙ্গদূত (সাপ্তা. ১২৭৬. ২২ ভাদ্র)।

**ডোম আন্তনিও**—মানোএল দ্র।

**তনুজা দেবী**-গ্রন্থকর্ত্রী। জন্ম—১৮১৮ খ্রীঃ। স্বামী—সুপ্রকাশ গঙ্গোপাধ্যায় (রবীন্দ্রনাথের দৌহিত্র, বরদা মিউজিয়ামের কিউরেটর)। গ্রন্থ: পাঁচমিশালী, বুকুনী।

**তনুরাম ভট্টাচার্য**—জন্ম—চট্টগ্রাম। পিতা—গৌরী পঞ্চানন। কবি রত্ন উপাধি লাভ। গ্রন্থ: বস্ত্রহরণ (ভাট গীত)

**তপনমোহন চট্টোপাধ্যায়**—আইনজীবী ও গবেষক। জন্ম—১৮৯৬, ৩ ফেব্রুয়ারী। মৃত্যু—১৯৬৮, ৬ ফেব্রুয়ারী। পিতা—মোহিনীমোহন চট্টোপাধ্যায় (সলিসিটর)। মাতামহ—দ্বিজেন্দ্রনাথ ঠাকুর। রাজা রামমোহন রায়ের প্র-দৌহিত্র। শিক্ষা—প্রবেশিকা (শান্তিনিকেতন ব্রহ্মচর্য বিদ্যালয়)। ১৯১২), বি. এ. (প্রেসিডেন্সি কলেজ), এম. এ (কেম্ব্রিজ, ব্যারিষ্টার (১৯২২)। কর্মজীবন—আইন ব্যবসায় ১৯৪৬ পর্যন্ত, পঃ বঙ্গ এডমিনিস্ট্রেশন জেনারেল ও আফিসিয়েল ট্রাষ্টি অফ বেঙ্গলের কর্মভার (১৯৪৮-৫০), ডিরেক্টর ওরিয়েন্ট লংম্যান এণ্ড কোং, বিশ্বভারতীর উপাচার্য (১৯৫৮), বিশ্বভারতীর কোষাধ্যক্ষ, সম্পাদক। গ্রন্থ: পলাশীর যুদ্ধ, স্মৃতি-রঙ্গ, পলাশীর পর বক্সার, বাংলা লিরিকের গোড়ার কথা, হিন্দু আইনে বিবাহ, রাজদণ্ড ছেড়ে মানদণ্ড, আলপনা (ফরাসী ও ইংরেজী ভাষায় অনুবাদ)।

**তমিজ উদ্দিন**—মুসলমান গ্রন্থকার। গ্রন্থ: গোলসানে মহব্বত (১২৮৬)।

**তমোনাশ চন্দ্র দাশগুপ্ত**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৯২ ৭ই আগষ্ট ঢাকা, সুয়াপুর। এম. এ., পি-এইচ. ডি. এম আই. এল. বিভাগীয় প্রধান, কলিঃ বিশ্বঃ।

গ্রন্থ : প্রাচীন বাংলা সাহিত্যের ইতিহাস ( ১৯৫১ ), Aspects of Bengali Society ( ১৯২৯ )। সম্পাদিত গ্রন্থ মাহরাষ্ট্র পুরাণ ( ১৯৩০ )।

**তরঙ্গিনী দাসী**—মহিলা কবি। জন্ম—হুগলি, মাহেশ কায়স্থ বংশে। মৃত্যু—১৩১৯ ১২ বৈশাখ। পিতা—প্যারীমোহন রুদ্র। শিক্ষা—সংস্কৃত বাংলা ও ইংরেজী। ছাত্রবৃত্তি পান। বামাবোধিনী, বঙ্গমহিলা পত্রে কবিতা, গল্প প্রবন্ধ লেখেন। কাব্যগ্রন্থ : বনফুল হার।

**তরু দত্ত**—বিদুষী মহিলা কবি। জন্ম—১৮৫৬, ৪ মার্চ রামবাগানের দত্ত বংশীয়। মৃত্যু—১৮৭৭, ৩০ অগস্ট। পিতা—গোবিন্দচন্দ্র দত্ত (খ্রীষ্টধর্মাবলম্বী) পিতার সঙ্গে ইংলণ্ডে অবস্থান ( ১৮৬৯-৭৩ ), ইংরেজী ও ফরাসী ভাষায় ব্যুৎপত্তিলাভ, ও উভয় ভাষায় কবিতা রচনা। জর্মান ও সংস্কৃত ভাষা কিছুকাল অধ্যয়ন। ফ্রান্স ও ইতালি ভ্রমণ। গ্রন্থ : A sheaf gleaned in French fields ( ক. কলকাতা, ১৮৭৬ ), Le Journal de Made moiselle D' Arvers ( উপ. ফ্রান্স. ১৮৭৯ ), Ancient Ballads and Legends of Hindusthan ( লণ্ডন,, ১৮৮১ )।

**তাজদ্দিন মোহম্মদ মুন্সি**—কবি। জন্ম—ঢাকা, গড়পাড়া। গ্রন্থ : জহরাবিবির কেসসা ( ১২৮১ )।

**তারক গোপাল ঘোষ**—শিক্ষাব্রতী ও ব্রাহ্মধর্ম প্রচারক। জন্ম—১২৭২-এ ফরিদপুর, ঘোষপুর। মৃত্যু—১৯০৫, ৩ মার্চ। বি এ. ( ১৮৮৭ )। শিক্ষকতা, মেদিনীপুর কাঁথি ইংরেজী বিদ্যালয় ( ১৮৯১-১৯০৫ )। গ্রন্থ : সাকারোপাসনা, ব্রহ্মজ্ঞান, কবিতা মুকুল। সম্পাদক : কান্তি ( মা. ১৩০৩ পৌষ )।

**তারকচন্দ্র চূড়ামণি**—সাংবাদিক। জন্ম—হুগলি, উত্তরপাড়া। গ্রন্থ: চন্দ্রাবলী ( ১২১৩ ), সপত্নী নাটক ( ১২৬৪ ), সাহিত্য-দর্পণ ( ১২৬৪ )। সম্পাদক : ভারতবর্ষীয় সম্বাদপত্র ( পাক্ষি ১৮৬১ )।

**তারকচন্দ্র রায়**—সাহিত্যসেবী। সম্পাদক : ভাণ্ডার ( ১৩২৫-৩০ )।

**তারকচন্দ্র রায়**—দার্শনিক পণ্ডিত। জন্ম—১৮৮৯ খ্রীঃ যশোহর, বেলরায়না। মৃত্যু—১৯৬৫, ৩০ সেপ্টেম্বর। বি. এ.। কর্ম—জেলা শাসক। নিখিলভারত বঙ্গ-সাহিত্য সম্মেলনের দর্শন শাখার সভাপতি। গ্রন্থ : শ্রীগৌরাঙ্গ ( ১৯১৬ ), উপগুপ্ত ( ১৯২৪ ), পুরুষোত্তম ( ১৯২৬ ), পাশ্চাত্যদর্শনের ইতিহাস ৩খণ্ড ( ১৯৫১ ৫৩ ), ভারতীয় দর্শন, সাংখ্য ও যোগদর্শন।

**তারকচন্দ্র লাহিড়ী**—চিকিৎসক। জন্ম—১২৮০ খ্রীঃ ২৪-পরগণা। শিক্ষা—কলকাতা মেডিকেল কলেজ, ১৮৪৫। শিখযুদ্ধে ফটিয়ারে গমন (১৮৪৬)। কর্মস্থল—আলিগড়, মুর্শিদাবাদ ইত্যাদি। গ্রন্থ: Treatise on Medicine and Surgery.

**তারকদাস বন্দ্যোপাধ্যায়**—সাহিত্যসেবী। সম্পাদক: নদীয়ার কথা ( পত্রিকা )।

**তারকনাথ অধিকারী**- সাহিত্যসেবী। সম্পাদক: উষা ( মা. পাবনা, ১২৮৯ )।

**তারকনাথ গঙ্গোপাধ্যায়**—সাহিত্যসেবী। জন্ম- ১৮৪৫ খ্রীঃ যশোহর, বনগ্রামের বাগআঁচড়া গ্রামে। মৃত্যু—১৮৯১ খ্রীঃ। পিতা মহানন্দ গঙ্গোপাধ্যায়। শিক্ষা—প্রবেশিকা ( ভবানীপুর মিশনারি স্কুল, জুনিয়ার বৃত্তিলাভ, ১৮৬৩ ), এল. এম এস. ( মেডিকেল কলেজ, ১৮৬৯ )। কর্ম—চিকিৎসা ব্যবসায়, অধ্যাপক—মেট্রোপলিট্যান কলেজ, ভ্যাক্সিনেশন ইনেস্পেকটর, ডেপুটি সুপারিটেনডেন্ট ভ্যাক্সিনেশন, দার্জিলিং (১৮৭১)। গ্রন্থ: উপন্যাস—স্বর্ণলতা ( ১২৮১ )। ললিত সৌদামিনী ( ১২৮৮ , হরিষে বিষাদ (১২৯৪), তিনটি গল্প ( ১২৯৫ ), অদৃষ্ট ( ১৮৯৯ ), বিধিলিপি। সম্পাদক: কল্পলতা ( মা. ১২৮১ )।

**তারকনাথ চক্রবর্তী**—গ্রন্থকার। গ্রন্থ: বিজ্ঞান শিক্ষা বিষয়ক প্রবন্ধ ( ১৮৭১ )।

**তারকনাথ দত্ত**—কবি ও সাহিত্যসেবী। গ্রন্থ: সুকুমার বিলাস (কা.), কামিনীকুসুম ১২৯০)। সম্পাদক: তত্ত্ববোধিনী পত্রিকা ( মা. ১৭৮০ শক ), ধর্মরাজ ( মা. ১৮৫৩ )।

**তারকনাথ দাস**—বিপ্লবী ও গ্রন্থকার। জন্ম- ১৮৮৪, ১৫ জুন ২৪-পরগণা। মাঝিপাড়া। মৃত্যু—১৯৫৮, ২২ ডিসেম্বর। পিতা কালীমোহন দাস। শিক্ষা- প্রবেশিকা (আর্যমিশন ইনষ্টিটিউট ১৯০১), জেনারেল এসেমব্লিজ, পি. এম. কলেজ ( টাঙ্গাইল )। ছাত্রাবস্থা থেকে অনুশীলন সমিতির সঙ্গে যুক্ত, বিপ্লবী জীবন যাপন, যুগান্তর দলের সঙ্গে ঘনিষ্ঠ ন। জাপানে পলায়ন ( ১৯০৫, আমেরিকায় ১৯০৬, গিয়ে 'ফ্রি হিন্দুস্থান' নামে এক মুখপত্র প্রকাশ ( ১৯০৭ )। আমেরিকায় বৈপ্লবিক আন্দোলনে যোগদান। এ. বি. ডিগ্রি লাভ ( ওয়াসিংটন বিশ্ব. বি. ১৯১০ ), ওয়াসিংটন বিশ্ববিদ্যালয়ের ফেলো, (১৯১১)। আমেরিকায়

নাগরিক (১৯১৪, জুন)। মার্কিন সরকারে ২২ মাস কারাবরণ। পি-এইচ. ডি. (১৯২৪)। মিউনিকে ইণ্ডিয়া ইনষ্টিটিউট প্রতিষ্ঠা। নিউ ইয়র্ক বিশ্ববিত্তালয়ে অধ্যাপনা। গ্রন্থ: বিশ্ব রাজনীতির কথা। Is Japan a Menace to Asia, India in world politics. সম্পাদক: Free Hindustan. (আমেরিকা, ১৯০৭)।

**তারকনাথ বিশ্বাস**—সাহিত্যিক ও গ্রন্থকার। জন্ম—১৮৫৮ খ্রীঃ হুগলি, বালোড় গ্রাম। মৃত্যু—১৯৩৭ খ্রীঃ। পিতা-দিগম্বর বিশ্বাস। গ্রন্থ: বিরজা (১২৯৪), গিরিজা, মহামায়া, রাণা প্রতাপ সিংহ, Reference Book of Registering Officers, The Registration Act। সম্পাদক: উপন্যাস-লহরী (মা. ১২৯৩), আগমিনী (মা. ১২৮৩), Registration Journal।

**তারকনাথ বিশ্বাস**—গ্রন্থকার। নিবাস—হুগলি, বদনগঞ্জ। গ্রন্থ: পরলোক, অমলা, অভিষেকগীতি।

**তারকনাথ বিষ্ণু**-সাহিত্যসেবী। সম্পাদক: ভারতদর্পণ (মা. ১২৮৬, সাপ্তা. ১২৮৯)।

**তারকনাথ মুখোপাধ্যায়**—সাহিত্যসেবী। সম্পাদক: তত্ত্বজ্ঞান (মা. ১৩০৩)।

**তারকনাথ শর্মা**-গ্রন্থকার। হুগলি উত্তরপাড়া নিবাসী। গ্রন্থ: মুগ্ধবোধ সার চন্দ্রোদয় (মূল ও বাংলা টীকা সহ ১৮২৭)।

**তারকনাথ সাধু**-ব্যবহারজীবী ও সাহিত্যিক। জন্ম—১২৭৪, ২০ কার্তিক কলকাতা। মৃত্যু—১৩৪৩ ব.। পিতা—রামনাথ সাধু। শিক্ষা—মতিশীল ফ্রি স্কুল, প্রবেশিকা (জেনারেল এসেমব্লিজ), বি. এ. (ঐ), বি এল.। কর্ম আইন ব্যবসায়, পাবলিক প্রসিকিউটর (১৯০৭)। উপাধি—রায় বাহাদুর (১৯১৬), সি. আই. ই. (১৯২৪)। গ্রন্থ: ভোলানাথের ভুল, ঋণ, যোক, মেনকারানী, মহামায়ার মহাদান, হদ্দাদার (ক), সুনীতি কথা, উপস্থিতের উপকারিতা, স্মৃতিকথা। যুগ্ম-সম্পাদক: গন্ধবণিক সমাচার (মা. ১৩২৭)।

**তারণবন্ধু শর্মা**—সাহিত্যসেবী। সম্পাদক: সুহৃদ (মা দিনাজপুর ভাটপাড়া, ১২৮৫)।

**তারাকান্ত বিত্তাসাগর**—পণ্ডিত। গ্রন্থ: পদার্থবিত্তা প্রশ্নোত্তরাবলী (১৮৭৩)।

**তারাকুমার কবিরত্ন**—পণ্ডিত। জন্ম—১২৫৪-র ২৪-পরগণা চাংড়িপোতা। মৃত্যু—? পিতা—কৃষ্ণমোহন শিরোমণি। শিক্ষা—সংস্কৃত কলেজ। কর্ম—অধ্যাপক, রাজশাহী কলেজ। মেট্রোপলিটান কলেজ, কিছুকাল রেশমের ব্যবসায়। গ্রন্থ: অকিঞ্চনের নিবেদন, চাণক্যশ্লোক, তারা মা, কৃষ্ণভক্তি রসামৃত, পঞ্চামৃত, কবিবচন সুধা, শিবশতকম্, জীবন মৃগতৃষ্ণা, নীতিমালা, কথাসার, সমাজ সংস্কার, সতীতীর্থ। যুগ্ম-সম্পাদক: বিশ্বদর্পণ (পাক্ষি ১২৭৮, পরে মা.—মোহনলাল বিদ্যাবাগীশ সহ)।

**তারাচরণ (চাঁদ) শিকদার**—সাহিত্যিক। শিক্ষক জেনারেল এসেমব্লিজ (গণিত)। গ্রন্থ: ভদ্রার্জুন (মা ১৮৫২)। সম্পাদক: বিজ্ঞারত্ন (পত্রি. ১২৫৮)।

**তারাচরণ তর্করত্ন**—পণ্ডিত। জন্ম—১৮৩৭ খ্রী: ২৪-পরগণা ভট্টপল্লী। মৃত্যু—১৮৮১ (?) কাশীতে। গ্রন্থ: মুক্তিমীমাংসা, কানন শতক, শৃঙ্গার রত্নাকর, নীতি দীপিকা, কলাতত্ত্ব, ঈশোপনিষদের বিমল ভাষ্য।

**তারাচাঁদ চক্রবর্তী**—সাহিত্যিক। জন্ম—১৮০৪ খ্রী: (আনু) জোড়াসাঁকো কলকাতা। মৃত্যু—১৮৫৭ খ্রী:। শিক্ষা—হেয়ার পাঠশালা, হিন্দু কলেজ। শিক্ষকতা—প্রধান শিক্ষক হেয়ার স্কুল, সদর দেওয়ানি আদালতের ডেপুটি রেজিস্ট্রার (জাহানাবাদ), ব্রাহ্মসমাজের প্রথম সম্পাদক (১৮২৮), বর্ধমান রাজের ম্যানেজারি (১৮৪৬-৫১)। অন্যতম প্রতিষ্ঠাতা ও সভাপতি—সাধারণ জ্ঞানোপার্জিকা সভা (১৮৩৮)। গ্রন্থ: ইংরেজি বাংলা অভিধান (১৮২৭), মনুসংহিতা (ইং-অনুবাদ বিশ্বনাথ তর্কালঙ্কার সহ)। পরিচালনা—The quill (সাপ্তা.)।

**তারাচাঁদ**—গীত রচয়িতা। জন্ম—যশোহর, জাংসা গ্রামে পৌণ্ড্র বংশে। 'কবেল কামিনী'র ভাগিনেয়। রচনা—গাজিরগান।

**তারাচাঁদ দত্ত**—গ্রন্থকার। বর্ধমানস্থ পাদরি কাপ্তেন স্টুয়ার্টের অধীনে কর্ম। গ্রন্থ: মনোরঞ্জন ইতিহাস (১৮১৯), বালকদিগের জ্ঞানদায়ক ও নীতি শিক্ষক উপাখ্যান (১৮১৯)।

**তারানাথ কাব্য স্মৃতিতীর্থ**—পণ্ডিত। জন্ম—১৮৯৯ জানুয়ারি, বরিশাল ঝালকাটি। মৃত্যু—১৩৫১, ১ বৈশাখ। পিতা—রজনীকান্ত স্মৃতিরত্ন ভট্টাচার্য। গ্রন্থ: পদ্মপ্রসূন।

**তারানাথ তর্কবাচস্পতি**—পণ্ডিত ও আভিধানিক। জন্ম—১৮১২ খ্রী:

বর্ধমান, কালনা। মৃত্যু—১৮৮৫, ২০ জুন কাশীধামে। পিতা—কালিদাস ভট্টাচার্য সার্বভৌম। শিক্ষা—সংস্কৃত কলেজ ( ১৯৩০ ), তর্করত্ন উপাধি (১৮৩৫), কাশীধামে। কর্ম-বস্ত্র, স্বর্ণালঙ্কার, শাল, কৃষিকার্য প্রভৃতি ব্যবসায়। অধ্যাপক—সংস্কৃত কলেজ ( ১৮৪৫-৭৩ ), সমাজ সংস্কারক। গ্রন্থ: শব্দার্থরত্ন ( ১৮৫২ ), শব্দস্তোম মহানিধি ( ১৮৬৯-৮৭ ), ধাতুরূপাদর্শ ( ১৮৭০ ), বাচস্পত্য ( বৃহৎ সংস্কৃত অভিধান, ১৮৭০-৭৪ ; ৮০ হাজার টাকা ব্যয়ে ), বিধবা-বিবাহখণ্ডন, আশুবোধ ব্যাকরণ, বহুবিবাহাদি, লাঠি থাকলে পড়ে না (পুস্তিকা), বাক্যমঞ্জরী। টীকাগ্রন্থ: গঙ্গামাহাত্ম্য ( ১৮৬১ ), গয়াশ্রাদ্ধ পদ্ধতি ( ১৮৬১ ), বেণীসংহার, কাদম্বরী, মালবিকাগ্নিমিত্র, তুলাদানাদি পদ্ধতি, মহাবীর চরিত, মুদ্রারাক্ষস, সরলা ( সিদ্ধান্ত কৌমুদীর টীকা )।

**তারানাথ তর্কবাচস্পতি**—টীকাকার। টীকা গ্রন্থ: সিদ্ধান্ত বিন্দুসার, ব্রহ্মস্তোত্র।

**তারানাথ বিদ্যারত্ন**—তান্ত্রিক। সম্পাদিত গ্রন্থ: তন্ত্রাভিধানম্ (১৯১৩) প্রপঞ্চসারতন্ত্র ( ১৯১৪ )।

**তারাদাস মুখোপাধ্যায়**—দ্র. ফাল্গুনী মুখোপাধ্যায়।

**তারাপ্রসন্ন ঘোষ**—সাহিত্যসেবী। সম্পাদক: বাল্যাশ্রম ( পত্রিকা, ১৯১৯-২০ )।

**তারাপ্রসন্ন চক্রবর্তী**—গ্রন্থকার। গ্রন্থ: ভূদর্পণ ( ১৮৭২ )।

**তারাপ্রসন্ন তর্কতীর্থ**—পণ্ডিত। জন্ম—১২৯৬, ২৮ ফাল্গুন খুলনা, মূলঘর। পিতা- মথুরানাথ ভট্টাচার্য। গ্রন্থ: বৃক্ষরোপণ পদ্ধতি, শিবপূজা পদ্ধতি, জলদূতম্।

**তারাশঙ্কর তর্করত্ন**—পণ্ডিত। জন্ম—নদীয়া, পাঁচফুলি। মৃত্যু—১৮৫৮ ১৫ নভেম্বর। পিতা—মধুসূদন চট্টোপাধ্যায়। উপাধি- কবিরত্ন, তর্করত্ন। কর্ম—গ্রন্থাধ্যক্ষ, সংস্কৃত কলেজ, নদীয়া জেলা স্কুল সাব-ইনস্পেক্টর ( ১৮৫৪ )। গ্রন্থ: ভারতবর্ষীয় স্ত্রীগণের বিদ্যাশিক্ষা ( ১৮৫০ ), পদ্যাবলী ( ১৮৫২ ), কাদম্বরী ( বঙ্গানুবাদ, ১৮৫৪ ), রাসেলাস (জনসনকৃত, বঙ্গানুবাদ, ১৮৫৭ )।

**তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়**—কথাশিল্পী। জন্ম—১৮৯৮, ২৩ জুলাই বীরভূম, লাভপুর। মৃত্যু—১৯৭১, ১৪ সেপ্টেম্বর কলকাতা। পিতা—হরিদাস চট্টোপাধ্যায়। মাতা—প্রভাবতী দেবী। শিক্ষা—প্রবেশিকা ( লাভপুর ১৯১৫ ) সাউথ সুবার্বন কলেজ, আই. এ. ( সেন্ট জেভিয়ার্স কলেজ ) পাঠকালে বৈপ্লবিক

আন্দোলনে ( ১৯২১ ) যোগদান ও স্বগ্রামে অন্তরীণ, কয়লার ব্যবসায়ে শিক্ষানবিশি, অসহযোগ আন্দোলনে যোগ ও এক বছর কারাবাস ( ১৯৩০ )। দেশসেবা ও সাহিত্যচর্চা। শরৎ স্মৃতিপুরস্কার ও পদকলাভ ( ১৯৪৭ ), রবীন্দ্রস্মৃতি পুরস্কার ( ১৯৫৫ ), সাহিত্য একাডেমি পুরস্কার ( ১৯৫৬ ), জ্ঞানপীঠ পুরস্কার ( ১৯৬৭ ), পদ্মশ্রী ( ১৯৬২ ), পদ্মভূষণ ( ১৯৬৮ ), ডি. লিট ( যাদবপুর বিশ্ববিদ্যালয় ১৯৬৮, কলকাতা বিশ্ববিদ্যালয় ১৯৭৮, রবীন্দ্রভারতী ১৯৬৯, উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয় ১৯৭১ )। সভাপতি—প্রবাসী বঙ্গ সাহিত্য সম্মেলন, সাহিত্যশাখা ( কানপুর ১৯৪৪ ) ( কল ১৯৪৭ ), নিখিল আসাম বঙ্গ সাহিত্য সম্মেলন সাহিত্যশাখা ( ১৯৫৫ ), সর্বভারত লেখকসম্মেলন মাদ্রাজ ১৯৫৭ ), সহ-সভাপতি বঙ্গীয় সাহিত্য পরিষদ ( ১৯৫৬ )। ভ্রমণ—চীন ( ১৯৫৬ ), মস্কো ( ১৯৫৭ ), এশিয়া লেখক সম্মেলন ( তাসখণ্ড ১৯৫৮ )।

গ্রন্থ : উপন্যাস—চৈতালি ঘূর্ণী ( ১৩৩৮ ), পাষাণ পুরী ( ১৯৩৩ ), নীলকণ্ঠ ( ১৩৪০ ), রাইকমল ( ১৩৪১ ), প্রেম ও প্রয়োজন ( ১৩৪২ ), আগুন ( ১৩৪৪ ), ধাত্রীদেবতা ( ১৩৪৬ ), কালিন্দী ( ১৩৪৭ ), গণদেবতা ( ১৩৪৯ ), মন্বন্তর ( ১৯৪৪ ), পঞ্চগ্রাম ( ১৩৫০ ), কবি ( ১৩৫০ ), সন্দীপন পাঠশালা ( ১৩৫২ ), ঝড় ও ঝরাপাতা ( ১৩৫৩ ), অভিযান ( ১৩৫৩ ), পদচিহ্ন ( ১৩৫০ ), উত্তরায়ণ ( ১৩৫০ ), হাঁসুলীবাঁকের উপকথা ( ১৩৫৫ ), তামস তপস্যা ( ১৩৫৮ ), নাগিনীকন্যার কাহিনী ( ১৩৫৯ ), বিচিত্র ( ১৩৫৯ ), আরোগ্য নিকেতন ( ১৩৫৯, চাঁপাডাঙার বৌ ( ১৩৬১ ), পঞ্চপুত্তলী ( ১৩৬৩ ), বিচারক ( ১৩৬৪ ), সপ্তপদী ( ১৩৬৪ ), বিপাশা ( ১৩৬৪ ), রাধা ( ১৩৬৪ ), ডাকহরকরা ( ১৩৬৫ ), মহাশ্বেতা ( ১৩৬৭ ), যোগভ্রষ্ট ( ১৩৬৭ ), না ( ১৩৬০ ), নাগরিক ( ১৩৬৭ ), নিশিপদ্ম ( ১৩৬৮ ), যতিভঙ্গ ( ১৩৬৯ ), কান্না ( ১৯৬২ ), কালবৈশাখী ( ১৩৭০ ), একটি চড়ুইপাখি ও কালো মেয়ে ( ১৯৬৩ ), জঙ্গলগড় ( ১৩৭০ ), সঙ্কেত ( ১৩৭১ ), ভুবনপুরের হাট ( ১৩৭১ ), মঞ্জরী অপেরা ( ১৩৭১ ), বসন্তরাগ ( ১৩৭২ ), গন্না বেগম ( ১৩৭২ ), অরণ্যবহ্নি ( ১৩৭২ ), গুরুদক্ষিণা ( ১৩৭৩ ), হীরা পান্না ( ১৩৭৩ ), মহানগরী ( ১৩৭৩ ), মণি বৌদি ( ১৩৭৪ ), শক্কর বাই ( ১৩৭৪ ), শুকসারী কথা ( ১৩৭৪ ), স্বর্গমর্ত্য, ছায়াপথ ( ১৩৭৬ ), কালরাত্রি ( ১৩৭৭ ), অভিনেত্রী ( ১৩৭৭ ), ফরিয়াদ ( ১৩৭৮ )। গল্প- ছলনাময়ী ( ১৩৪৩ ), জলসাঘর ( ১৩৪৪ ), প্রতিধ্বনী ( ১৯৪৩ ), তিন শূন্য ( ১৯৪৪ ), দিল্লীকা লাড্ডু ( ১৯৪৩ ), রসকলি ( ১৩৪৫ ), বেদিনী ( ১৩৫০ ), যাদুকরী ( ১৩৫০ ), স্থলপদ্ম ( ১৩৫০ ), প্রসাদ

মালা ( ১৩৫২ ), হারানো সুর ( ১৩৫২ ), ইমারৎ ( ১৩৫৩ ), রামধনু ( ১৩৫৪ ) শ্রীপঞ্চমী ( ১৩৫৪ ), মাটি ( ১৯৫০ ), শিলাসন ( ১৩৫৮ ), কামধেনু ( ১৩৫৩ ), গল্পসঞ্চয়ন ( ১৯৫৪ ), বিস্ফোরণ ( ১৩৬২ ), কালান্তর ( ১৩৬৩ ), বিষপাথর ( ১৩৬৪ ), মানুষের মন ( ১৩৬৫ ), রবিবারের আসর ( ১৩৬৫ ), পৌষলক্ষ্মী ( ১৯৬০ ), প্রেমের গল্প ( ১৯৬০ ), আলোকাভিসার (১৩৬৭), চিরন্তনী (১৩৬৮), অ্যাকসিডেণ্ট ( ১৩৬৯ ), তমসা ( ১৩৭০ ), আয়না ( ১৩৭০ ), চিন্ময়ী (১৩৭১), একটি প্রেমের গল্প ( ১৩৭১ ) তপোভঙ্গ ( ১৩৭৩ ), দীপার প্রেম ( ১৩৭৩ ), নারী রহস্যময়ী ( ১৩৭৪ ), জাদা (১৩৭৪), পঞ্চকন্যা ( ১৩৭৪ ), শিবানীর অদৃষ্ট ( ১৩৭৪ ), গোবিনসিংহের ঘোড়া ( ১৩৭৪ ), এক পসলা বৃষ্টি ( ১৩৭৫ ), মিছিল ( ১৩৭৬ ), রূপসী বিহঙ্গিনী ( ১৩৭৭ )। নাটক—কালিন্দী ( ১৯৪১ ), দুই পুরুষ ( ১৩৯৪ ), পথের ডাক ( ১৩৪৯ ), বিংশ শতাব্দী ( ১৩৫১ ), চকমকি ( গ্রহ ১৩৫২ ), দ্বীপান্তর ( ১৩৫২ ), যুগবিপ্লব ( ১৩৫৮ ), কালরাত্রি ( ১৯৫৭ ), সংঘাত ( ১৩৬৯ ), আরোগ্য নিকেতন, কবি। বিবিধ—ত্রিপত্র ( কা ১৯২৬ ), আমার কালের কথা ( ১৩৫৮ ), আমার সাহিত্য জীবন ২খ ( ১৩৬০, ৬৯ ), কৈশোর স্মৃতি ( ১৩৬৩ ), মস্কোতে কয়েকদিন ( ভ্র ১৩৬৫ ), সাহিত্যের সত্য ( প্র. ১৯৬০ ), ভারতবর্ষ ও চীন ( প্র. ১৯০০ ), রবীন্দ্রনাথ ও বাংলার পল্লী ( প্র. ১৩৭৮ ), তারাশঙ্করের শ্রেষ্ঠ গল্প ( ১৩৫৩ ), তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের শ্রেষ্ঠ গল্প ( ১৩৫৭ ), তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়ের প্রিয় গল্প ( ১৯৫৩ ), স্বনির্বাচিত গল্প ( ১৩৬১ ), ছোটদের শ্রেষ্ঠ গল্প ( ১৩৬২ ), ছোটদের ভালো ভালো গল্প ( ১৩৬৯ ), কিশোর সঞ্চয়ন ( ১৩৭৩ ). ছোটদের শ্রেষ্ঠ গল্প ( ১৩৭৫ )।

**তারাসুন্দর মুখোপাধ্যায়**—সাহিত্যসেবী। জন্ম—১২৮৩ ব. বীরভূম। মৃত্যু—১৩৫১ ব.। আইন ব্যবসায়ী, বীরভূম। সম্পাদক: রাঢ়দীপিকা।

**তারিণীচরণ চট্টোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—১২৩৯ ব. নবদ্বীপ। মৃত্যু—১৩০৩, ২৮ আষাঢ়। পিতা—শশিশেখর চট্টোপাধ্যায়। শিক্ষা—কৃষ্ণনগর কলেজ। কর্ম—সৈনিক বিভাগে, পরে প্রধান শিক্ষক, সংস্কৃত কলেজ। সমাজ সংস্কারক। অন্যতম প্রতিষ্ঠাতা—নবদ্বীপ হিন্দু স্কুল; তারাসুন্দরী বালিকা বিদ্যালয়। গ্রন্থ: ভূগোল বিবরণ ( ১৮৫০, বাংলা ভাষায় প্রথম ভূগোল ), ভূগোল প্রকাশ, ভারতের ইতিহাস।

**তারিণীচরণ সেন**—সাহিত্যসেবী। গ্রন্থ: ভারত কোকিল। সম্পাদক: বঙ্গজীবন (মা. ১৩০২)।

**তারিণীচরণ সেনগুপ্ত**—গ্রন্থকার। গ্রন্থ: ব্যবহারিক গণিত। ১ম ভাগ (১৮৭১)।

**তারিণী দেবী**—সঙ্গীত রচয়িত্রী। জন্ম—১৯ শতক মেদিনীপুর বরদা পরগণা। শিবদুর্গা বিষয়ক গীত রচনা।

**তারিণী ব্রাহ্মণী**—মহিলা কবি। গ্রন্থ: সুবচনী ব্রতকথা।

**তারিণীশঙ্কর সান্যাল**—গ্রন্থকার। গ্রন্থ: বাঙ্গালা ব্যাকরণ, ১ম ভাগ (১৮৭১)।

**তাহের মুহম্মদ**—মুসলমান কবি। জন্ম—হুগলী জেলায়। গ্রন্থ: গোন্দেগোল হররোজ (১২৮৪)।

**তিনকড়ি ঘোষাল**- সাংবাদিক। সম্পাদক: নবপ্রবন্ধ (মা. ১৮৬৬ সেপ্টেম্বর), নীতিসার (১৮৬৭)।

**তিনকড়ি বন্দ্যোপাধ্যায়**—সাহিত্যিক। জন্ম - ফরাসী চন্দননগর। গ্রন্থ: পুরাণ রহস্য, শিশু রামায়ণ, শিশু মহাভারত, গুরু গোবিন্দ সিংহ, পদ্য ব্যাকরণ, ফরাসী আইনের অনুবাদ (১৮৮৬)। সম্পাদক: প্রজাবন্ধু (সাপ্তা. ফরাসী চন্দননগর (১২৮৯)।

**তিনকড়ি মুখোপাধ্যায়**—সাহিত্যিক। জন্ম—১৮৪৪ খ্রী. মৃত্যু—১৯১৪। আগস্ট কলকাতা। দৈনিক বসুমতীর সম্পাদকীয় বিভাগে। গ্রন্থ: শশিপ্রভা (না)। সম্পাদক: প্রভাতী (সংবাদপত্র), বঙ্গবাসী (সাপ্তা)।

**তিনকৌড়ি দত্ত**—কবি। গ্রন্থ. হিতমালা (ক. ১৮৭২)।

**তিনকৌড়ি মুখোপাধ্যায়**—কবি। গ্রন্থ: কবিতা কুসুম, ১ম (১৮৭২)।

**তুলসীচন্দ্র গোস্বামী**—আইনবিদ্ ও বাগ্মী। জন্ম—১৮৯৮, ১৮ জুন হুগলি, শ্রীরামপুর। মৃত্যু—১৯৫৭ খ্রী. পিতা—রাজা কিশোরী লাল গোস্বামী। শিক্ষা—সিনিয়র কেম্ব্রিজ (সেন্ট জেভিয়ার কলেজ, ১৯১৭), বি. এ (অক্সফোর্ড বিশ্ববি. ১৯১৯), ব্যারিস্টার (১৯২১), গ্রীক লাতিন ও জর্মান ভাষায় দক্ষ। আইনব্যবসায় হাইকোর্ট, জাতীয় আন্দোলনে আইন ব্যবসায় ত্যাগ, স্বরাজ্য দলে যোগদান ও এম এল এ (১৯২৩), দলের ডেপুটি লিডার (১৯৩৭), অর্থমন্ত্রী (১৯৪৩)। সম্পাদক: Forward (স্বরাজ্য দলের মুখপত্র, ১৯২৩)।

**তুলসীদাস দে**—সাহিত্যিক। সম্পাদক: দুরাশা (মা. ১২৮৩ মাঘ)।

**তুলসী লাহিড়ী**—অভিনেতা ও নাট্যকার জন্ম—১৮৯৭ খ্রী. রংপুর, নলডাঙা। মৃত্যু—১৯৫৯। পিতা—সুরেন্দ্রনাথ লাহিড়ী (জমিদার)। বি এল: আইন ব্যবসায় (জয়পুর ও আলিপুর), গ্রামোফোনের সঙ্গীত পরিচালক, অভিনেতা। নাট্যগ্রন্থ: দুঃখীর ইমান, ছেঁড়াতার, মণিকাঞ্চন, একটি কথা, মায়া-কাজল, বেজায় রগড়, সাবিত্রী, ঠিকাদার, রিক্তা, মহাসম্পদ, চোরাবালি, পথিক সর্বহারা।

**তেজশ্চন্দ্র বিদ্যানন্দ**—পণ্ডিত। সম্পাদিত গ্রন্থ: ব্রাহ্মণসর্বস্বম্ (হলায়ুধ—কৃত, ১২৯৯)। সম্পাদক: ব্রাহ্মণ (মা. ১২৯১ ভাদ্র)—ইহা ১৩০১ সালে বেদব্যাসের সঙ্গে মিলিত হয়ে বেদব্যাস ও ব্রাহ্মণ নাম হয়)।

**তেজসানন্দ, স্বামী**—শ্রীশ্রীরামকৃষ্ণ মিশন সন্ন্যাসী। জন্ম—১৮৯৬ খ্রী.। মৃত্যু—১৯৭১, ১১ মে। এম এ (১৯১৯)। স্বামী ব্রহ্মানন্দের শিষ্য। বেলুড় বিদ্যামন্দিরের প্রথম অধ্যক্ষ। গ্রন্থ: শ্রীশ্রীরামকৃষ্ণ জীবনী, যুগাচার্য বিবেকানন্দ, শ্রীমা ও সপ্তসাধিকা, ভগিনি নিবেদিতা, প্রার্থনা ও সঙ্গীত, স্মৃতিসঞ্চয়ন। সম্পাদক: Prabuddha Bharat (মা.), Vedantakesari (মা.)

**তেলাঙ্গা সাহা ফকির**—ভক্ত কবি ও যাত্রাপালা রচয়িতা। জন্ম—রংপুর, পালিচড়া। যাত্রাপালা—সোনাই।

**ত্রিগুণাতীত স্বামী**—শ্রীশ্রীরামকৃষ্ণ মিশনের সন্ন্যাসী। সম্পাদক: উদ্বোধন (পাক্ষি. ১৩০৫-১০)

**ত্রিপুরাশঙ্কর সেনশাস্ত্রী**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৯৭, ২৫ নভেম্বর কুমিল্লা শহর। কালীশঙ্কর সেন। শিক্ষা—প্রবেশিকা (ঢাকা কিশোরীলাল জুবিলী স্কুল, (১৯১৪), বি. এ (১৯১৮), এম. এ (১৯২০ দর্শনশাস্ত্র)। উপাধি—কাব্যতীর্থ (কল. সংস্কৃত অ্যাসো. ১৯২৭), শাস্ত্রী (ঢাকা আয়ুর্বেদ মহামণ্ডল)। শিক্ষকতা—মানিকগঞ্জ হাইস্কুল (১৯২১), প্রধান শিক্ষক, বিক্রমপুর জাতীয় বিদ্যালয় (১৯২৩), ইস্ট বেঙ্গল ইনষ্টিটিউশন, ঢাকা কিশোরীলাল জুবিলী স্কুল, কামরুন্নেসা গার্লস কলেজ ও জগন্নাথ কলেজ, অধ্যাপক—কল মুরলীধর গার্লস কলেজ (১৯৫১), বঙ্গবাসী কলেজ (১৯৫৩-৪)। গ্রন্থ: উনিশ শতকের বংলা সাহিত্য, ভারত জিজ্ঞাসা, মনোবিদ্যা ও দৈনন্দিন জীবন, বৈষ্ণব সাহিত্য, শাক্ত পদাবলী।

**ত্রিলোচন তর্কালঙ্কার**—নৈয়ায়িক পণ্ডিত। জন্ম—১৮৩৭ খ্রী. ঢাকা,

শাক্তাগ্রামে ঃ মৃত্যু—১৮৯৭ খ্রী। পিতা—ভৈরবচন্দ্র পঞ্চানন। গ্রন্থঃ মনোদূত (কা.) পরিশেষ রত্ন (ব্যাকরণ টীকা)।

**ত্রৈলোক্য চূড়ামণি**—সাহিত্যসেবী। সম্পাদক ঃ তত্ত্ববোধ (মা. ১৩০৩, যশোহর)।

**ত্রৈলোক্যনাথ চক্রবর্তী**—বিপ্লবী নেতা। জন্ম—১৮৮৯, ৫ মে মৈমনসিংহ, কালসিয়া। মৃত্যু—১৯৭০, ৯ আগস্ট। পিতা—দুর্গাচরণ চক্রবর্তী। ছাত্রাবস্থায় বৈপ্লবিক কাজের জন্য কারাবরণ (১৯০৮), নানা স্থানে ব্যায়াম প্রতিষ্ঠান ও বিপ্লবী ঘাঁটি তৈরি করেন। পুনরায় গ্রেপ্তার (১৯.২), বরিশাল ষড়যন্ত্র মামলা—আন্দামানে (১৯.৪-২৪)। গ্রন্থঃ জেলে ত্রিশ বৎসর, গীতায় স্বরাজ।

**ত্রৈলোক্যনাথ পাল**—পুরাতত্ত্ববিদ্। জন্ম—১৯ শতক প্রথমার্ধে মেদিনীপুর খড়্গপুরের খিড়পুর গ্রামে। মৃত্যু—২০ শতকে প্রথমার্ধে। আইনজীবী। গ্রন্থঃ মেদিনীপুরের ইতিহাস ১ম খণ্ড. (নারায়ণগড়ের ইতিহাস ১৮৮৮), ২য় খণ্ড (কর্ণগড় রাজবংশ), ৩য় (নাড়াজোল রাজবংশ, ১৮৯১), ৪র্থ (বলরামপুর ওধারেন্দা রাজবংশ, ১৮৯৭)।

**ত্রৈলোক্যনাথ ভট্টাচার্য**—উচ্চপদস্থ কর্মচারী ও গ্রন্থকার। জন্ম—১৮৬০ খ্রী. (২১ জ্যৈষ্ঠ)। মৃত্যু—১৯০০, ১৬ নভেম্বর। এম এ., বি. এল। কর্ম সাব ডেপুটি (১৮৮৯), ডেপুটি ম্যাজিস্ট্রেট (.৮৯৯)। গ্রন্থঃ ঐতিহাসিক গ্রন্থমালা, সংস্কৃত সাহিত্যের ইতিহাস, বিদ্যাপতি ও অন্যান্য বৈষ্ণব কবির জীবনী, নেপালের পুরাবৃত্ত, রাজতরঙ্গিনী, বঙ্গে সংস্কৃত চর্চা।

**ত্রৈলোক্যনাথ মিত্র**—আইনবিদ্। জন্ম—১৮৪৪, ২ মে হুগলী কোননগর। মৃত্যু—১৮৯৫, ৮ এপ্রিল। পিতা—জয়গোপাল মিত্র। প্রবেশিকা (উত্তর পাড়া, বিদ্যালয়, ১৮৫৯), এফ. এ (১৮৬১) বি. এ (১৮৬৩), বি. এল (১৮৬৪), ডি. এল (১৮৭৭)। আইন অধ্যাপক, প্রেসিডেন্সী কলেজ, হুগলি কলেজ, আইন ব্যবসায়—হুগলি (১৮৬৭), কলকাতা (১৮৭৫), ঠাকুর আইন অধ্যাপক (১৮৭৯), অধ্যক্ষ, আইন বিভাগ, কল. বিশ্ব. গ্রন্থঃ হিন্দু বিধবা সংক্রান্ত আইন।

**ত্রৈলোক্যনাথ মুখোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—১৮৪৭ খ্রী. (১২৫৪, ৬ শ্রাবণ) ২৪-পরগণা, শ্যামনগরের কাছে রাহুতা গ্রামে। মৃত্যু—১৯১৯, ৩ নভেম্বর পুরীধামে। পিতা—বিশ্বম্ভর মুখোপাধ্যায়। মাতা—ভবসুন্দরী।

শিক্ষা—চুঁচুড়া ডফ স্কুল। কর্ম—প্রধান শিক্ষক, বীরভূম ও করা ধারক গভর্ন এডেড স্কুল (১৮৬৬-৬৭), পুলিশের দারোগা (পাবনা, কটক জেলা, সাহাজাদপুর ১৮৬৭-৭০), হণ্টর সাহেবের অফিসে (স্ট্যাটিষ্টিক্যাল সার্ভে বিভাগ), পরে কৃষি বাণিজ্য (উত্তর পশ্চিম প্রদেশে, অযোধ্যা), রাজস্ব বিভাগ (১৮৭৫-৮১), ইংলণ্ডে গমন (১৮৮৬), কলকাতা মিউজিয়াম (১৮৮৭-৯৬)। গ্রন্থ: A Handbook of Indian Products (১৮৮৩), A Descriptive Catalogue of Indian Products (১৮৮৪), Visit to Europe (১৮৮৬), Art Manufacturing of India (১৮৮৭), কঙ্কাবতী (১২৯৯), ফোক্‌লা দিগম্বর (১৯০১), মুক্তামালা (১৯০১), ভারতবর্ষীয় বিজ্ঞানসভা (১৯০৩), ময়না কোথায় (১৯১১), মজার গল্প (১৩১২), ভূত ও মানুষ (১৩১২), পাপের পরিণাম (১৩১৫), ডমরু চরিত (১৯২৩), পাঠ্য গ্রন্থ: বিজ্ঞান বোধ (১৮৯৬), নীতিশিক্ষা ২য় খণ্ড (প্রিয়লাল দে সহ, ১৯০২), বিজ্ঞান শিক্ষা ২খণ্ড (১৯০২), বিজ্ঞান শিক্ষা (নিত্য গোপাল মুখোপাধ্যায় সহ, ১৯০৪), বিজ্ঞান প্রবেশ (কে পি গুপ্ত সহ, ১৩১১), সরল শিক্ষা (সিরাজ-উস-ইসলাম সহ, ১৯০৯)। সম্পাদক: আর্যাবর্তরীতি বোধিকা (মা. ১২৭৮ আশ্বিন), উৎকল শুভঙ্করী (১৮৬৯), Wealth of India, বিজ্ঞান (মা. ১৩০১), যুগ্ম প্রবর্তক ও সম্পাদক: (অগ্রজ রঙ্গলাল মুখোপাধ্যায় সহ) বিশ্বকোষ (১২৯১)।

**ত্রৈলোক্যনাথ মুখোপাধ্যায়**- গ্রন্থকার। গ্রন্থ—মেঘনাদবধ নাটক।

**ত্রৈলোক্যনাথ রক্ষিত**- সাহিত্যিক। জন্ম—১৮৫০ খ্রীঃ মেদিনীপুর, তমলুক। মৃত্যু—১৯১২। ২৮ ডিসেম্বর। গ্রন্থ: তমলুকের ইতিহাস। সম্পাদক: তমলুক পত্রিকা (মা. ১২৮১—৮২)।

**ত্রৈলোক্যনাথ রায়**- গ্রন্থকার। গ্রন্থ: নক্সীরসার সংগ্রহ (১৮৬৭)।

**ত্রৈলোক্যনাথ সান্যাল**—কবি ও গ্রন্থকার। ছদ্মনাম—চিরঞ্জীব শর্মা। জন্ম—১৮৪০, অক্টোবর নদীয়া। মৃত্যু—১৯১৬, ৩ ফেব্রুয়ারি। ব্রাহ্ম ধর্মাবলম্বী নববিধান সমাজভুক্ত। শ্রীশ্রীরামকৃষ্ণদেবের প্রিয়। নববিধানের নগর সংকীর্তনের প্রায় সমুদয় গীত রচনা। গ্রন্থ: গীতরত্নাবলী, ৫খ. ব্রাহ্মসমাজের ইতিবৃত্ত, শ্রীচৈতন্যের জীবন ও ধর্ম, অমৃত গরল, ভক্তিচৈতন্য চন্দ্রিকা, কেশবচরিত (১৮৭৯), বিংশ শতাব্দী বা আশা কাব্য, ব্রহ্মগীতা (১৩০৮), ইহকাল পরকাল, নববৃন্দাবন (না.), বিধান ভারত (কা.), সাধু অঘোরনাথের জীবনচরিত, পথের সম্বল। সম্পাদক: নববিধান (১৩০০—১৬)।

**ত্রৈলোক্যমোহন গুহ**—কবি। গ্রন্থ: কবিতামালা (১৮৬৯)।

**ত্রৈলোক্যমোহন গুহনিয়োগী**—গ্রন্থকার। বি. এল। উপাধি—কবি কিরীটী। কর্ম—আইন ব্যবসায়, পাবনা। গ্রন্থ: (ইংরেজি ও সংস্কৃত)—অভিষেকোৎসব, গীতভরতম্, মেঘদৌত্যম্, রোগমুদ্গরম্।

**থাকমণি দেবী**—সাহিত্য সেবিকা। পিতা—অনুকূলচন্দ্র চট্টোপাধ্যায়। (সহোদর সম্পাদক)। সম্পাদিকা: অনাথিনী (মহিলা পরিচালিত প্রথম মাসিক পত্র, আজিমগঞ্জ, ১৮৮২, শ্রাবণ)।

**দক্ষিণাচরণ চট্টোপাধ্যায়**—সাংবাদিক। সম্পাদক: সমাচার চন্দ্রিকা (দৈনিক, ১৮২৪)। গ্রন্থ: জেল দর্পণ, চাকর দর্পণ, চোরা না শুনে ধর্মের কাহিনী (না.), অপূর্বভারত উদ্ধার (জী.)।

**দক্ষিণাচরণ স্মৃতিতীর্থ**—পণ্ডিত। জন্ম—১২৫৮ বঃ হাওড়া, ঝিকিরা গ্রামে। মৃত্যু—১৩৩৩ বঃ কলকাতা। পিতা—দুর্গাপ্রসাদ ভট্টাচার্য। গ্রন্থ: বৈদিক কর্মানুষ্ঠান পদ্ধতি. যোগিযাজ্ঞবল্ক্য।

**দক্ষিণারঞ্জন মিত্র মজুমদার**—শিশু সাহিত্য সম্রাট। জন্ম—১৮৭৭ এপ্রিল (১২৮৪, ২ বৈশাখ) ঢাকা, উলাইল গ্রামে। মৃত্যু—১৯৫৭, ৩০ মার্চ। পিতা—প্রমদারঞ্জন মিত্র মজুমদার: একধারে কবি, শিশু সাহিত্যিক ও শিল্পী। উপাধি—রাখীরঞ্জন (১৯২৯), কথা সাহিত্য সম্রাট। ভুবনেশ্বরী পদক লাভ (১৯৫৭)। সহ-সভাপতি-বঙ্গীয় বিজ্ঞান পরিষদ, সভাপতি শিশু সাহিত্য শাখা, প্রবাসী বঙ্গ সাহিত্য সম্মেলন (কাশী), প্রথম সভাপতি নিখিলভারত মণিমেলা মহাসম্মেলন (কলকাতা)। গ্রন্থ: উত্থান (ক. ১৯০২), ঠাকুরমার ঝুলি (১৯০৭), মা বা আহুতি (ক. ১৯০৮), ঠাকুরদাদার ঝুলি (১৯০৯), খোকাবাবুর খেলা (১৯০৯), আর্য নারী ২খ. (১৯০৮-১৯১০), সচিত্র সরল চণ্ডী (অন্যতম, ১৯১০), চারু ও হারু (শি. উ ১৯১২), আমাল বই (১৯১২), ঠানদিদির থলে (১৯১২), রসকথা বা দাদামশায়ের থলে (১৯১২), পূজার কথা (১৯১৮), ভাত্র (১৯২৭), ফার্স্ট বয় (১৯২৭), লাস্ট বয় (১৯২৭), উৎপল ও রবি (১৯২৮), কিশোরদের মন (১৯৩৩), কর্মের মূর্তি (১৯৩৩), বাংলার সোনার ছেলে (১৯৩৫), সবুজ লেখা (১৯৩৮), চিরদিনের রূপকথা (১৯৪৭), আমার দেশ (১৯৪৭), আশীর্বাদ ও অভিনন্দন (১৯৪৮)। সম্পাদিত গ্রন্থ: পৃথিবীর ইতিকথা (১৯৩৯)। সম্পাদক:

সুধা ( মা. মুর্শিদাবাদ, ১৯০১ ), সারথি ( মা ), অন্যতম সম্পাদক পথ ( মা. বিজ্ঞান পরিষদের মুখপাত্র )।

**দক্ষিণারঞ্জন মুখোপাধ্যায় রাজা**—সাংবাদিক। জন্ম—.৮১৪ খ্রীঃ কলকাতা। মৃত্যু—১৮৭৪, ১৫ জুলাই লক্ষ্ণৌ। পিতা জগমোহন মুখোপাধ্যায় (পাথুরিয়া ঘাটার সূর্যকুমার ঠাকুরের জামাতা)। শিক্ষা—হেয়ার স্কুল, ডিরোজিও সাহেবের ছাত্র। কর্ম—আইন ব্যবসায়, কলকাতায় প্রথম ট্যাক্স কলেক্টর, ত্রিপুরা রাজদরবারে কর্ম, মুর্শিদাবাদ নবাব নাজিমের দেওয়ান, বর্ধমানের ডেপুটি কালেক্টর, পরে লক্ষ্ণৌ-প্রবাস ( ১৯৫১ ), সিপাহী বিদ্রোহের সময় সরকারকে সাহায্য করায় লর্ড ক্যানিং কর্তৃক রায়বেরিলী তালুক জায়গীর দান। রাজা উপাধি লাভ ( ১৮৭১ )। বর্ধমানে থাকাকালীন বর্ধমানরাজ তেজচন্দ্রের বিধবা রাণীকে বিবাহ করেন। লক্ষ্ণৌ-এর অবৈতনিক অ্যাসিস্ট্যান্ট-কমিশনার। অন্যতম প্রতিষ্ঠাতা—ব্রিটিশ ইণ্ডিয়া সোসাইটি, লক্ষ্ণৌ ক্যানিং কলেজ। লক্ষ্ণৌ-এ তালুকদার সংঘ স্থাপন ও প্রথম কর্মসচিব। কলকাতায় বেথুন কলেজকে জমি দান। সম্পাদক: জ্ঞানান্বেষণ ( সাপ্তা. ১৮৩১, ছাত্র সমাজে বিতরিত হত ), সমাচার হিন্দুস্থানী (সংবাদ) ভারত পত্রিকা (সংবাদপত্র), পরিচালক ও স্বত্বাধিকারী The Lucknow Times.

**দক্ষিণারঞ্জন মুখোপাধ্যায়**—কবি ও সাহিত্যসেবী। জন্ম—১৮৪৫, ৬ জুন বীরভূম, সিউড়ি। মৃত্যু—১৮৯৫, মে ( ১৭ বৈশাখ )। পিতা—কুলদানন্দ মুখোপাধ্যায় ( সবজজ )। পূর্বনিবাস—বাঁকুড়া, ময়নাপুর। শিক্ষা—সিউড়ি জেলা স্কুল, প্রবেশিকা ( ভাগলপুর ), আইন অধ্যয়ন। কর্ম—পোস্ট মাস্টার, অবৈতনিক ম্যাজিস্ট্রেট ( সিউড়ি )। গ্রন্থ: অপূর্ব স্বপ্নকাব্য ( ১২৮২ ), শব্দজ্ঞানরত্নাকর ( অভিধান, ১৮৮৮ ), পদসার ৩খণ্ড ( ১২৮৫ ), সুভদ্রার বিবাহ ( কা )। সম্পাদক: দিবাকর ( সাপ্তা. সিউড়ি, ১৮৭৮ )।

**দয়ারাম দাস**—গীতি কবি। গ্রন্থ: তরণীবধ ( গীতিকাব্য )।

**দয়াল চন্দ্র ঘোষ**—সাহিত্যসেবী। গ্রন্থ: প্রসাদ প্রসাদী ( জী. )।

**দয়ালচন্দ্র সোম**—ধাত্রীবিদ্যাবিশারদ। জন্ম—১৮৪২ খ্রীঃ চুঁচুড়া প্রসিদ্ধ সোমবংশে। মৃত্যু—১৮৯৯, ২৬ অক্টোবর। পিতা—মাণিকচন্দ্র সোম। শিক্ষা—প্রবেশিকা ( ১৮৫৭ ), এফ. এ. ( ১৮৫৯ ), এল. এম. এস. ( ১৮৬৪ ), এম. বি. ( কল. মেডি. কলেজ, ১৮৬৫ )। কর্ম—চিকিৎসক, লক্ষ্ণৌ কিংস হসপিট্যাল ( ১৮৬৭ ), শিক্ষকতা: আগ্রা মেডিকেল স্কুল, ( ১৮৬৮ ), বাঁকিপুর

মেডি. স্কুল। অধ্যাপক, ক্যাম্বেল মেডিকেল কলেজ (কল. :৮৭৭)। বড়লাট ডাফরিণের চিকিৎসক (১৮৮৮)। স্থাপয়িতা ও প্রথম সম্পাদক—আগ্রা লাইব্রেরি। রায় বাহাদুর (১৮৮৮)। গ্রন্থ: Dars-i-gahari (উর্দু ও ইংলিশ ভাষায় অনুবাদ), Manual of Medicine for Midwives (১৮৯০)।

**দলিল উদ্দিন আহম্মদ মৌলবি** - লেখক। জন্ম—ফরিদপুর। বহুরা, কোটালীপাড়া। গ্রন্থ: দলিল উল আহকাম (১২৯৫)।

**দাদ আলি**—কবি। জন্ম—১৮৫৬। মৃত্যু—১৯২৭ খ্রীঃ। গ্রন্থ: আশেকে রসুল (ক)।

**দানেশ মোল্লা মুহম্মদ**—কবি। জন্ম—হাওড়া। গ্রন্থ: চাহার দরবেশ (১২৭৮), নূরলইমান (১২৭৮), গোল্‌বা মাহুয়ার (১২৯০)।

**দামোদর মুখোপাধ্যায়**—ঔপন্যাসিক। জন্ম—১৮৫২, ১ ফেব্রুয়ারি নদীয়া, কৃষ্ণনগর (মাতুলালয়ে)। মৃত্যু ১৯০৭, ১৬ আগস্ট। পৈতৃক নিবাস শান্তিপুর। শিক্ষা—কৃষ্ণনগর ও শান্তিপুর। ইংরেজী, বাংলা ও সংস্কৃতে ব্যুৎপত্তিলাভ। গ্রন্থ: মৃন্ময়ী (১৮৭৪), বিমলা (১৮৭৭), দুই ভগিনী (১৮৮১), কমলকুমারী (১২৯১), মা ও মেয়ে (১৮৮৪), প্রতাপ সিংহ (ঐ-উঃ ১৮৮৪), শুক্লবসনা সুন্দরী (১২৯১), শান্তি (৮৯৩), শ্রীমদ্ভগবদ্গীতার ভাষ্য ও টীকা (১৮৯৩), আয়েসা (১৮৯৭), যোগেশ্বরী (১৩০৪), সোনার ফসল (১৩ ৮), সপত্নী (১৩০৮), কর্মক্ষেত্র (১৩০৮), নবাব-নন্দিনী (১৩০৮), অন্নপূর্ণা (১৩০৯), অমরাবতী (১৩১০), আদর্শ প্রেম (১৩১৩), শম্ভুরাম (১৩১৭), ললিতমোহন (১৩১৯), রত্নাবলী (বঙ্গানুবাদ)। সম্পাদক: প্রবাহ (১২৮৯-৯০), অনুসন্ধান (১৩০০) জ্ঞানাঙ্কুর, News of the Day (দৈনিক)।

**দায়ুদ মুহম্মদ**—কবি। জন্ম—হুগলি, রামচন্দ্রপুর। গ্রন্থ: তর্‌নিগ্‌উল ইসলাম (১৩১৫)।

**দাশরথি** গীতিকার। গ্রন্থ: সাধন সঙ্গীত।

**দাশরথি রায়** প্রসিদ্ধ পাঁচালীকার। জন্ম—১২১২, মাঘ বর্ধমান, কাটোয়া থেকে ৫ মাইল পশ্চিমে বাঁধমুড়া। মৃত্যু—১২৬৪, ২ কার্তিক। পিতা—দেবীপ্রসাদ রায় শিক্ষা পীলাগ্রামে মাতুলালয়ে) কর্ম—নীলকুঠি। কবির দল গঠন, পাঁচালী গান রচনা ও অন্যতম শ্রেষ্ঠ পাঁচালী গান রচয়িতা রূপে

খ্যাতিলাভ। পাঁচালী গ্রন্থ : শ্রীকৃষ্ণ-বিষয়ক—৩০টি পালা, রামচন্দ্র বিষয়ক—১০টি পালা, শিবশক্তি বিষয়ক—১০টি পালা, সমাজ বিষয়ক—৯টি পালা, প্রভাস চণ্ডী, নলিনী ভ্রমরোক্তি, দক্ষযজ্ঞ, লবকুশের যুদ্ধ, বিধবা বিবাহ ইত্যাদি।

**দাশরথি স্মৃতিভূষণ, মুখোপাধ্যায়**—পণ্ডিত। জন্ম—১২৯১, ২৪ ফাল্গুন হুগলী, মগরা, দিকস্থই। মৃত্যু—১৩৩৯, ৩১ ভাদ্র। পিতা—আশুতোষ মুখোপাধ্যায়। গ্রন্থ: সুধা সঙ্গীত, অভিজ্ঞান শকুন্তলার বঙ্গানুবাদ, স্তোত্র গ্রন্থ।

**দিগম্বর নন্দ বিদ্যানিধি**—সংস্কৃত পণ্ডিত ও কবি। জন্ম—১৮৫৩ খ্রীঃ সেপ্টেম্বর মেদিনীপুর, ভগবানপুরে মুরাবেড়িয়া গ্রামে। মৃত্যু—১৯১৩, ১ এপ্রিল। পিতা—ভোলানাথ নন্দ। জমিদার। গ্রন্থ: কালীকুণ্ডমাঞ্জলি (১৮৯৪)।

**দিগম্বর ভট্টাচার্য**—কোষকার। গ্রন্থ: শব্দার্থ প্রকাশ (বাংলা-অভিধান, ১৯ শতক)।

**দিগম্বর রায়**—অনুবাদক। গ্রন্থ: চাণক্যশ্লোকের বাংলা ও ইংরেজি অনুবাদ (১৮৪০)।

**দিগিন্দ্র নারায়ণ ভট্টাচার্য**—গ্রন্থকার। জন্ম—১২৯১ এর পাবনা, কাওলা, কোলাগ্রাম। মৃত্যু ?। পিতা—যাদবচন্দ্র ভট্টাচার্য শিরোরত্ন। গ্রন্থ: জলচল ও স্পর্শ দোষ বিচার, খাদ্যাখাদ্যবিচার, জাতিভেদ, চাতুর্বর্ণবিভাগ, দেবীপূজায় জীববলী, শূদ্রের পূজা ও বেদাধিকার (১৩২২), হিন্দুর নব-জাগরণ।

**দিগ্বিজয় রায়চৌধুরী**—দার্শনিক। গ্রন্থ: গ্রীকদর্শন (ভাগলপুর, ১৯১৮), মধ্যযুগের ইউরোপীয় দর্শন (পাটনা, ১৯২৮)।

**দিনেন্দ্র নাথ ঠাকুর**—সঙ্গীতজ্ঞ ও কবি। জন্ম—১৮৮২, ১৬ ডিসেম্বর জোড়াসাঁকো ঠাকুর বংশে। মৃত্যু—১৯৩৫, ২১ জুলাই। পিতা—দীপেন্দ্র নাথ ঠাকুর। শিক্ষা—বাল্যকাল থেকে সঙ্গীতপ্রিয় থাকায় বিলেতে গিয়ে ইউরোপীয় সঙ্গীতে সুপণ্ডিত (১৯০৮)। কর্ম—সঙ্গীতাধ্যাপক, শান্তিনিকেতন। গ্রন্থ: বীণ (সঙ্গীত)। সম্পাদক: সঙ্গীতবিজ্ঞান প্রবেশিকা (বা. ১৩৩৬—৪২)।

**দিবাকর বেদান্ত পঞ্চানন**—পণ্ডিত। জন্ম—১২৬৪, মেদিনীপুর, মৈপুরা গ্রামে। মৃত্যু—১৩৫৭, ৯ অগ্রহায়ণ। পিতা—ত্রিলোচন মিত্র। কর্ম—

অধ্যাপক, ভবসুন্দরী চতুষ্পাঠী কাঁথি (১৮৯৭—১৯৫০)। প্রতিষ্ঠাতা—কাঁথি সংস্কৃতকলেজ (১৯৫৩)। গ্রন্থ: ত্রিকাল সন্ধ্যাপদ্ধতি, শালগ্রামচক্রে নিত্যপূজা পদ্ধতি সন্ধিস্বস্তসার, মন্ত্রসংগ্রহ।

**দীনদয়াল গুপ্ত**—কবি। জন্ম-রংপুর, তুলসীঘাট। গ্রন্থ: দুর্গাভক্তি তরঙ্গিনী।

**দীননাথ গঙ্গোপাধ্যায়**—কবি ও সাহিত্যিক। জন্ম—২৪ পরগণা, হালিশপুর। মৃত্যু-১৯০২ খ্রীঃ। কর্ম—প্রয়াগে দারাগঞ্জে, পার্বতীপুর, এটোয়া, মোগলসরাইয়ে ডিষ্ট্রিক্ট ইঞ্জিনিয়ারিং কার্যালয়ে, গিরিডি, পরে বিশ্বকোষ কার্যালয়ে, বুদ্ধিস্ট টেক্ট বুক সোসাইটি। স্থাপনা—সাহিত্যসভা (এটোয়া, ১৮৬৮), মোগল সরাই নেটিভ ইমপ্রুভমেণ্ট সোসাইটি (পার্বতীপুর, ১৮৭৪), হিন্দু সম্মিলনী সভা (পুণা)। গ্রন্থ: বিবিধ দর্শন (কা.), একতাব্রত (ক), জ্ঞানপ্রভা (উ), হিন্দুধর্মের আন্দোলন ও সংস্কার, বিচিত্র-দর্পণ (কা)। সম্পাদক: Mother land (সাপ্তা, কাশী)।

**দীননাথ দত্ত**—গ্রন্থকার। নিবাস—বর্ধমান, খণ্ডেশ্বর কাইগ্রাম। পিতা—রাধারমণ দত্ত। মাতা—ইচ্ছাময়ী। গ্রন্থ: অর্জুন-সংবাদ।

**দিলীপকুমার রায়**—সঙ্গীতজ্ঞ, কবি ও গ্রন্থকার। জন্ম-১৮৯৭, ২২ জানুয়ারি। পিতা—কবি দ্বিজেন্দ্রলাল রায়। শিক্ষা—প্রবেশিকা (১৯১৩), বি. এস.-সি. (প্রেসি. কলেজ ১৯১৭), আইন অধ্যয়ন (কেম্ব্রিজ), সেখানে সঙ্গীতশিক্ষা। ইউরোপ ভ্রমণ। ভারতীয় সঙ্গীতে দক্ষতালাভের জন্য সারা ভারত ভ্রমণ (১৯২২—২৭)। শ্রীঅরবিন্দের আশ্রমে (পণ্ডীচেরী) যোগদান (১৯২৭)। গ্রন্থ: রঙের পরশ, দোলা ২খণ্ড, তরঙ্গ রোধিবে কে? ২খণ্ড, মনের পরশ, বহুবল্লভ দুধারা, ভ্রাম্যমানের দিনপঞ্জিকা, পত্রাবলী, অনামী, আপদ ও জলাতঙ্ক, দ্বিজেন্দ্রগীতি ২খণ্ড, হাসির গানের স্বরলিপি, গীতি মঞ্জরী, সাঙ্গীতিকী, আবার ভ্রাম্যমান, আমার বন্ধু সুভাষ, উদাসী দ্বিজেন্দ্রলাল, ছায়ার আলো, শাদা কালো (না), ভাগ্যবতী ক : আশ্চর্য।

**দীননাথ ধর**—কবি। জন্ম—১৮৪০ (?) হুগলি, চুঁচুড়া (মাতুলালয়)। পৈতৃক নিবাস—কুমারহট্ট-হালিশহর। শিক্ষা-প্রবেশিকা (চুঁচুড়া ফ্রি স্কুল), বি. এ (হুগলি কলেজ), বি. এল। কর্ম—আইন ব্যবসা, হুগলি (১৮৮৬—৯১), ঢাকায় (১৮৯১-৯৬) সরকারী উকিল, পুনরায় হুগলিতে। গ্রন্থ: কংসবিনাশ

(কা. ১৮৬১), প্রসূতিবিয়োগতস্য সুত (ক্ষুদ্র কা. ১৮৬৫), উষাচরিত (১৮৮১), ত্রিশূল (১৮৮৬), বল্লাল চরিতের বাংলা অনুবাদ (১৯০২), সুবর্ণ বণিক কুলোদ্ধারক ঠাকুর উদ্ধারণ দত্ত (১৯০৩)।

**দীননাথ মুখোপাধ্যায়**—সাংবাদিক। জন্ম—১২৭৭, ৬ পৌষ মুর্শিদাবাদ, বালুচরে। মৃত্যু—চুঁচুড়া। পিতা—হীরালাল মুখোপাধ্যায়। আদি বাস—ঢাকা, আমলি গোলা। শিক্ষা—হুগলি, মডেল স্কুল, হুগলি কলেজ (১৮৮৪)। সম্পাদক ও প্রতিষ্ঠাতা: চুঁচুড়া বার্তাবহ (সাপ্তা. ১৩০০) ব.)।

**দীননাথ সান্যাল**—সমালোচক ও গ্রন্থকার। জন্ম—১৮৫৭ খ্রী. শ্রীরামপুর (মাতুলালয়ে)। মৃত্যু—১৯৩৫, ২০ ডিসেম্বর। নিবাস—কৃষ্ণনগর। শিক্ষা—ছাত্রবৃত্তি (শ্রীরামপুর), বি. এ, এম. বি। কর্ম—সরকারী সিবিল সার্জেন। রায়বাহাদুর। গ্রন্থ: মেঘনাদ বধ (১৩১৩), সীতা ও সরমা (১৯২৯), ব্রজাঙ্গনা ও বীরাঙ্গনা, তিলোত্তমা, নীলু খুড়ো, কুমারসম্ভব, স্বাস্থ্যবিদ্যা-প্রবেশিকা (১৯২০)।

**দীননাথ সেন**—সাহিত্যিক। নিবাস—বরিশাল। সম্পাদক: হিতৈষিনী (মা. বরিশাল, ১২৮২)।

**দীননাথ সেন**—গ্রন্থকার। জন্ম—১৮৩৯ খ্রী. ঢাকা মাণিকগঞ্জ, বাসরা গ্রাম। মৃত্যু—১৮৯৮ খ্রী.। পিতা—গোকুলচন্দ্র সেন (মুন্সি)। মাতা—দয়াময়ী। পৈতৃক নিবাস—মানিকগঞ্জ দাসরা গ্রাম। শিক্ষা—কুমিল্লা জেলা স্কুল, ঢাকা কলেজ। কর্ম—শিক্ষকতা, নর্মাল স্কুল, পূর্ববঙ্গে স্কুল পরিদর্শক। ঢাকায় ব্রহ্মসমাজ প্রতিষ্ঠা। গ্রন্থ: শিক্ষাদান প্রণালী, মানসিক গণনা, বঙ্গদেশ ও আসামের সংক্ষিপ্ত বিবরণ।

**দীনবন্ধু গুপ্ত**—কবি। গ্রন্থ: আনন্দ চরিত (১২৬৪)।

**দীনবন্ধু ন্যায়রত্ন**—কবি। জন্ম—মেদিনীপুর। গ্রন্থ: পদ্যাঙ্কুর (১৮৬৭), পদ্যমঞ্জরী (১৮৬৭), অক্ষর পরিচয় (১৮৭৪)।

**দীনবন্ধু মিত্র**—নাট্যকার ও কবি। জন্ম—১২৩৬ (১৮৩০) ব. নদীয়া, চৌবেড়িয়া। মৃত্যু—১২৮০ (১৮৭৩) ৭ কার্তিক। পিতা—কালাচাঁদ মিত্র। পিতৃদত্ত নাম—গন্ধর্বনারায়ণ মিত্র। শিক্ষা—লঙ্ সাহেবের স্কুল, জুনিয়ার স্কলারশিপ (কলুটোলা ব্রাঞ্চ স্কুল, ১৮৫০), সিনিয়ার স্কলারশিপ (হিন্দু স্কুল ১৮৫১)। কর্ম—পাটনার পোস্টমাস্টার (১৮৫৫), ইনস্পেকটিং পোস্টমাস্টার উড়িষ্যা বিভাগ, নদীয়া। ঢাকা সুপার নিউমারি ইনস্পেকটিং পোস্টমাস্টার

(১৮৭০)। রায় বাহাদুর (১৮৭১)। গ্রন্থ: নাটক—নীলদর্পণ (কস্যচিৎ পথিকস্য ছদ্মনামে, ১৮৬০) নবীন তপস্বিনী (কৃষ্ণনগর, ১৮৬৩), বিয়ে পাগলা বুড়ো (প্রহ. ১৮৬৬), সধবার একাদশী (১৮৬৬), লীলাবতী (১২৭৪), সুরধনী কাব্য ২ ভাগ (১৮৭১, ১৮৭৬), জামাইবারিক (প্রহ: ১৮৭২), কমলেকামিনী (১২৮৩), কুড়েগরুর ভিন্ন গোঠ, যমালয়ে জীবন্ত মানুষ, পোড়া মহেশ্বর (উ.), দ্বাদশ কবিতা (১৮৭২), পদ্যসংগ্রহ।

**দীনবন্ধু মিত্র**—গ্রন্থকার। গ্রন্থ: প্র্যাক্টেট তত্ত্ব (ঢাকা, ১৩০৯)।

**দীনেন্দ্রকুমার রায়**—গ্রন্থকার। জন্ম—১৮৬৯, ২৮ আগস্ট নদীয়া, মেহেরপুর। মৃত্যু—১৯৪৩, ২৬ জুন। পিতা—ব্রজনাথ রায়। শিক্ষা—প্রবেশিকা (১৮৮৮), এল. এ (অনুত্তীর্ণ, কৃষ্ণনগর কলেজ ও জেনারেল অ্যাসেমব্লিজ)। কর্ম—মহিষাদলে শিক্ষকতা। চাকুরি—রাজশাহীতে, বরোদায় (১৮৯৮) শ্রীঅরবিন্দের বাংলা শিক্ষক। বসুমতীর সম্পাদকীয় বিভাগে, রাজশাহীতে হিন্দুরঞ্জিকা (সাপ্তা) পরিচালনা। গ্রন্থ: বাসন্তী (গ. বোয়ালিয়া, ১৩০১), হামিদা (উ. বরোদা, ১৮৯৯), পট (গ. ১৩০১), নেপোলিয়ান বোনাপার্টি (১৯০৩), মজার কথা (১৯০৩), আরব্য উপন্যাস (১৯০৬), পল্লীবৈচিত্র্য (১৩১২), পল্লীকথা ১৩২৪), পল্লীবধু উ. ১৯২৩), পল্লীচিত্র ১৯২৩), তালপাতার সেপাই (উপকথা, ১৯২৩), নায়েব মশাই (ঐ, ১৩৩১), ঢেঁকির কীর্তি (গ), অরবিন্দ প্রসঙ্গ (চন্দননগর, ১৩৩০), সোনার পাহাড়, নানা সাহেব, নারীর প্রেম, কলির কালনেমি, আরব্য রজনী (১৩৪২), মহি[illegible]নী, এবং রহস্যলহরী সিরিজের দু শতাধিক গ্রন্থ।

**দীনেশচন্দ্র দত্ত**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৯২ ১ জানুয়ারি সিলেট। এম. এ.। অধ্যক্ষ, মহারাজা কলেজ (জয়পুর), এম. এস. সি. পি. কলেজ। গ্রন্থ: ভারতগাথা (সংস্কৃত ১৯৪৩), Christinas (১৯৩৫), Other verses (১৯৪১), Mango-blosoms and Asoke-leaves (১৯৪৪), অনুবাদ Chandidasa (১৯৪১), Vidyapati (১৯৫১), Energi Momentum and Lyrics (১৯৫১), The Rubayet of Abu Said Abule Khair (১৯৪৩)।

**দীনেশচন্দ্র ভট্টাচার্য**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৯০ খ্রী। মৃত্যু—১৯৫৭ খ্রীঃ। এম. এ. অধ্যাপক, রাজশাহী, চট্টগ্রাম, হুগলী। গবেষক। বঙ্গীয় সাহিত্য পরিষদের পুঁথিশালাধ্যক্ষ (১৩৫০—৫৫), পত্রিকাধ্যক্ষ (১৩৫৬),

সহ-সভাপতি। গ্রন্থ: কবিরঞ্জন রামপ্রসাদ সেন (১৩৫৯), শিবায়ণ (১৩৬৩), History of Navya Naya of Mithila (১৯৫৮), বাঙালীর সারস্বত অবদান: বঙ্গে ন্যায়চর্চা (১৩৫৮)।

**দীনেশচন্দ্র সেন**—শিক্ষাব্রতী ও গবেষক। জন্ম—১৮৬৬, ৩ নভেম্বর ঢাকা, বকজুড়ি গ্রাম (মাতুলালয়)। মৃত্যু—১৯৩৯, ২০ নভেম্বর কলি. বেহালা। পিতা—ঈশ্বরচন্দ্র সেন। পৈতৃক বাস- ঢাকা, সুয়াপুর। শিক্ষা—প্রবেশিকা (ঢাকা, জগন্নাথ স্কুল, ১৮৮২), এফ. এ. (ঢাকা কলেজ ১৮৮৫), বি. এ. (ঐ, ১৮৮৯)। কর্ম—প্রধান শিক্ষক, কুমিল্লা ভিক্টোরিয়া স্কুল (১৮৮৯), এই সময় প্রাচীন পুঁথি সংগ্রহ ও গবেষণা, বিশ্ববিদ্যালয়ের রীডার (১৯০৯), সিনেটের সভ্য (১৯১০), রামতনু লাহিড়ী অধ্যাপক (১৯২০—৩২), ডিলিট (অনারারি, ১৯২২), রায় বাহাদুর উপাধিলাভ, জগত্তারিনী স্বর্ণপদক (১৯৩১), বঙ্গীয় সাহিত্য সম্মেলনের মূল সভাপতি (হাওড়া ১৯২৯), প্রবাসী সাহিত্য সম্মেলনের মূল সভাপতি (রাঁচি, ১৯৩৬)। গ্রন্থ: রেখা, কুমার ভূপেন্দ্র সিং (কা.), গৃহশ্রী (১৩২২), নীলমাণিক; ওপারের আলো, বেহুলা, ফুল্লরা, সতী, গায়ে হলুদ, সাঁজের ভোগ, আলোকে আঁধারে, মলুয়া, চাকুরীর বিড়ম্বনা, শ্রীগৌরাঙ্গ, রামায়নী কথা (১৩১৪), ধরাদ্রোণ ও কুশধ্বজ (১৩৩০), মহাভারত, রামায়ণ, মুক্তাচুরি, বঙ্গভাষা ও সাহিত্য (১৮৯৬), বাংলার পুরনারী, তিন বন্ধু (১৩১১), পতিমন্দির, জড়ভরত, সুকথা, বৃহৎবঙ্গ ২খণ্ড, রাগরঙ্গ, রাখালের রাজগী, সুবল সখার কাণ্ড, কানু পরিবাদ, সরল বাংলা সাহিত্য, বৈদিক ভারত, বৈশাখী, ঘরের কথা ও যুগ সাহিত্য, বঙ্গ সাহিত্য পরিচয় ২খণ্ড, History of Bengali Language and Literature (১৯১২), Typical Selection from Bengali Lit. ২খ, (১৯১৪), Vaishnava Literature of Medieval Bengal (১৯১৭), Eastern Bengal Ballads ৩খণ্ড (১৯২২-২৪), Glimpses of Bengali Life (১৯২৬), Eolk Literature of Bengal (১৯২০), Bengali Ramayana (১৯২১), Bengali Prose Style, Chaitanya and his Compar ions (১৯২৭), Chaitanya and his Age.

**দীনেশচরণ বসু**—সাংবাদিক। জন্ম—১৮৫১, ২২ ফেব্রু (১২৫৭, ১২ ফাল্গুন) পূর্ণিয়া। মৃত্যু—১৮৯৮, ১২ অক্টোবর ঢাকা। পিতা—অভয়চরণ বসু। পৈতৃক নিবাস- ঢাকা, মাণিকগঞ্জ, শ্রীবেড়িয়া (শ্রীবাড়ি)। শিক্ষা—প্রবেশিকা (ভাগলপুর), মেডিকেল কলেজ। শারীরিক অসুস্থতার জন্য অধ্যয়ন

পরিত্যাগ করে সাহিত্য সঙ্গীত ও অঙ্কন চর্চা। প্রধান শিক্ষক, নাসিরাবাদ মাইনর স্কুল। গ্রন্থ: কবিকাহিনী ( ক. ১৮৭৬ ), মানস বিকাশ ( ক. ১৮৭৩ ), কুলকলঙ্কিনী ( উ. ১৮৮৩ ), মহাপ্রস্থান কাব্য ( ১৮৮৭ ), নিরাশ প্রণয় ( ১৮৮৮ ), জাগ মা আমার ( ১৮৯৫ ), বিমাতা না রাক্ষসী, পদ্মিনী। সম্পাদক: চারুবার্তা ( সাপ্তা. মৈমনসিংহ, ১২৮৮ ), ঢাকা প্রকাশ, চারু মিহির।

**দীনেশরঞ্জন দাশ**—সাহিত্যিক। জন্ম—১৮৮৮, ২৭ জুলাই চট্টগ্রাম। মৃত্যু—১৯৪১ ১২ মে। পিতা—কৈলাশচন্দ্র দাশ। পৈতৃক নিবাস—ঢাকা, বিক্রমপুর। শিক্ষা—প্রবেশিকা ( চট্টগ্রাম স্কুল ), ঢাকা কলেজ, আর্ট স্কুলে অধ্যয়ন। কর্ম—নানাস্থানে চাকরি ) কার্টুন, প্রচ্ছদপট অঙ্কন, সিনেরিও লেখক। গ্রন্থ: উতঙ্ক ( না ), মাটির নেশা, ভুঁইচাঁপা ( গ ), কাজের মানুষ ( ব্যঙ্গ )। প্রতিষ্ঠাতা সম্পাদক: কল্লোল ( মা. ১৩৩০ )।

**দুর্গাতিয়া সরকার**—মুসলমান কবি। জন্ম—বগুড়া, গৈনারিকান্দি। গ্রন্থ: ইমামযাত্রা ( ১৩০৭ )।

**দুর্গাচরণ চক্রবর্তী**—কবি। নামান্তর—ধূলা চক্রবর্তী। ফরমাস মতো যে কোন ছন্দে গান রচনা করতেন। পালা গ্রন্থ: তরণীসেন বধ, রাসলীলা।

**দুর্গাচরণ চক্রবর্তী**—গ্রন্থকার। ১৯ শতক। গ্রন্থ: স্থপতিবিজ্ঞান, সার্ভেয়িং জরীপ শিক্ষা, অলৌকিক রহস্য, ষষ্ঠেন্দ্রিয় ও অলৌকিক রহস্যবাদ, যৌগিক ব্যাখ্যা।

**দুর্গাচরণ রায়**—গ্রন্থকার। জন্ম—১৮৪৫ খ্রীঃ বর্ধমান দীর্ঘপাতার বৈদ্যবংশে। মৃত্যু—১৮৯৭ খ্রীঃ। গ্রন্থ: দেবগণের মর্ত্যে আগমন, পাশ করা ছেলে, দুঃখ নিশি আসান, চিনির বলদ।

**দুর্গাচরণ বন্দ্যোপাধ্যায়**—সাংবাদিক। গ্রন্থ: শ্রীমদ্ভাগবতের অনুবাদ। যুগ্ম সম্পাদক: প্রভাত সমীর ( দৈ. ১২৮১ )।

**দুর্গাচরণ সাংখ্যতীর্থ, মহামঃ**—দার্শনিক পণ্ডিত। জন্ম—১৮৬৭, ৩০ নভেম্বর ঢাকা, শুভাঢ্যা। মৃত্যু—১৯৪৭, ডিসেম্বর। পিতা—কৃষ্ণচন্দ্র চক্রবর্তী। মহামহোপাধ্যায় ( ১৯২২ )। গোপাল বসু মল্লিক ফেলোশিপ বক্তৃতা দান। সম্পাদিত গ্রন্থ: উপনিষদাবলী, ব্রহ্মসূত্রের বঙ্গানুবাদ, ভক্তিরসায়ন, বেদান্ত দর্শন।

**দুর্গাচরণ সান্যাল**—গ্রন্থকার। জন্ম—১৮৪৭, ৯ জুন দিনাজপুর। পিতা—রামচন্দ্র সান্যাল। প্রবেশিকা ( রংপুর জেলা স্কুল ), এফ. এ. ( জেনারেল এসেম্ব্রিজে, ১৮৭০ ), আইন পরীক্ষা ( ১৮৭৪ )। ট্রেনে ইংরেজকে প্রহার করায়

৪ বৎসর কারাদণ্ড, কিন্তু তুমুল আন্দোলন চলে মুক্তিলাভ। গ্রন্থ: বাঙলার সামাজিক ইতিহাস, ভাষা বিজ্ঞান, মহামঙ্গল কাব্য ( কানপুর, ১৮৮৪ )।

**দুর্গাদাস দে**—সাহিত্যিক ও নাট্যকার। জন্ম—১৮৮৫ খ্রীঃ কলিকাতা। মৃত্যু—১৯২১ খ্রীঃ। মডেল স্কুল স্থাপন ও সেখানে কর্ম। সিটি, মিনার্ভা, ক্লাসিক, গ্রাণ্ড নাট্যমঞ্চের অধ্যক্ষ। গ্রন্থ: আদর্শ ব্যাকরণ, নাট্যগ্রন্থ: শ্রী, জুবিলি, যজ্ঞ, বাবু, ছবি, শ্রীকৃষ্ণের বাল্যলীলা, মহিলা মজলিস। সম্পাদিত গ্রন্থ: মজলিস, গল্পগুজব, দুর্গাদাসের দপ্তর।

**দুর্গাদাস ধর**—সাহিত্যসেবী। পরিচালক: হরবোলা ভাঁড় ( মা. ১৮৭৪, জানু)—২য় সংখ্যা থেকে দ্বিভাষিক মাসিক, নাম হয় Indian Punch হরবোলা ভাঁড়।

**দুর্গাদাস বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—১৮৩৫ খ্রীঃ পাঞ্জাবে। পৈতৃকবাস—হুগলি, তরা আঁটপুর। মৃত্যু—১৯১২, ৮ জুন। ব্রিটিশ সেনাবিভাগে কর্ম। সিপাহী বিদ্রোহের সময় ইংরেজপক্ষে অশ্বারোহী বাহিনী সংগঠন। গ্রন্থ: আমার জীবন চরিত ( ১৩০৩ )।

**দুর্গাদাস লাহিড়ি**—ঐতিহাসিক ও সাহিত্যিক। জন্ম—১২৬০, ১৫ বৈশাখ বর্ধমান, চকব্রাহ্মণ গড়িয়া। মৃত্যু—১৩৩৯, ২১ শ্রাবণ। পিতা—সুধারাম লাহিড়ি। শিক্ষা—সাঁত্রাগাছি স্কুল, মেট্রোপলিটান কলেজ। অন্নরক্ষিনী সভা স্থাপন। গ্রন্থ: পৃথিবীর ইতিহাস, স্বাধীনতার ইতিহাস, জুয়াচুরি রহস্য ( ১৩০৪ ), রাণী ভবানী, সাধনতত্ত্ব, চিত্রাবলী, মণি ( ১৩২৩ ), সুখ ও শান্তি, রাজা রামকৃষ্ণ, লক্ষ্মণসেন, স্বর্ণবলয়, নবরঙ, মর্তের ভগবান, জ্ঞানযোগ, জাল ও খুন, ভারতে দুর্গোৎসব, দ্বাদশ নারী, নির্বাণ জীবন, বাঙালীর গান, বৈষ্ণব পদ লহরী, শিখ যুদ্ধের ইতিহাস, অদৃষ্ট চক্র, পঞ্চানন্দের পঞ্চ রং, সাধনা, সংপ্রসঙ্গ। সম্পাদিত গ্রন্থ: চতুর্বেদ ( বঙ্গাক্ষরে অনূদিত ), এনক আর্ডেন ( অনু ); সম্পাদক: বঙ্গবাসী অনুসন্ধান (পাক্ষি. ১২৯৪, সাপ্তা. ১৩০১-০৮) ; পরিচালক: অনুসন্ধান।

**দুর্গাদাস মুখোপাধ্যায়**—প্রাণিবিজ্ঞানী। জন্ম—১৮৯৬ খ্রীঃ ২৪ পরগণা হালিশহর ( মাতুলালয় )। মৃত্যু—১৯৭৫ খ্রীঃ। পৈতৃকবাস—হুগলি, বলাগড়। বি. এস.-সি ( সেন্ট জেভিয়ার ); এম. এস.-সি. ( ক. বিশ্ববি. ১৯২১ )। নতুন প্রজাতির পরজীবী বোলতার আবিষ্কারক। অধ্যাপক কল. বিশ্ব. (১৯২১-৬১)। গ্রন্থ: Text Book Zoology.

**দুর্গাদাস রায়**—ব্রাহ্মধর্মপ্রচারক। জন্ম—(?)। মৃত্যু—১৩৪৪ বঃ। ধর্মপ্রচারের জন্য পূর্ববঙ্গ, আসাম ও নানা দেশ-বিদেশে ভ্রমণ। সম্পাদক: বঙ্গবন্ধু (পাক্ষি. ঢাকা)। প্রকাশক—মিলন (পত্রিকা)।

**দুর্গাপুরী দেবী**—ব্রহ্মচারিণী। জন্ম—১৩০২ বঃ কলকাতা। মৃত্যু—১৩৭০, ২৭ কার্তিক। পিতা—বিপিনবিহারী মুখোপাধ্যায়। বাল্যকালে শ্রীশ্রীসারদা মায়ের কাছে দীক্ষা গ্রহণ ও পরে সন্ন্যাস গ্রহণ (১৩১৬)। বি. এ. সাংখ্য,বেদান্ততীর্থ উপাধিলাভ। শ্রীশ্রীসারদেশ্বরী আশ্রমে বালিকাদের শিক্ষার প্রসারে নিয়োজিতা।

**দুর্গাপ্রসাদ মুখোপাধ্যায়**—কবি। জন্ম—১৮শ শতক নদীয়া, উলা বীরনগর। পিতা—আত্মারাম মুখোপাধ্যায়। মাতা—অরুন্ধতী। গ্রন্থ: গঙ্গাভক্তি-তরঙ্গিনী (১৮১৬)।

**দুর্গাপ্রসাদ শর্মা**—গ্রন্থকার। জন্ম—২৪-পরগণা, মদনমল্ল, রামচন্দ্রপুর। পিতা—রামচন্দ্র বাচস্পতি। গ্রন্থ: মুক্তাবলী।

**দুর্গাবতী ঘোষ**—মহিলা লেখিকা। গ্রন্থ: পশ্চিমযাত্রিকী।

**দুর্গামোহন ভট্টাচার্য**—সংস্কৃত পণ্ডিত। জন্ম—১৮৯৯ খ্রীঃ। মৃত্যু—১৯৬৪, ১২ নভেম্বর। শিক্ষা-চতুষ্পাঠী, প্রবেশিকা (টাউন স্কুল ১৯১৭), আই. এ. (১৯১৯), বি. এ. (স্কটিশ চার্চ, ১৯২১), এম. এ. (১৯২৩), কাব্য সাংখ্যপুরাণতীর্থ, ভাগবতরত্ন। অধ্যাপক, স্কটিশ চার্চ কলেজ (১৯[illegible]—৫২), সংস্কৃত কলেজ (১৯৫২), কলি. বিশ্ববি.। পশ্চিমবঙ্গ পরিভাষা কমি.: সদস্য (১৯৪৮-৫১)। সম্পাদিত গ্রন্থ: ছান্দোগ্য ব্রাহ্মণ (১৯৫৮), মুক্তফল, ছান্দোগ্য মন্ত্রভাষ্য (১৯৩০), ব্রাহ্মণ সর্বস্ব (১৯৬০)।

**দুর্গামোহন মুখোপাধ্যায়**—শিশু সাহিত্যিক। জন্ম—?। মৃত্যু—১৯৫৫, ২০ মার্চ হুগলী, চুঁচুড়া। গ্রন্থ: টলস্টয়ের গল্প, নিমাই পণ্ডিতের গল্প, সিরাজের গল্প, মীরকাসিমের গল্প, রাজতরঙ্গিনীর গল্প।

**দুর্গামোহন সেন**—সাংবাদিক। জন্ম—১৮৭৭, ১৭ নভেম্বর বরিশাল, চন্দ্রহার। মৃত্যু—১৯৭২, ১১ সেপ্টেম্বর। পিতা—সনাতন সেন। বি.এ (ব্রজমোহন কলেজ, ১৯০৩), স্বদেশী আন্দোলনে যোগদান। মহাত্মা অশ্বিনী কুমার দত্তের অনুপ্রেরণায় নানা গঠনমূলক কাজে যুক্ত। সাংবাদিকতায় রাজদ্রোহে বহুবার কারাবরণ। সম্পাদক: বরিশাল হিতৈষী (সাপ্তা.)।

**দুর্গাশঙ্কর জ্যোতির্বিদ**—গ্রন্থ: আগার বিনোদ (বাস্তুবিদ্যা), জাতক পদ্ধতির টীকা।

**দেবকণ্ঠ বাগচী**—কবি। গ্রন্থ: খেয়াল (কা. ১৩২০)।

**দেবকান্ত বাগচী**—সাহিত্যসেবী। সম্পাদক: লাঠ্যৌষধি (সাপ্তা. ১৮৮০)।

**দেবকীনন্দ দাস**—বৈষ্ণব গ্রন্থকার। জন্ম—২৪-পরগনা হালিশহর ব্রাহ্মণ বংশে। পিতা—সদাশিব কবিরাজ। গ্রন্থ: বৈষ্ণব বন্দনা, বৈষ্ণবাভিধান।

**দেবকুমার রায়চৌধুরী**—কবি। জন্ম—১৮৮৪ খ্রী. বরিশাল, লাখুটিয়া গ্রামে। মৃত্যু—১৯২৯, ১১ ডিসেম্বর। পিতা—রাখালচন্দ্র রায়চৌধুরী। মাতা—কুসুমকুমারী দেবী (লেখিকা) গ্রন্থ: দ্বিজেন্দ্রলালের জীবনী, দেবদূত (কা. না.)। কাব্যগ্রন্থ—অরুণ, মাধুরী (১৩:৬), প্রভাতী, ব্যাধি ও প্রতিকার, ধারা।

**দেবদাস করণ**—সাংবাদিক ও রাজনীতিবিদ। জন্ম—:৮৭৬ খ্রী. মেদিনীপুর পোড়াবাজার। মৃত্যু—:৯১৪, ২৩ মে। সরকার কর্তৃক নিগৃহীত দেশসেবক। প্রতিষ্ঠাতা সম্পাদক: মেদিনীবান্ধব (সাপ্তা. ১৮৯৮-১৯১৪)।

**দেবপ্রসাদ সর্বাধিকারী**—আইনজীবী। জন্ম—:৮৬২, ডিসেম্বর হাওড়া, বামুনপাড়া গ্রামে—খানাকুল কৃষ্ণনগর সর্বাধিকারী বংশে। মৃত্যু—১৯৩৫, ১১ আগস্ট কলকাতা সুরি লেনে। পিতা—রায় বাহাদুর সূর্যকুমার সর্বাধিকারী। শিক্ষা—প্রবেশিকা (১৮৭৬), বি. এ (প্রেসিডেন্সী কলেজ. ১৮৮২) এর্টনীশিপ পরীক্ষা (১৮৮৮), ডি এল। কর্ম—আইন ব্যবসায়। এল এল ডি (অ্যাবার্ডিন ও সেণ্ট এণ্ড্রুজ বিশ্ব.), সি আই ই, কে টি উপাধি লাভ। ল ফ্যাকাল্টি ও সিণ্ডিকেটের সভ্য, নন-অফিসিয়েল ভাইস চ্যান্সেলর, কল. বিশ্ব. (১৯১৪-১৮), অন্যতম প্রতিষ্ঠাতা—ইউনিভার্সিটি ইনষ্টিটিউট, ইনষ্টিটিউট ট্রেনিংকোর, সভাপতি এটর্নী অ্যাসোসিয়েশন, সহ-সভাপতি বঙ্গীয় সাহিত্য পরিষদ (১৩২১-২৪, ২৭-২৮, ৩২-৩৩, ৩৫-৩৯), দক্ষিণ আফ্রিকায় (১৯২৫) ও জেনেভায় লীগ অব নেশনেস প্রতিনিধি (১৯৯০)। গ্রন্থ: দক্ষিণ আফ্রিকায় দৌত্যকাহিনী, ইউরোপে তিন মাস, জেনেভা ভ্রমণ, সঙ্গীত লহরী (সম্পাদিত), সনাতনী, স্মৃতিরেখা, Thoughts and Problems.

**দেবীপ্রসন্ন রায়চৌধুরী**—সাহিত্যিক। জন্ম—১৮৫৪, জানু. বরিশাল, কাজীপুর (মাতুলালয়ে)। মৃত্যু—১৯২০, ৪ অক্টোবর কলিকাতা। পৈতৃক

নিবাস—ফরিদপুর, উলপুর। পিতা—রামচন্দ্র (বসু) রায় চৌধুরী। শিক্ষা (প্রবেশিকা ফরিদপুর) ১৮০৪। কল. মেডিকেল কলেজ (১৮৭৩) সস্ত্রীক ব্রাহ্মধর্ম গ্রহণ। গ্রন্থ: ভিখারি (১২৮৮), অপরাজিতা, নবলীলা (১২৯২), মুরলা (১২০৯), যোগজীবন (১২৯৮), পুণ্যপ্রভা (১৩০৩), বিরাজমোহন, শরৎচন্দ্র ২খণ্ড, ভ্রমণ বৃত্তান্ত, বিবাহ সংস্কারক, বিবেকবাণী, দ্যুতি, জ্যোতিকণা, প্রসাদ, সন্ন্যাসী, দীপ্তি, প্রসূন, প্রণব, শান্তিবন, সোপান, সান্ত্বনা। সম্পাদক: ভারতসুহৃদ (সাপ্তা. নব্যভারত (মা. ১২৯০-১৩২৭)।

**দেবীপ্রসাদ রায়চৌধুরী**—ভাস্কর, চিত্র শিল্পী ও সাহিত্যিক। জন্ম—১৮৯৯ (?) রংপুর, তাজহাটে রাজবাড়ি (মাতুলালয়)। মৃত্যু—১৯৭৫, ১৪ অক্টোবর। পিতা—উমাপ্রসাদ চৌধুরী (মুড়াগাছার জমিদার, ২৪-পরগনা, ডায়মণ্ড হারবার)। শিক্ষা—কল. সাউথ সুবার্বন স্কুল, শিল্পসাধনা, ভাস্কর্য-শিক্ষা। কর্ম—শিল্প শিক্ষক, মিত্র ইনস্টিটিশন, অধ্যক্ষ, মাদ্রাজ সরকারী কারু-শিল্প মহাবিদ্যালয় (১৯২৮)। সভাপতি, নিখিল ভারত ললিত কলা একাডেমি। জাপান ভ্রমণ। শিকার সঙ্গীতপ্রিয়। গ্রন্থ: বল্লভপুরের মাঠ (গ), পিশাচ (উ), বুবুক্ষু মানব (গ), মাংস লোলুপ (গ), নতুন হাওয়া (না), জঙ্গল শিকার কাহিনী, জিনিয়াস, রিকসওয়ালা, পোড়োবাড়ি, He drank to be Sober (ব্যঙ্গ), Ironese Sarcasm.

**দেবেন্দ্রকিশোর আচার্য চৌধুরী**—গ্রন্থকার। গ্রন্থ: অহল্যা (১২৯৮), গায়ত্রী।

**দেবেন্দ্রকুমার রায়**—সাহিত্যসেবী। সম্পাদক: কাঁচড়াপাড়া প্রকাশিকা (মা. ১২৮০, অগ্রহায়ণ)।

**দেবেন্দ্রনাথ চক্রবর্তী**—সাংবাদিক। জন্ম—বীরভূম। সম্পাদক: বীরভূমবার্তা (বীরভূমের ১ম সংবাদপত্র, ১৯০৩)।

**দেবেন্দ্রনাথ ঠাকুর, মহর্ষি**—ব্রাহ্ম সমাজপতি ও প্রধান আচার্য। জন্ম—১৮১৭, ১৫ মে কলকাতা জোড়াসাঁকো ঠাকুরবংশে। মৃত্যু—১৯০৫, ১৯ জানু, পিতা—প্রিন্স দ্বারকানাথ ঠাকুর। পুত্র—বিশ্বকবি রবীন্দ্রনাথ ঠাকুর। শিক্ষা—অ্যাংলো-হিন্দু স্কুল, হিন্দু কলেজ (১৮৩১) ক—কিছুকাল কার ঠাকুর কোম্পানীতে, রমানাথ ঠাকুর প্রতিষ্ঠিত ইউনিয়ন ব্যাঙ্কে। পিতৃবন্ধু রাজা রামমোহন রায়ের সংস্পর্শে এসে জ্ঞান ও ধর্মপিপাসু হন, একেশ্বরবাদের অনুরাগী হয়ে ব্রাহ্মধর্ম গ্রহণ এবং ব্রাহ্মধর্ম প্রচারে মনোনিয়োগ করেন (১৮৪৩)। স্থাপনা

—তত্ত্বরঞ্জিনী সভা (১৮৩৯), নাম পরিবর্তন তত্ত্ববোধিনী সভা, তত্ত্ববোধিনী পাঠশালা (১৮৪০, ১৩ জুন) হিন্দু হিতার্থী বিদ্যালয় (১৮৪৬), অন্যতম স্থাপয়িতা—হিন্দু চ্যারিটেবল ইনস্টিটিউশন, ন্যাশনাল অ্যাসো (১৮৫১), আদি ব্রাহ্ম সমাজ (১৮৬৬, সাধন আশ্রম (বর্তমানে শান্তিনিকেতন, বীরভূম জেলায় ভুবনডাঙা জমি ক্রয় করে, ১৮৭৬)। বহু দেশ ভ্রমণ (সিংহল, হিমালয়, চীনদেশপ্রভৃতি), ন্যাশনাল অ্যাসো (১৮৫১) ও তত্ত্ববোধিনী সভার সম্পাদক (১৮২৩), ব্রহ্ম বিদ্যালয়ের কার্যাধ্যক্ষ (১৮২৯)। এঁর অর্থানুকূল্যে 'ইণ্ডিয়ান মিরর' প্রকাশিত (১৯৬১, ১ আগস্ট)। গ্রন্থ: ব্রাহ্মধর্মের মত ও বিশ্বাস (১৭৭২ শক), আত্মতত্ত্ববিদ্যা (১৭৭৪ শক), ব্রাহ্মধর্মের ব্যাখ্যান (১৭৮৩ শক), মাসিক ব্রাহ্ম সমাজের উপদেশ (১৭৮৯ শক), ব্রাহ্ম বিবাহ প্রণালী (১৭৮৫ শক), ব্রহ্মধর্ম, ২খ. (১৮৫০), ঐ অনুবাদ (১৮৫১-৫২), পশ্চিম প্রদেশে দুর্ভিক্ষ উপশমে সাহায্য সংগ্রহার্থে ব্রাহ্ম সমাজের বক্তৃতা (১৮৬১), কলিকাতা ব্রাহ্মসমাজের বক্তৃতা (১৮৬২), ব্রাহ্ম সমাজের অনুষ্ঠান পদ্ধতি (১৮৬৫), ভবানপুর ব্রাহ্ম সমাজের উপদেষ্টা (১৮৬৫-৬৬), ব্যাখানের পরিশিষ্ট (১৮০৭ শক), ব্রাহ্ম সমাজের পঞ্চবিংশতি বৎসরের পরীক্ষিত বৃত্তান্ত (১৭৮৬ শক), জ্ঞান ও ধর্মের উন্নতি (১৮১৫ শক), পরলোক ও মুক্তি (১৮৯৫), প্রবন্ধ সংগ্রহ, স্তুতিমালা, বাংলা ভাষায় সংস্কৃত ব্যাকরণ, স্বরচিত জীবনী (১৮৯৮, পত্রাবলী, Vedantic Doctrine Vindicated (১৮৪৬)।

দেবেন্দ্রনাথ দাস—শিক্ষাব্রতী। জন্ম-১৮৫৬, ৬ আগস্ট (১২৬৩, ২১ শ্রাবণ) ১৯০৮ খ্রীঃ। পিতা—শ্রীনাথ দাস। শিক্ষা—প্রবেশিকা (হিন্দু কলেজ, ১৮৭২), এফ. এ. (প্রেসিডেন্সী কলেজ ১৮৭৪, সিভিল সার্ভিস পরীক্ষা (কেম্ব্রিজ বিশ.), নানা ভাষা শিক্ষা। বিলেতে সিবিল সার্ভিস পরীক্ষার্থীদের জন্য বিদ্যালয় স্থাপন, স্বদেশে প্রত্যাবর্তন (১৮৯১)। কর্ম-অধ্যাপক, সিটি কলেজ, রিপণ কলেজ। গ্রন্থ: মিরোগী (ইতালী ভাষা থেকে অনূদিত), পাগলের কথা (আত্মজীবনী)।

দেবেন্দ্রনাথবন্দ্যোপাধ্যায়—নাট্যকার। পিতা—গিরীশচন্দ্র বন্দ্যোপাধ্যায়। নাট্যগ্রন্থ: স্বর্ণলতা (১৮৭৪, সতী কি কলঙ্কিনী (১৮৭৫)।

দেবেন্দ্রনাথ বসু-কবি ও সাহিত্যিক। জন্ম—১২৬৭, ৮ বৈশাখ কলকাতা কাঁটাপুকুর বসুবংশ। মৃত্যু-১৯৩৮, ৯ নভেম্বর (১৩৪৫, ২৩ কার্তিক)। ন্যাড়াবাবু নামে পরিচিত। পিতা—গোপীনাথ বসু (সবজজ)। শিক্ষা—

প্রবেশিকা ( নিউ ইণ্ডিয়া স্কুল, ১৮৭৮ ), জেনারেল অ্যাসেমব্লিজ। কর্ম—অ্যাকাউণ্ট্যাণ্ট জেনারেলের অফিস, নিউম্যান কোং, মিনার্ভা থিয়েটার, কাশ্মীর রাজার মহারাজার সচিব। গ্রন্থ : বাসিফুল, চন্দ্রিকা, গোপালের মা, পরম হংসদেব ( ১৩২৯ ), শ্রীকৃষ্ণ, বরমাল্য ; অনুবাদগ্রন্থ : ওথেলো, অ্যাণ্টনি ও ক্লিওপেট্রে ( উ. )। সম্পাদক : নলিনী ( ১২৮৭ )।

**দেবেন্দ্রনাথ বসু**—অনুবাদক। পিতা—নীলরতন বসু। অগ্রজ—প্রাচ্যমহাবিদ্যার্ণব নগেন্দ্রনাথ বসু। অনূদিত গ্রন্থ : ব্রহ্মাণ্ড পুরাণ।

**দেবেন্দ্রমোহন বসু**—বিজ্ঞানাচার্য। জন্ম—১৮৮৫, ২৬ নভেম্বর কলকাতা। মৃত্যু—১৯৭৫, ২ জুন। পিতা—মোহিনীমোহন বসু ( হোমিওপ্যাথ )। মাতুল—আচার্য জগদীশচন্দ্র বসু। পিতৃব্য—আনন্দমোহন বসু। স্ত্রী—নলিনীদেবী ( ডাঃ নীলরতন সরকারের কন্যা )। পৈতৃক নিবাস—মৈমনসিংহ, জয়সিধি গ্রাম। শিক্ষা—ব্রাহ্ম বালিকা বিদ্যালয়, প্রবেশিকা ( সিটি স্কুল ), বি. এস. সি. (প্রেসিডেন্সী কলেজ), ক্যাভেণ্ডিস ল্যাবরেটারিতে গবেষণা ( কেম্ব্রিজ, ১৯০৭ ), ডিগ্রি ( লণ্ডন বিশ্ব. ১৯১২ ), পি. এইচ. ডি. ( জর্মন বিশ্ব. কর্ম—অধ্যাপক সিটি কলেজ স্যর রাসবিহারী ঘোষ অধ্যাপক ( ১৯১৪ ), বার্লিনে পাঠ সময়ে দু বছর অন্তরীন, পালিত অধ্যাপক ( ১৯৩৫-৩৭ ), বসু বিজ্ঞান মন্দিরের অধ্যক্ষ ( ১৯৬৭ ), আচার্য সাধারণ ব্রাহ্মসমাজ, 'দেশিকোত্তম' উপাধি লাভ ( বিশ্বভারতী ), সভাপতি, ভারতীয় বিজ্ঞান কংগ্রেস পদার্থ বিজ্ঞান শাখা ( বোম্বে, ১৯২০ ), নিমন্ত্রিত অতিথি ( ইতালি কোনা শহরে, ১৯৩৭ ), ভারতীয় দলের প্রতিনিধি ( লণ্ডন ১৯৩৩ ), সভাপতি এশিয়াটিক সোসাইটি অফ বেঙ্গল। সম্পাদক—ইণ্ডিয়ান সায়েন্স নিউ অ্যাসোসিয়েশন। সম্পাদক : Science and Culture.

**দেবেন্দ্রনাথ বিদ্যারত্ন**—পণ্ডিত ও সাহিত্যিক। সম্পাদক : শিক্ষাদর্পণ ( মা. ১৩০১ )।

**দেবেন্দ্রনাথ মহাপাত্র**—গ্রন্থকার। জন্ম—মেদিনীপুর, আড়শেয়াল গ্রামে। মৃত্যু—১৯৫১ খ্রীঃ। পিতা—প্রেমচাঁদ মহাপাত্র। কর্ম—আইন ব্যবসায়ী। গ্রন্থ : কোহিনূরমণি কাহিনী ( ১৯৮৯ )

**দেবেন্দ্রনাথ মিত্র**—কৃষিতত্ত্ববিদ্। জন্ম—১৮৯০ খ্রীঃ। উপাধি—সাহিত্য বিশারদ ( নবদ্বীপ )। গ্রন্থ : ভুলের ফসল, শস্যবাগান পত্রিকা, ফুলের বাগানের কাজ Grow more food.

**দেবেন্দ্রনাথ মিত্র**—গ্রন্থকার। জন্ম—মেদিনীপুর, ধুমুর্বাগড়। পিতা—কাশীনাথ মিত্র (জমিদার)। এম. এ. (১৯১৯), বি. এল. (১৯২৫)। গ্রন্থ: কৌতুক কথা, গল্প ঝরণা, অঞ্জলি, কাকলি, মঞ্জুলিকা।

**দেবেন্দ্রনাথ মুখোপাধ্যায়**—সাহিত্য সেবী। সম্পাদক: উদ্দীপনা (মা. ১৯০৪)।

**দেবেন্দ্রনাথ সেন**—কবি। জন্ম—১৮৫৮ খ্রীঃ যুক্তপ্রদেশ, গাজিপুর। মৃত্যু—১৯২০,২১ নভেম্বর। পিতা—লক্ষ্মীনারায়ণ সেন (গাজিপুর তুলা ও চিনি ব্যবসায়ী)। পৈতৃক নিবাস—হুগলি, বলাগড়। শিক্ষা—এণ্ট্রান্স (পাটনা কলেজিয়েট স্কুল, ১৮৭২), বি. এ. (কল. বিশ্ব. ১৮৮৬), এম. এ. (এলাহাবাদ ১৮৯৩) আইন পরীক্ষা। কর্ম—আইন ব্যবসায়, এলাহাবাদ হাইকোর্ট (১৮৯৪)। প্রতিষ্ঠাতা—শ্রীকৃষ্ণ মিশন, শ্রিকৃষ্ণ রিভিয়্যু পত্রিকা, শ্রীকৃষ্ণ পাঠশালা (কলকাতায়, ১৯০০, বর্তমানে কমলা হাইস্কুল)। কাব্যগ্রন্থ: ফুলবালা (১২৮৭), উর্মিলা কাব্য (১২৮৭), নির্ঝরিনী (১২৮৭), আশাগুচ্ছ (১৩০৭) অপূর্ব নৈবেদ্য (১৩১৯), এই বছরেই অনেকগুলি বই প্রকাশিত হয়—অপূর্ব শিশুমঙ্গল, অপূর্ব বীরাঙ্গনা, শ্যামামঙ্গল, গোলাপ গুচ্ছ, কালিকামঙ্গল, গণেশমঙ্গল, খ্রীস্টমঙ্গল, অপূর্ব ব্রজাঙ্গনা, পারিজাতগুচ্ছ, শেফালীগুচ্ছ, রবিমঙ্গল, দগ্ধকচু (রস রচনা, ১৩১৯)।

**দেবেন্দ্র বিজয় বসু**—গ্রন্থকার। জন্ম—দেবানন্দপুর। এম. এ., বি. এল। সাবজজ (বর্ধমান)। গ্রন্থ: সমাজ ও আদর্শ, শ্রীমদ্ভগবদ্গীতার ব্যাখ্যা, প্রতিভা পূজা (ক.)।

**দেবেন্দ্র সেন**—শ্রমিক নেতা। জন্ম—১৮৯৯ খ্রী. ফরিদপুর। মৃত্যু—১৯৭১, ২৯ এপ্রিল। পিতা দ্বারিকানাথ সেন। বি এ। এম এ পাঠের সময় অসহ আন্দোলনে যোগ ও কারাবরণ (১৯৩০)। তাপর বহু শ্রমিক আন্দোলনের নেতা। ইউরোপ, আমেরিকা প্রভৃতির নানা সম্মেলনে যোগদান। এম পি (১৯৬৭)। সম্পাদক: Asiam Workers (পত্রিকা) গ্রন্থ: গল্পে ভারতের ইতিহাস, Fundamentals of Materialisms.

**দেবাহুতুল্ল মুহম্মদ**—কবি। গ্রন্থ: রাত কানা জামাই (১৩১৫)।

**দোস্ত মোহম্মদ মৌলবি,**—গ্রন্থকার। গ্রন্থ: খয়বরের জঙ্গনামা (১২৮৪)।

**দ্বারকানাথ অধিকারী**—কবি। ছদ্মনাম—বুনো কবি। জন্ম—১৯ শতক নদীয়া, গোস্বামী দুর্গাপুর। শিক্ষা—কৃষ্ণনগর কলেজ। প্রভাকরে প্রকাশিত 'কালেজীয় কবিতা যুদ্ধ' এ তিন কবি দ্বারকানাথ (কৃষ্ণনগর) দীনবন্ধু মিত্র (হিন্দু কলেজ) ও বঙ্কিমচন্দ্র (হুগলি কলেজ) পাঠ্যাবস্থায় কবিতা যুদ্ধ করতেন। গ্রন্থ: সুধীরঞ্জন (কা.)।

**দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়**—সমাজসেবী ও গ্রন্থকার। জন্ম—১২৫১, ৯ বৈশাখ বিক্রমপুর, মাগুর খণ্ড। মৃত্যু—১৩০৪, আষাঢ়। পিতা—কৃষ্ণপ্রাণ গঙ্গোপাধ্যায়। শিক্ষা—ফরিদপুর, বিক্রমপুর। কর্ম—শিক্ষকতা। স্ত্রীশিক্ষার পক্ষপাতী। স্থাপনা—হিন্দু মহিলা বিদ্যালয় (১৮৭৩), ভারত সভা (অন্যতম, এবং যুগ্ম সম্পাদক ১৮৭৮), বঙ্গমহিলা বিদ্যালয় (১৮৭৮, পরে বেথুন স্কুলের সঙ্গে যুক্ত), অন্যতম প্রতিষ্ঠাতা—সঞ্জীবনী (সংবাদপত্র, ১৮৮৩ কৃষ্ণকুমার মিত্র সহ)। গ্রন্থ: কবিগাথা (কা.) কবিতাকুসুম (ক.) সুরুচির কুটির (উ.), বীরনারী, সরল পাটিগণিত, ভূগোল, স্বাস্থ্যতত্ত্ব। সম্পাদক: অবলাবান্ধব (পাক্ষি. ঢাকা. ১৮৬৯, পরে কলকাতা, (১৮৭০), সমালোচক (সাপ্তা. ১২৮৪), নববার্ষিকী (১২৮৪)।

**দ্বারকানাথ গুপ্ত**—কবি ও সাহিত্যিক। জন্ম—১২২০, ৯ বৈশাখ যশোহর ইতিনা গ্রাম। পিতা—নীলমণি গুপ্ত। শৈশবে পিতৃবিয়োগ হওয়ায় মাতুলালয়ে (বিক্রমপুর, কাদাচি) আশ্রয় গ্রহণ ও শিক্ষালাভ। শিক্ষকতা—হার্ডিঞ্জ স্কুল। গ্রন্থ: হেমপ্রভা (১২৬৪, ভার্ণাকুলার লিটারারি সোসাইটি কর্তৃক পুরস্কার প্রাপ্ত), বিক্রমোর্বশী (১২৬৮), ষড়্‌ঋতুস্তোত্র, ত্রিসন্ধ্যাস্তোত্র (ক. ১২৭০)।

**দ্বারকানাথ ন্যায়ভূষণ**—পণ্ডিত ও গ্রন্থকার। জন্ম—১২৩৬ বং মেদিনীপুর, ভগবানপুর, বিভীষণ গ্রাম। মৃত্যু—১৩১৮ বং। পিতা—উমাপ্রসাদ ভট্টাচার্য। শিক্ষা—চতুষ্পাঠী। অধ্যাপক মুগবেড়িয়া ভোলানাথ চতুষ্পাঠী (১২৬৮-১৩১৮)। গ্রন্থ: লঘু সংক্ষিপ্তসার ব্যাকরণ (১৮১০), গণকারিকী (১৮৯৯), অব্যয়কোষ ও বৃহদাকার কাব্যকোষ, তাণ্ডবস্তব টীকা ও কীচক বাক্যাবলী (১৮৯৯)।

**দ্বারকানাথ পতিতুণ্ড**—আইনজীবী। জন্ম—১৮৩৩ খ্রীঃ নদীয়া, বেংড়পাড়া। মৃত্যু—১৯১৬ খ্রীঃ। এম. এ. বি. এল। গ্রন্থ: ক্যাথারীনের উপাখ্যান।

**দ্বারকানাথ বন্দ্যোপাধ্যায়**—অনুবাদক। গ্রন্থ: বাইবেলের ইতিহাস (বি বি ট্রেমার-কৃত, বঙ্গানুবাদ, ১৮৪৩)।

**দ্বারকানাথ বিদ্যাভূষণ**—পণ্ডিত ও সংবাদপত্রসেবী। জন্ম—১২২৬, বৈশাখ ২৪-পরগণা, চাঙড়িপোতা গ্রামে। মৃত্যু—১২৯১, ৮ ভাদ্র, জব্বলপুরের কাছে রেওয়া রাজ্যে। পিতা—হরচন্দ্র (ভট্টাচার্য্য) ন্যায়রত্ন। ভাগিনেয়—শিবনাথ শাস্ত্রী। শিক্ষা—গ্রাম্য পাঠশালা, চতুষ্পাঠী, সংস্কৃত কলেজ (১৮৩২-৪৫)। উপাধি—বিদ্যাভূষণ (১৮৪৫)। কর্ম—অধ্যাপক ফোর্ট উইলিয়ম কলেজ, সংস্কৃত কলেজ (১৮৪৫-৭৩), অস্থায়ী অধ্যক্ষ সংস্কৃত কলেজ (১৮৫৫), গ্রন্থাধ্যক্ষ (ঐ, ১৮৪৪-৭৩)। স্থাপনা—মুদ্রাযন্ত্রালয়, বিদ্যালয়। গ্রন্থ: নীতিসার, ৩ খ. (১৮৫৬-৭৮), রোম রাজ্যের ইতিহাস (১৮৫৭), গ্রীস ও ম্যাসিডোনিয়ার ইতিহাস (১৮৫৭), সুবুদ্ধি ব্যবহার (১৮৬০), ভূষণসার ব্যাকরণ (১৮৬৫), উপদেশমালা ২খ. (১৮৭৩-১২৯০), বিশ্বেশ্বরবিলাপ (ক, ১৮৭৪), সাংখ্যদর্শন (১৮৮৩), প্রকৃত প্রেম (ক), প্রকৃত সুখ (ক)। সম্পাদিত গ্রন্থ: দেবগণের মর্ত্ত্যে আগমন। সম্পাদক: সোমপ্রকাশ (সাপ্তা. ১৮৫৮, ১৫ নভেম্বর), কল্পদ্রুম (মা. ১২৮২-৮৯)।

**দ্বারকানাথ মজুমদার**—সাহিত্যসেবী। সম্পাদক: উত্তর বাসিনী (মা. ১২৮৯)।

**দ্বারকানাথ মুখোপাধ্যায়**—সাহিত্যসেবী। হিন্দু ব্যায়াম বিদ্যালয়ের অধীন হিন্দুসভার সম্পাদকে। সম্পাদক: হিন্দুরঞ্জন (মা. ১২৮১)।

**দ্বারিকানাথ রায়**—গ্রন্থকার। ১৯ শতক। গ্রন্থ: বাহার দানেশ (১৩০২)।

**দ্বিজদাস দত্ত**—শিক্ষাব্রতী ও কৃষিবিদ্যাবিদ। জন্ম—১৮৬৯ খ্রীঃ ত্রিপুরা, কালীগচ্ছ। মৃত্যু—১৯৩৪ খ্রীঃ। পিতা—রামচরণ দত্ত। পুত্র—বিপ্লবী উল্লাসকর দত্ত। শিক্ষা—বি. এ.। ইংলণ্ডে-গমন। এম. এ, এ. আর. এ.সি। কর্ম—কৃষিকাজ, শিক্ষক—বেথুন কলেজ, প্রধান শিক্ষক কুমিল্লা জেলা স্কুল, ডেপুটি ম্যাজিস্ট্রেট, সেটেলমেণ্ট অফিসার, অধ্যাপক শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ। গ্রন্থ: পাট ও নাস্তিতা (১৩১৮), শ্রীমৎ শঙ্করাচার্য ও শঙ্কর দর্শন ২খ, বৈদিক ধর্ম ও জাতিতত্ত্ব। ঋগ্বেদ, ইসলাম (১৯২৭), বৈদিক সরস্বতী ও লক্ষ্মী (১৩৩০), সর্বধর্মসমন্বয় (১৩৩১), বেদমাতার সেবা, সম্প্রদায় নিরপেক্ষ ঈশ্বরোপাসনা (১৩৩৩), Purusha-Sukta, Rigveda unveiled, Vedantaism, Peasant Propritorship in India.

**দ্বিজেন্দ্রনাথ ঠাকুর**—কবি, সাহিত্যসেবী ও স্বদেশানুরাগী। জন্ম—১৮৪০,

১১ মার্চ জোড়াসাঁকো ঠাকুর বাড়ি। মৃত্যু—১৯২৫, ২৪ এপ্রিল। পিতা—মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর। শিক্ষা—সেণ্ট পলস কলেজ। বাংলায় সর্টহ্যাণ্ড ও স্বরলিপির উদ্ভাবক। কিছুকাল হিন্দুমেলার সম্পাদক, বঙ্গীয় সাহিত্য-পরিষদের সভাপতি (১৩০৪-০৬), বঙ্গীয় সাহিত্য সম্মেলনের মূল সভাপতি (১৯১৩), অন্যতম প্রতিষ্ঠাতা—ন্যাশন্যাল সোসাইটি, বিদ্বজ্জন সমাগম। কাব্যগ্রন্থ: স্বপ্নপ্রয়াণ (১৮৭৩), নানা চিন্তা (১৯২২), শান্তিনিকেতন (১৯২১), মালা, রেখাক্ষর বর্ণমালা, প্রবন্ধমালা (১৯২৭), সারতত্ত্বের আলোচনা, গীতাপাঠ, চিন্তামণি (১৩২৯), গুম্ফ-আক্রমণ, হারামণির অন্বেষণ, সামাজিক রোগের কবিরাজি চিকিৎসা, সোনার কাঠি রূপোর কাঠি, ব্রাহ্মধর্ম (পদ্যানুবাদ), মেঘদূত (পদ্যানুবাদ, ১৮৬০ ?)। সম্পাদক: তত্ত্ববোধিনী (১৭৯২ শক, ১৮০৬ শক—১৮২৩ শক, ১৮২৫ শক—১৮৩০ শক), ভারতী (মা. ১২৮৪—১২৮৭)।

**দ্বিজেন্দ্রনাথ বসু**—প্রাণিতত্ত্ববিদ্। জন্ম -১৮৬৫, ১৮ ডিসেম্বর ভাগলপুর। মৃত্যু—১৯২১, নভেম্বর। পিতা—ব্রজকিশোর বসু। ভগ্নি - কাদম্বিনী গাঙ্গুলী (প্রথম মহিলা স্নাতক)। বি. এ পর্যন্ত পাঠ। শিক্ষকতা, যশোহর সম্মিলনী বিদ্যালয়, ঢেঙ্কানল রাজার গৃহ শিক্ষক। সহ-কর্মাধ্যক্ষ, ইণ্ডিয়ান অ্যাসোসিয়েশন। গ্রন্থ: কীট পতঙ্গ, জীবজন্তু, চিড়িয়াখানা (১৯২১)।

**দ্বিজেন্দ্রনাথ ভাদুড়ী**—কবি। জন্ম—১৩০২ বঃনদীয়া,শান্তিপুর। মৃত্যু—১৩৫৮, ২৯ শ্রাবণ কল. সিঁথি। কর্ম—সরকারী কর্মচারী, রাজনৈতিক আন্দোলনে সরকারী কর্ম ত্যাগ করে প্রধান শিক্ষক, রাজা মনীন্দ্র স্মৃতি বিদ্যালয় (পাইকপাড়া)। অন্যতম প্রতিষ্ঠাতা—সিঁথি বৈষ্ণব সম্মিলনী। কাব্যগ্রন্থ: বিশ্ববৈতালিক (১৩১৪), পাদপপাদপ।

**দ্বিজেন্দ্রমোহন দাশগুপ্ত**—গ্রন্থকার। জন্ম—১৮৯৩, ২ অক্টোবর শ্রীহট্ট, মৌলবিবাজার। সাহিত্যরত্ন। গ্রন্থ: চাণক্যনীতি (১৯২৯), সাধরণ জ্ঞান (১৯২৯), শিশুসখা (১৯৩০), স্বাধীনতা সংগ্রাম (১৯৩১), ভারতে যুব আন্দোলন (১৯৩১)।

**দ্বিজেন্দ্রলাল রায়**—কবি ও নাট্যকার। জন্ম—১৮৬৩, ১৯ জুলাই নদীয়া, কৃষ্ণনগর প্রসিদ্ধ দেওয়ান বংশে। মৃত্যু—১৯১৩, ১৭ মে কলকাতা। পিতা—দেওয়ান কার্তিকেয়চন্দ্র রায়। মাতা—প্রসন্নময়ী। শিক্ষা—প্রবেশিকা (কৃষ্ণনগর কলেজ, ১৮৭৮), এফ. এ. ও বি. এ (হুগলী কলেজ), এম. এ (প্রেসিডেন্সী কলেজ, ১৮৮৪)। শিক্ষকতা, রেভেলগঞ্জ মুখার্জি সেমিনারি

(ছাপরা)। সরকারী বৃত্তিলাভ করে কৃষিবিদ্যা শিক্ষার জন্ম বিলাত গমন (১৮৮৪) ও স্বদেশে প্রত্যাগমন (১৮৮৬)। কর্ম—শিক্ষকতা, নজীর ও জমাবন্দী বিভাগের উচ্চপদে (রায়পুর), ডেপুটি ম্যাজিস্ট্রেট (১৮৯১), আবগারী বিভাগের পরিদর্শক (১৮৯৪), ল্যাণ্ড রেভিনিউ ও এগ্রিকালচারের সহকারী ডিরেক্টর (১৮৯৮)। নাটক, স্বদেশী গান, হাসির গান রচনায় প্রসিদ্ধিলাভ। স্থাপনা— পূর্ণিমা মিলন (সাহিত্য সভা, ১৯০৫), ইভনিং ক্লাব, ভারতবর্ষ (মা. ১৩২০)। গ্রন্থ: কাব্য—আর্যগাথা ২খ. (১৮৮১, ১৮৯৩), আষাঢ়ে (১৩০৫), হাসির গান (১৩০৭), মন্দ্র (১৩০৯), আলেখ্য (১৩১৪), ত্রিবেণী (১৩১৯), প্রহসন— একঘরে (নকসা, ১৮৮৯), কল্কি অবতার (১৩০২), বিরহ (১৩০৪), ত্র্যহস্পর্শ (১৩০৭), প্রায়শ্চিত্ত (১৩০৮), পুনর্জন্ম (১৯১১), আনন্দ বিদায় (১৯১২); নাটক—প্রতাপসিংহ (১৯০৫), পাষাণী (১৩০৭), সীতা (১৯০৮), নূরজাহান (১৯০৮), মেবার পতন (১৯০৮), দুর্গাদাস (১৩.৩), তারাবাই (১৩১০), সাজাহান (১৯০৯), চন্দ্রগুপ্ত (১৯১১), পরপারে (১৯.২), ভীষ্ম (১৯১৪), সোরাব রুস্তম (১৩১৫), সিংহল বিজয় (১৩২২), বঙ্গনারী (১৩২২), কালিদাস ও ভবভূতি (১৯১৫), দ্বিজেন্দ্র গীতি (স্বরলিপি) ২খ. (১৩৩১), The crops of Bengal (১৯০৬), The Lyrics Ind (লণ্ডন, ১৮৮৬), Lessons in Fnglish ৩খ. (১৯০৭, ১৯০৮, ১৯০৯)।

**ধনকৃষ্ণ সেন**—গীতিনাট্যকার। জন্ম— ১২৭১ বঃ বর্ধমান, খাঁড় গ্রাম। মৃত্যু—১৩০৯ বঃ। পিতা—রামপরাণ সেন। শিক্ষা—গ্রাম্য পাঠশালা, বর্ধমান রাজ কলেজ, বি. এ (মেট্রোপলিটান কলেজ)। কর্ম—সমুদ্রগড়ে (বর্ধমান) ম্যানেজারি, শ্রীরামপুর গোস্বামী এস্টেটে সুপারিনটেনডেণ্ট। গীতিনাট্য: পৃথুরাজার শতাশ্বমেধ যজ্ঞ, সতী মালাবতী, পাণ্ডবমিলন বা কর্ণবধ, গোবর্ধন মিলন, অম্বুধ্বজের হরিসাধন, বিল্বমঙ্গল, রাবণের লোহমুক্তি, উমাতারা, পরামুক্তি, সুদর্শনের রাজ্যাভিষেক (না. ১২৯৫)।

**ধনগোপাল মুখোপাধ্যায়**—আমেরিকা প্রবাসী খ্যাতনামা লেখক ও অধ্যাপক। জন্ম—১৮৯১, জুলাই কলকাতা। মৃত্যু—১৯৩৬, ১৫ জুলাই আমেরিকা (আত্মহত্যা)। পিতা—কিশোরীলাল মুখোপাধ্যায় (আইনজীবি)। মাতা—ভুবনমোহিনী। অগ্রজ— বিপ্লবী যাদুগোপাল। শিক্ষা- হ্যামিলটন স্কুল (তমলুক), প্রবেশিকা (১৯০৯)। পিতামাতার অজ্ঞাতে জাপান ও আমেরিকা গমন। স্ট্যানফোর্ড বিশ্ববিদ্যালয় (আমেরিকা) উপাধিলাভ। মার্কিন মহিলাকে

বিবাহ ও স্থায়িভাবে বাস ( ১৯১৭ ); ভারতে দুবার আগমন (১৯২১, ১৯৩২)। রামকৃষ্ণ মিশনের শিবানন্দ মহারাজের শিষ্য। গ্রন্থ: Castes and Out-castes ( ১৯২০ ), ঘরের ছেলে বাইরে, My Brothers face (১৯২৪ ), Gay Neck ( চিত্রগ্রীব, আমেরিকায় নিউবেরি পুরস্কারলাভ, ১৯২৭ ), Jungle Bests and Man, Kari the Elephant ( ১৯২২ ), Hari the Jungle God ( বনবালক হরি ), Ghost the hunter, A son of Mother India Answers, The chief of the Herd ( দলপতি ), Devotional Passages from the Hindu Bible ( ১৯২৯ ), The face of Silence, The Sacred Listness of the East, Ram the Hero of India, Visit India with me, Disillusioned India.

**ধরণীধর সরকার**—সাহিত্য সেবী। সম্পাদক: নবভারতী ( মা. ১২৮৭ )।

**ধরেন্দ্রবালা সিংহ**—মহিলা কবি। জন্ম -হুগলী, বাঁশবেড়িয়া। পিতা—রাজা পূর্ণেন্দু দেব রায় মহাশয়। স্বামী—গিরীন্দ্রনারায়ণ সিংহ ( রায়পুর )। কাব্য গ্রন্থ: অশ্রুকণা, রেণুকণা।

**ধর্মদাস বসু**—চিকিৎসক ও গ্রন্থকার। জন্ম—১৮৫১, নভেম্বর হুগলি, চন্দননগর। মৃত্যু—১৯২৬, নভেম্বর। পিতা -পার্বতীচরণ বসু। শিক্ষা—প্রবেশিকা ( হুগলী কলেজ, ১৮৬৭ ) এল এম. এস ( মেডিকেল কলেজ. ১৮৭৩), ইংলণ্ডযাত্রা ( ১৮৭৫ ), আই. এম এস ( ১৮৭৭ )। কর্ম—সিবিল স. র্জন। শেষ জীবনে ব্রাহ্মধর্মগ্রহণ। গ্রন্থ: ধর্মজীবন, স্বাস্থ্যরক্ষা ও সাধারণ স্বাস্থ্যতত্ত্ব, পারিবারিক প্রার্থনা ও ধর্মজীবন, Hygine and Public Health.

**ধর্মদাস রায়**—কবি ও সঙ্গীতজ্ঞ। নিবাস—নবদ্বীপ। উপাধি—বাণীকণ্ঠ। গীতিনাট্যগ্রন্থ: শ্রীকৃষ্ণের গুরুদক্ষিণা, কবচ-সংহার, শ্রীকৃষ্ণের মথুরাবর্জন, রত্নাকর উদ্ধার।

**ধীরেন্দ্রচন্দ্র গঙ্গোপাধ্যায়**—প্রত্নতত্ত্ববিদ। জন্ম—১৮৯৯, মার্চ নারায়ণ গঞ্জ। শিক্ষা—প্রবেশিকা ( ঢাকা কিশোরীলাল জুবিলী স্কুল, ১৯১৮ ), বৈপ্লবিক আন্দোলনে যোগদান, কারাবরণ ও মুক্তি ( ১৯২০ ), আই. এ ( বঙ্গবাসী কলেজ, ১৯২১ ), এম. এ ( ঢাকা বিশ. ১৯২৫ ), ইংলণ্ড গমন ( ১৯২৮ ), ডক্টরেট ( লণ্ডন বিশ. ১৯৩০ )। অধ্যাপক, বারানসী হিন্দু বিশবি., রীডার ঢাকা বিশ, ভিক্টোরিয়া মেমোরিয়েলের প্রথম ভারতীয় সেক্রেটারি ও কিউরেটর। গ্রন্থ:

History of Parmar Dynasty, Eastern Chalukya, Victoria Memorial Hall, Select Documents of the British Period of Indian History.

**ধীরেন্দ্রনাথ চৌধুরী**—দার্শনিক। জন্ম—১২৭৭, ভাদ্র মৈমনসিংহ, টাঙ্গাইলের নাগরপুর জমিদার বংশে। মৃত্যু—১৩৩৮, ৩০ এপ্রিল হাজারিবাগে। পিতা—মাধবলাল চৌধুরী। মাতা—দ্রৌপদীসুন্দরী। এম. এ. বেদান্তবাগীশ। ব্রাহ্মধর্ম গ্রহণ। কর্ম—অধ্যাপক, ব্রজমোহন কলেজ, দিল্লী হিন্দু কলেজ, পাবনা এডওয়ার্ড কলেজ, অধ্যক্ষ দিল্লী হিন্দু কলেজ। ব্রাহ্ম ধর্মপ্রচারক। গ্রন্থ: সংস্কার ও সংরক্ষণ, মহাপুরুষ প্রসঙ্গ, ধর্মের তত্ত্ব ও সাধন, মৈত্র্যুপনিষদ, In Search of Jesus Christ.

**ধীরেন্দ্রনাথ পাল**—গ্রন্থকার। জন্ম—যশোহর। মৃত্যু—১৩১৭ বঃ। গ্রন্থ: গীতা (১৮৯১), সতী সন্ন্যাসিনী (১২৯৩), লক্ষ্মীলাভ, স্বামী-স্ত্রী, আশালতা, ভ্রমর, মজলিস, বেদিনী, সোনার সংসার, ফুলের হাওয়া, মরিয়ম, জগৎশেঠের কন্যা, বিষমবিষ (ব্যঙ্গ. উ ১৩১৩), হাওয়া ও জোসেফিন।

**ধীরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়**—শিক্ষাব্রতী। জন্ম— ৮৯৫, ২২ ডিসেম্বর ২৪-পরগণা, রায়বাটি। অধ্যাপক সুরেন্দ্রনাথ কলেজ। গ্রন্থ: গীতা-পথের ভূমিকা (১৩৫১), গীতা-পরিচয় (১৩৫৩)।

**ধীরেন্দ্রনারায়ণ রায়, কুমার**—গ্রন্থকার। জন্ম—১৮৯৭ খ্রীঃ মুর্শিদাবাদ, জেমো রাজবাটি। মৃত্যু—১৩৭৪, ২৫ ডিসেম্বর। কবি, সঙ্গীতজ্ঞ ও ক্রীড়ামোদী। বিখ্যাত শিকারী এবং সাহিত্যানুরাগী। গ্রন্থ: স্পর্শের প্রভাব (১৩৪১), চিরন্তনীর জয় (১৩৪১), অচলপ্রেম (১৩৪৪), নীলশাড়ী (না), পতিব্রতা (না), শিকারী জীবন।

**ধীরেন্দ্রমোহন দত্ত**—দার্শনিক। জন্ম—১৮৯৬ খ্রীঃ মৈমনসিংহ, কিশোরগঞ্জ। মৃত্যু—১৯৭৪, ২৪ নভেম্বর শান্তিনিকেতনে। এম. এ., পি. আর. এস., পি.-এইচ. ডি.। অধ্যাপক—যাদবপুর ন্যাশনাল ইনষ্টিটিউট অফ এডুকেশন, পাটনা কলেজ (১৯২৮-৫৩)। অবসর গ্রহণের পর শান্তিনিকেতনে বাস। সভাপতি, ভারতীয় দর্শন কংগ্রেস (১৯৫২)। উপাধি—দেশিকোত্তম (বিশ্বভারতী, ১৯৬০), আমেরিকা গমন (১৯৫১-৫২)। গ্রন্থ: Six ways of knowing (১৯৩২), An Introduction to Indian Philosophy,

The Chief Currents of Contemporary Philosophy (১৯৫০), Philosophy of Mahatma Gandhi (১৯৫৩)।

**ধীরেন্দ্রলাল চৌধুরী**—গ্রন্থকার : জন্ম—১২৯১, জ্যৈষ্ঠ চট্টগ্রাম। কর্ম—পুলিশ সব-ইনস্পেক্টর (চট্টগ্রাম)। গ্রন্থ : নিমীলন, প্রবাহ।

**ধীরেশচন্দ্র চক্রবর্তী**—রাজনীতিবিদ। জন্ম-১৮৯৬ খ্রীঃ ফরিদপুর। মৃত্যু—১৯৪৪। গ্রন্থ : Congress in Evolution.

**ধূর্জটিপ্রসাদ মুখোপাধ্যায়**—শিক্ষাব্রতী, সাহিত্যিক ও সঙ্গীত সমালোচক। জন্ম—১৮৯৪, ৫ অক্টোবর হুগলি চাতরা-শ্রীরামপুর (মাতুলালয়)। মৃত্যু—১৯৬১, ৫ ডিসেম্বর কলকাতা। আদি বাস—২৪-পরগণা, ভাটপাড়া কাঁঠালপাড়া নারায়ণপুর। পিতা—ভূপতিনাথ মুখোপাধ্যায় (আইনবিদ)। শিক্ষা—প্রবেশিকা (বারাসাত, ১৯০৯), আই. এস-সি. (সেন্ট জেভিয়ার ও রিপণ কলেজ; (১৯১২), বি. এ. (রিপণ কলেজ, বঙ্গবাসী, ১৯১৬), এম. এ. (১৯১৮, ১৯২০)। অধ্যাপক, বঙ্গবাসী কলেজ, লক্ষ্ণৌ বিশ্ব (১৯২২-৫১), আলিপুর বিশ্ব. (অর্থনীতি বিভাগ ১৯৫১-৫৫), উত্তর প্রদেশের সরকারী প্রচার বিভাগের ডিরেক্টর ও প্রেস অ্যাডভাইসর (১৯৪০-৪৪)। ভারতের প্রতিনিধি—মস্কো ইকনমিক কনফারেন্স (১৯৫৭)। প্রথম সভাপতি, ইণ্ডিয়ান সোসিওলজি কনফারেন্স। কলম্ব, বাণ্ডু, হেগ, প্রভৃতিতে প্রতিনিধিত্ব। গ্রন্থ : ত্রিধারা, মোহনা, আমরা ও তাহারা (১৯৩১), চিন্তয়সী (১৯৩৪), রিয়ালিস্ট, অন্তঃশীলা (১৯৩৫), ঝিলিমিলি, আবর্ত, মনে এলো ব[illegible]; কথা ও সুর (সঙ্গীত), সুর ও সঙ্গতি, (সঙ্গীত রবীন্দ্রনাথ সহ, ১৯৩[illegible]), Personality and Social Science (১৯২৪), Basic concepts of Sociology, Modern Indian Culture (১৯৩০), Tagore—A study (১৯৪৪), Indian Music, The Problems of Indian Youth, On Indian History, Diversities, Musical memory, Views of counter views.

**নওরোজ খোদা, কাজি**—ইতিহাসবিদ্। জন্ম—বর্ধমান, মঙ্গলকোট। গ্রন্থ : মঙ্গলকোটের কথা (ইতি)।

**নওসের আলি খাঁ ইউসফজী**—গ্রন্থকার। নিবাস—মৈমনসিংহ; জামার্কি গ্রাম। সব-ডেপুটি। গ্রন্থ : শৈশব কুসুম (ক. ১৩০২); উচ্চ বাংলা শিক্ষাবিধি, বঙ্গীয় মুসলমান, মোসলেম জাতীয় সঙ্গীত, দলিল রেজিস্টারি, সাহিত্য-শিক্ষা।

**নকুলেশ্বর বিদ্যাভূষণ**—পণ্ডিত। গ্রন্থ: সন্ন্যাস (১৮৯২), আকবর (১৩০৫)।

**নগেন্দ্রকুমার গুহরায়**—জন্ম—১৮৮৯ খ্রীঃ নোয়াখালি, পুকুরদিয়া। মৃত্যু—১৯৭৪, ১৩ জানুয়ারী। পিতা—তারিণীকুমার গুহরায়। যুগান্তর দলে সংশ্লিষ্ট। ১৯০৭ সাল থেকে অ্যান্টি-সার্কুলার সোসাইটির সদস্য, শিক্ষকতা, মোক্তার। বিভিন্ন সময়ে ১২ বছর কারাবাস। ১৯১০ সালে শ্রীঅরবিন্দকে পণ্ডিচেরীতে পৌঁছে দেওয়ার মধ্যে অন্যতম। পরবর্তীকালে কংগ্রেসে যোগদান ও এ. আই. সি. সি র সদস্য। জেলা ফরোয়ার্ড বোর্ডের প্রতিষ্ঠাতা-সভাপতি (১৯৩৯)। গ্রন্থ: চন্দ্রহাস বিষয়, ফরাসী বীরাঙ্গনা, পঞ্চব্যঞ্জনের আত্মকথা, বিবেকানন্দ প্রসঙ্গ, মহাযোগী অরবিন্দ, স্বরাজ সাধনায় বাঙালী, Life of Dr. Bidhan Chandra Roy.

**নগেন্দ্রনাথ গুপ্ত**—ঔপন্যাসিক ও সাংবাদিক। জন্ম—১৮৬১ খ্রীঃ বিহার, মোতিহারি। মৃত্যু—১৯৪০, ২৮ ডিসেম্বর বোম্বাই। পিতা—মথুরানাথ গুপ্ত (সব জজ, বিহার)। শিক্ষা—বিহার, প্রবেশিকা (জেনারেল অ্যাসেমব্লিজ ইন্সটি. ১৮৭৮)। কর্ম শিক্ষকতা (লাহোর) সাংবাদিকতা বিভিন্ন স্থানে, টাটা কোম্পানীর কর্তৃপক্ষের সেক্রেটারি, মহারাজা মণীন্দ্রচন্দ্র নন্দীর সেক্রেটারি। গ্রন্থ: স্বপন-সঙ্গীত (ক. সংগ্রহ. ১৮৮২), অমরসিংহ (উ. করাচী, ১৮৮৯), পর্বতবাসিনী (১৮৯০), লীলা (লাহোর, ১৮৯২), তমস্বিনী, জয়শ্রী, আরাত্রামা, ব্রজনাথের বিবাহ, উপন্যাস সংগ্রহ ও রহস্য, জালকুণ্ডলা, কাঠুরিয়া, বন্ধু, কাহার ভ্রম, ছায়া, টিকিয়াশাহ, চন্দ্রপীড়ের ঐশ্বর্য, ফুটবল ফাইনাল, মায়াবিনী, জামাল জলিল, প্রতিশোধ, ছোট বৌ, সুরজকওর, দেবরাত প্রসেন, নবনগর, শ্যামার কাহিনী, খেলাঘর, নিস্তারিণীর রাজনীতি, গল্প ও অল্প, চুলের কলপ, কোঁচার কথা, বিভ্রাট, লক্ষহীরা, প্রজার পোষাক, মিলন, বোম্বেটে, মেহেরজান, মালবিকা, পুঁটেরাম, দুইবার, চুরি না বাহাদুরী, মিরিয়ম ও সোহাব, ঘরের অলক্ষ্মী, ইংরেজ পাঠান, ভৈরবী, নূতনবাড়ি, মুক্তি, হীরার মূল্য, নির্মলা, ভৈরব মন্দির, বন্দী, অলকা, বোসিনারা, শাহনওয়াজ, বাংলার কৃষি, A planet and a star, Sheares: The poems and songs of Rabindranath Tagore (ইং-অনু. ১৯২৯)। সম্পাদিত গ্রন্থ: বিদ্যাপতির পদাবলী (১৯১৬)। সম্পাদক: Phoenix (সাপ্তা. করাচি, ১৮৮৪-৯০), Tribune (লাহোর, ১৮৯১-৯৮, ১৯০২-১১), প্রদীপ (মা. কয়েক মাস),

প্রভাত ( সাপ্তা. কল. ১৯০৭ ), Indian people ( সাপ্ত. এলাহাবাদ ), Panjabee ( ১৯১২ ), যুগ্ম-সম্পাদক : Leader ( দৈ. এলাহাবাদ ) : সহ-সম্পাদক : Sind Times ( ১৮৮৪ ) ।

**নগেন্দ্রনাথ ঘোষ**—বাগ্মী ও শিক্ষাবিদ। জন্ম—১৮৫৪, আগস্ট, বগুড়া। মৃত্যু—১৯০৯, ৫ এপ্রিল। পিতা—ভগবতীপ্রসাদ ঘোষ ( আইনজীবী )। শিক্ষা এফ. এ. ( ১৮৭১ ), সিভিল সার্ভিস পরীক্ষায় অকৃতকার্য হওয়ায় বার এট-ল ( ১৮৭৬ )। কর্ম—আইন ব্যবসায়, অধ্যাপক ও অধ্যক্ষ, মেট্রোপলিটান কলেজ। বিশ্ববিদ্যালয়ের ফেলো, কলকাতা পৌরসভার কমিশনার, অবৈতনিক ম্যাজিস্ট্রেট ( পুলিশ কোর্ট )। গ্রন্থ : কৃষ্ণচন্দ্র পাল ( জী ), মহারাজ নবকৃষ্ণ ( জী ), England's work in India. সম্পাদক : Indian Eco (সংবাদপত্র), Law Review ( সাপ্তা ); প্রতিষ্ঠাতা ও সম্পাদক : Indian Nation ( সাপ্তা ১৮৮২-১৯০৯ )।

**নগেন্দ্রনাথ ঘোষ**—আইনজীবী। গ্রন্থ : Comparative Adminstrative Law ( ১৯১৯ )।

**নগেন্দ্রনাথ ঘোষাল**—সাহিত্যসেবী। সম্পাদক : বঙ্গমহিলা ( মা. ১২৯০ )।

**নগেন্দ্রনাথ চট্টোপাধ্যায়**—বক্তা, লেখক ও ধর্মপ্রচারক। জন্ম—১২৫০, কার্তিক হুগলি, বংশবাটি। মৃত্যু—১৩২০, জ্যৈষ্ঠ। পিতা—দ্বারকানাথ চট্টোপাধ্যায়। শিক্ষা—চুঁচুড়া, হুগলি ও কলকাতা। শিক্ষকতা ( কৃষ্ণনগর কলেজিয়েট স্কুল, ১৮৬১ )। কলকাতা পাঠকালে ভবানীপুরের ব্রাহ্মবিদ্যালয়ে যাতায়াত, সঙ্গীত রচনা, ব্রাহ্মধর্ম গ্রহণ ও ব্রাহ্মসমাজের ( কৃষ্ণনগর ) আচার্য। ধর্মপ্রচারের জন্য দিল্লী, আগ্রা, এলাহাবাদ, কানপুর, লক্ষ্ণৌ, কাশী, লাহোর প্রভৃতি স্থানে ভ্রমণ। বিবধা-বিবাহের সমর্থক। গ্রন্থ : তত্ত্বজিজ্ঞাসা, থিয়োডর পার্কারের জীবনী, মহাত্মা রামমোহন রায়ের জীবনচরিত ( ১৮৮১ ), ধর্মজিজ্ঞাসা, সাকার ও নিরাকার উপাসনা, অন্তরের উপাসনা।

**নগেন্দ্রনাথ দত্ত**—সাহিত্যসেবী। বি. এল। গ্রন্থ : শিক্ষা মঞ্জরী ( ১৮৬৭ ), রজনীচন্দ্র উপাখ্যান ( গদ্য ও পদ্য )। সম্পাদক : শ্রীহট্টবাসী ( মা ১৮৯২ )।

**নগেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়**—প্রথম অপেরা লেখক ও অভিনেতা। জন্ম—১২৫৭ বঃ। মৃত্যু—১২৮৯ বঃ। পিতা—গিরিশচন্দ্র বন্দ্যোপাধ্যায়

(সাহিত্যিক)। নাট্য গ্রন্থ: সতী কি কলঙ্কিনী (১৮৭৫), মালতী মাধব (১৮৭০), পারিজাতহরণ (১৮৭৫), গুইকোয়ার (১৮৭৫), কিন্নরকামিনী।

**নগেন্দ্রনাথ বসু**—প্রাচ্যতত্ত্ববিদ্‌ বিখ্যাত পণ্ডিত। জন্ম—১৮৬৬, ৬ জুলাই কলকাতা বিডন স্ট্রীট। মৃত্যু—১৯৩৮ অক্টোবর। পিতা—নীলরতন বসু। আদিবাস—হুগলি, মাহেশ। ছাত্রাবস্থা থেকেই সাহিত্যিক জীবনযাপন, কাব্য, নাটক ও ইতিহাস রচনা। কর্ম—সাহিত্যসেবী রঙ্গলাল মুখোপাধ্যায় ও ত্রৈলোক্যনাথ মুখোপাধ্যায়ের বিশ্বকোষের 'অ' অক্ষর শেষ হলে তাঁর হাতে এই সংকলনের ভার পড়ে। নগেন্দ্রনাথ সুচারুরূপে বিশ্বকোষ সংকলন করেন, ময়ূরভঞ্জের আর্কিওলজিক্যাল সার্ভেয়ার পদে, টেক্সট বুক কমিটির সদস্য। উপাধি—রায়সাহেব, প্রাচ্যবিদ্যামহার্ণব (রংপুর সাহিত্য পরিষদ), সিদ্ধান্ত-বারিধি। বঙ্গীয় সাহিত্য পরিষদের সহ-সভাপতি (১৩৩০-৩১, ৩৬-৩৭, ১৩৪০), পত্রিকাধ্যক্ষ (১৩০৪-০৫, ১৩১১-১৮), বঙ্গীয় সাহিত্য সম্মেলনের ইতিহাস শাখার সভাপতি (যশোহর, ১৩২৩)। গ্রন্থ: কর্ণবীর (ম্যাকবেথের অনুবাদ, (১২৯১), শঙ্করাচার্য (না), পার্শ্বনাথ (না), হরিরাজ (না), লাউসেন (না), কায়স্থের বর্ণনির্ণয়, মহাবংশ মিত্রগ্রন্থ, বঙ্গের জাতীয় ইতিহাস ৩ খ., পীরালিব্রাহ্মণ বিবরণ, উত্তর রাঢ়ীয় কায়স্থ কাণ্ড ২খণ্ড, Modern Buddhism and its Followers in Orissa, Archaeological Survey of Mayurbanj (১৯১১), Social History of Kamrupa ২খ. (১৯২২, ১৯২৩); সম্পাদিত গ্রন্থ: পীতাম্বর দাসের রসমঞ্জরী, চণ্ডীদাসের অপ্রকাশিত পদাবলী, জয়ানন্দের চৈতন্যমঙ্গল, নরহরি চক্রবর্তীর ব্রজপরিক্রমা (১৩১২), নবদ্বীপ পরিক্রমা (কালিদাস নাথ সহ, ১৩১২), বিজয় পণ্ডিতের মহাভারত (১৩০৩), রামাই পণ্ডিতের শূন্য পুরাণ (১৩১৪), জয়ানন্দের কাশী পরিক্রমা, ভাগবতাচার্যের কৃষ্ণপ্রেমতরঙ্গিনী (১৩১২); সম্পাদক: তপস্বিনী (মা.), ভারত (মা.), শব্দেন্দু কোষ (১৮৮৭), বিশ্বকোষ ২২খ. (১২৯৪), কায়স্থ পত্রিকা (১৩০৯-২৫), পল্লীবাণী (১৩২৯), সাহিত্য পরিষদ পত্রিকা (১৩০৪-০৫, ১৩১১-১৮)।

**নগেন্দ্রনাথ মজুমদার**—শিক্ষাব্রতী। এম. এ., বি. টি। অধ্যাপক, ঢাকা ট্রেনিং কলেজ। গ্রন্থ: A History of Education in Ancient India (১৯১৬)।

**নগেন্দ্রনাথ সেন**—কবিরাজ আয়ুর্বেদবিদ। জন্ম—বর্ধমান, কালনা।

মৃত্যু—১৩২৬, আশ্বিন। শিক্ষা—ক্যাম্বেল মেডিকেল কলেজ, কবিরাজি শাস্ত্র, এম. সি. এস (প্যারিস, ও নিউইয়র্ক)। কেশরঞ্জন তেলের প্রবর্তক। গ্রন্থ: রোগিচর্চা, পাচন ও মুষ্টিযোগ, সচিত্র কবিরাজি-শিক্ষা, সচিত্র ডাক্তারি শিক্ষা, দ্রব্যগুণ শিক্ষা, সচিত্র পরিচর্যা শিক্ষা, সচিত্র সুশ্রুত সংহিতা।

**নগেন্দ্রনাথ সোম**—কবি ও লেখক। জন্ম- ১২৭৭, ৬ আশ্বিন হুগলি, সরিষাগ্রাম, মৃত্যু—১৩৪৭ বঃ। পিতা—মহেশচন্দ্র সোম। আদিবাস—হুগলি, চুঁচুড়া। উপাধি—কবিশেখর, কাব্যলঙ্কার (নবদ্বীপ), কবিভূষণ। বহু তীর্থ ভ্রমণ। বঙ্গীয় সাহিত্য পরিষদের সহ-সম্পাদক (১৯৩২-৩৬)। গ্রন্থ: প্রেম ও প্রকৃতি (ক.), বারাণসী (ভ্র), শ্মশান শয্যা (ক), মধুস্মৃতি (জী)।

**নগেন্দ্রনাথ স্বর্ণকার**—সাহিত্যসেবী। সম্পাদক: কৃষক (সাপ্তা ১৩০৭, আশ্বিন)।

**নগেন্দ্রবালা মুস্তোফী, সরস্বতী**—মহিলা কবি ও সুলেখিকা। জন্ম—১২৮৪ বঃ হুগলি, পালোড়া (মাতুলালয়ে)। মৃত্যু—১৩১৩, বৈশাখ। পিতা—নৃত্যগোপাল সরকার (মুন্সেফ)। স্বামী—খগেন্দ্রনাথ মিত্র মুস্তোফী (হুগলি, সুখড়িয়া নিবাসী)। শিক্ষা—প্রাথমিক বিদ্যালয়, ইংরেজী, বাংলা, সংস্কৃত ও ফার্সী। সাহিত্য-সাধনা ও কবিতা রচনা। উপাধি—সরস্বতী। স্বামীর সঙ্গে বৈষ্ণবধর্ম গ্রহণ ও তীর্থ ভ্রমণ। কাব্যগ্রন্থ: উষাপরিণয়, দানবনির্বাণ, চামেলী, মর্মগাথা (১৩০৩), বনগাথা (১৩০২), প্রেমগাথা (১৩০৫, হেয়ার ফাণ্ডের অধ্যক্ষগণ কর্তৃক পুরস্কৃত), নারীধর্ম (প্র. ১৯০০), ব্রজগাথা (১৯০২), অমিয়গাথা (১৩০৮), গার্হস্থ্যধর্ম (সন্দর্ভ. ১৯০৪), ধবলেশ্বর (১৯০৩), গীতাবলী, বসন্তগাথা (১৯০৫), কণা (১৯১২), শিশুমঙ্গল, কুসুমগাথা (সম্পা. ১৯১২), সতী (উ. ১৩১৩)।

**নগেন্দ্রপ্রসাদ সর্বাধিকারী**—ভারতে বিদেশী খেলার প্রথম প্রবর্তক। জন্ম—১৮৬৯ (শ্রাবণ), কলকাতা, ওয়েলিংটন স্ট্রীট। মৃত্যু—১৯৪০, জানুয়ারি। পিতা—ডাঃ সূর্যকুমার সর্বাধিকারী। আদি বাড়ি—হুগলি, রাধানগর। মাতা-হেমলতা দেবী। শিক্ষা—বহুবাজার স্কুল, হেয়ার স্কুল, প্রেসিডেন্সী কলেজ। অ্যাটর্নী (১৯০২)। আই. এফ. এ-র প্রতিষ্ঠাতা। প্রেসিডেন্সি কলেজ কোর অন্যতম প্রতিষ্ঠাতা। নারায়ণী সাধন-চক্র (Narayani Volunteer Crops)-

এর সম্পাদক (১৩৩৯)। গ্রন্থ: ঝঞ্ঝা (Tempest-এর অনুবাদ), সুরথ (নাটিকা)।

**নগেন্দ্রবালা লাহিড়ী**—গ্রন্থকর্ত্রী। গ্রন্থ: বিবাহরাত্রি, পদস্খলন।

**নজরুল ইসলাম, কাজি**—বিদ্রোহী কবি। জন্ম—১৩০৬, ১১ জ্যৈষ্ঠ বর্ধমান, আসানসোল চুরুলিয়া গ্রামে। মৃত্যু ১২ই ভাদ্র(২৯.৮।৭৬) রবিবার ঢাকা। বাল্যনাম—দুখু-মিঞা। পিতা—কাজিফকির আহম্মদ। মাতা—জাহেদা খাতুন। স্ত্রী—প্রমীলা। শিক্ষা—গ্রামের মক্তব, শিয়ারসোল রাজ স্কুল, দরিরামপুর হাই স্কুল (মৈমনসিংহ)। কর্ম—৪৯ নং বাঙালী পল্টনে যোগদান (১৯১৭-১৮), সৈনিকরূপে নওসেরা, করাচী, মেসোপটেমিয়া গমন। হাবিলদার পদপ্রাপ্তি। দেশে প্রত্যাবর্তন (১৯২১) ও সাহিত্যক্ষেত্রে যোগদান। রাজদ্রোহমূলক রচনা প্রকাশের জন্য কারাবাস (১৩২৯), হুগলী বাস স্থাপন (১৩৩১), বহু বিদ্রোহ-মূলক সঙ্গীত রচনা। স্মৃতিলোপ (১৩৪৯)। গ্রন্থ: কাব্য—অগ্নিবীণা (১৩২৯), দোলন চাঁপা (১৩৩০), চিত্তনামা (১৩৩১), সঞ্চিতা, ছায়ানট, ভাঙার গান, বিষের বাঁশী (১৩৩৩), সিন্ধু হিন্দোল, প্রলয়শিখা, দেওয়ান ই-হাফিজ, নজরুল গীতিকা। গল্প—ব্যথার দান, রিক্তের বেদন। উপন্যাস—বাঁধন হারা, মৃত্যু ক্ষুধা। নাটক—আলেয়া, ছিনিমিনি। সম্পাদক: ধূমকেতু (১৩২৯), নবযুগ, লাঙল।

**নজিরুদ্দিন আহম্মদ, মুহম্মদ**—সাহিত্যিক। সম্পাদক: সুলতান (মা. কুমারখালি ১৯০১)।

**নটবর ঘোষ**—কবিয়াল। জন্ম—বর্ধমান। পিতা—অক্ষয়কুমার ঘোষ।

**নটেন্দ্রনাথ ঠাকুর**—সাহিত্যসেবী। গ্রন্থ: বসন্তকুমারের পত্র (১৮৮২), ইন্দুবালা (১৮৮৫)।

**নদেরচাঁদ পাল**—পাঁচালীকার। জন্ম—বীরভূম, হাটপ্রবন্ধপুর গ্রাম। পাঁচালী গ্রন্থ: রামশক (১৮৮২), রামচন্দ্রের বনযাত্রা, বালিবধ, অজামিলো-পাখ্যান, সীতাহরণ, দাতাকর্ণ।

**ননীগোপাল মজুমদার**—প্রত্নতাত্ত্বিক। জন্ম—১৮৯৫, যশোহর, দেব-রাজপুর। মৃত্যু—১৯৩৮, ৮ নভেম্বর। পিতা—বরদাপ্রসন্ন মজুমদার। শিক্ষা—বি. এ (১৯১৭), এম. এ. (১৯২০), পি. আর. এস. (১৯২৩), গ্রিফিথ পুরস্কার (১৯২৩)। কর্ম—অধ্যাপক, কলি. বিশ্ব. (১৯২১), অধ্যক্ষ বরেন্দ্র অনুসন্ধান সমিতি (রাজশাহী, ১৯২৫), ভারতীয় প্রত্নবিভাগে (১৯২৭) সহ-কর্মাধ্যক্ষ,

গবেষণা ( মহেঞ্জোদড়ো, ১৯২৬ ) সুপারিনটেনটেণ্ডেণ্ট ভারতীয় যাদুঘর (১৯৩১), সিন্ধুপ্রদেশে জরীপ করে ২০টি ভগ্নাবশেষ স্থান আবিষ্কার (১৯৩০-৩১), পশ্চিমবঙ্গের বহু জেলায় খনন করে বহু প্রত্নবস্তুর আবিষ্কার (১৯৩১-৩৫), প্রবাসী বঙ্গসাহিত্য সম্মেলনের ইতিহাস শাখার সভাপতি ( পাটনা, ১৯৩৭ ), দ্বিতীয় বার সিন্ধুপ্রদেশে দাদু জেলায় অনুসন্ধান কাজে রত অবস্থায় দস্যুদল কর্তৃক নিহত (১৯৩৮)। গ্রন্থ : Exploration of Sind (১৯২৯), Inscription of Bengal ( রাজশাহি, ১৯২৯ )।

**ননীগোপাল মুখোপাধ্যায়**—সাময়িকপত্র সেবী। গ্রন্থ : আনন্দ আশ্রম (১৮৯৩)। সম্পাদক : সীতা ( মা. ১৮৯২ বৈশাখ ), আশা ( ১৩০৯-১০ )।

**ননীবালা দেবী**—গ্রন্থকর্ত্রী। জন্ম—১৮৮৭ খ্রী. খুলনা, মহেশ্বরপাশা। মৃত্যু—১৯৫০ খ্রী খিদিরপুর। গ্রন্থ : ভক্তিমুকুল।

**ননীমাধব চৌধুরী**—গবেষক ও গ্রন্থকার। জন্ম—১৮৯৮, ২৮ জানুয়ারি পাবনা হরিপুর। মৃত্যু—১৯৭৪, ৬ এপ্রিল। এম এ, পি-এইচ. ডি। কর্ম—রাজ্য সরকারে, অধ্যাপক রিপন কলেজ (১৯৫৫)। গ্রন্থ : মোপাসাঁর ছোট গল্প (অনু. ১৯৩১), রুশোর সোস্যাল কণ্ট্রাক্ট ( অনু. ), সামাজিক চুক্তি (১৯৪২), লুপুগুটু (১৯৫৬), দেবানন্দ (১৯৫২), রাজনগর (১৯৫৩), ফুলিঙ্গ (১৯৫৭), ভারতবাসীর আদিবাসীর পরিচয় রবীন্দ্র পুরস্কার প্রাপ্ত, ১৯৭০ )।

**ননীলাল বন্দ্যোপাধ্যায়**—আইনজীবী ও কবি। ছদ্মনাম—পরিব্রাজক। জন্ম—১২৬৩, পৌষ ২৪ পরগণা বড়িশা-বেহালা গ্রামে। মৃত্যু—? শিক্ষা—প্রবেশিকা ( বড়িশা উচ্চ ইংরেজি বিদ্যালয় ), ভবানীপুর লণ্ডন মিশনারী কলেজ, মেডিকেল কলেজ, আইন অধ্যয়ন ( এলাহাবাদ )। কর্ম—আইন ব্যবসায়, মির্জাপুর, আগ্রা। মৈনপুরি (১৮৮৭)। গ্রন্থ : অমৃতপুলিন (উ ), যুগলপ্রদীপ (১৯০১), বসন্তের রাণী কোহিনূর, পাঁচ রকম ( ১৩১৩ ), রুদ্রসেন, শৈলবালা।

**নন্দকিশোর সিদ্ধান্ত**—গ্রন্থকার। পিতা—রুক্মিণী চক্রবর্তী। গ্রন্থ : মন্ত্রবোধিনী ( বৈদিক মন্ত্রের ব্যাখ্যা )।

**নন্দকুমার**—গ্রন্থকার। শিক্ষা—হুগলি কলেজ। সৈনিক বিভাগে একাউণ্টস অফিসের কেরানী। গ্রন্থ : ব্যাকরণ দর্পণ ( ১৮৫৩ )।

**নন্দকুমার গোস্বামী**—বৈষ্ণব পণ্ডিত। জন্ম—১৮৬১, ২৩ ডিসেম্বর

মৈমনসিংহ, বালিয়া গ্রাম। কাব্যতীর্থ। গ্রন্থ: বৈষ্ণবোপবাস ব্রত মীমাংসা ও ও বৈষ্ণব কণ্ঠরত্নগূঢ় শ্রীকৃষ্ণচৈতন্যতত্ত্ব, স্বরূপচরিত।

**নন্দকুমার দত্ত**—জ্যোতির্বিদ। অনুবাদ গ্রন্থ: হনুমান চরিত্র, কাক-চরিত্র ও স্পন্দনচরিত্র (১৮৭৩)।

**নন্দকুমার কবিরত্ন**—স্মার্ত পণ্ডিত। গ্রন্থ: শুকবিলাস অর্থাৎ বিক্রমাদিত্যের লীলাবর্ণনা এবং শুকসংবাদ (কা ১২৫৮), ব্যবস্থাসর্বস্বম্, বিবাদভঙ্গার্ণব। সম্পাদক: নিত্যধর্মানুরঞ্জিকা (মা. শক ১২৭৩-৮০)।

**নন্দকুমার ন্যায়চঞ্চু**—নৈয়ায়িক পণ্ডিত। জন্ম—১৮৩৫ খ্রী ২৪-পরগণা, নৈহাটি ভট্টাচার্য বংশে। মৃত্যু—১৮৬২ খ্রীঃ নৈহাটি। পিতা—রামকমল ন্যায়রত্ন। শিক্ষা—মাতামহ রামমাণিক্য বিদ্যালঙ্কারের কাছে ন্যায়শাস্ত্র। উপাধি—ন্যায়চঞ্চু তর্করত্ন। অধ্যাপক, সংস্কৃত কলেজ (১৮২৬-৬০), সংস্কৃত কলেজে অধ্যাপনার সময় ইংরেজি শিক্ষা। কান্দী স্কুলের হেড পণ্ডিত (১৮৬১)। মহামঃ হরপ্রসাদ শাস্ত্রীর জ্যেষ্ঠ ভ্রাতা। গ্রন্থ: সংস্কৃত প্রস্তাব (১৮৫৯), সম্পাদিত গ্রন্থ: বৈশেষিক দর্শন (জয়নারায়ণ তর্কালঙ্কার সহ, ১৮৬১)।

**নন্দকুমার ভট্টাচার্য, কবিরত্ন**—পণ্ডিত। জন্ম—ধনুক গ্রামে (মাতুলালয়ে)। পিতা—নবকৃষ্ণ ভট্টাচার্য। পৈতৃক বাস—রাধাকান্তপুর। উপাধি—কবিরত্ন। গ্রন্থ: কালীকৈবল্যদায়িনী (১৮৩৯)। শুকবিলাস। সম্পাদক: নিত্যধর্মানুরঞ্জিকা (পাক্ষি. ১৮৪৬)।

**নন্দকুমার মুখোপাধ্যায়**—অনুবাদক। গ্রন্থ: পন্দেনামা (শেখ শাদি-কৃত, ইং ও বাংলায় অনূদিত, ১৮২৩)।

**নন্দকুমার রায়**—কবি। জন্ম—মৈমনসিংহ, সুন্দরদিয়া গ্রাম। গ্রন্থ: পল্লীগাথা।

**নন্দকুমার রায়**—গ্রন্থকার। জন্ম—২৪-পরগণা গরিফা গ্রামে বৈদ্যবংশে। গ্রন্থ: অভিজ্ঞান শকুন্তলার অনুবাদ (১৮৫০), ব্যাকরণদর্পণ (সং, ১৮৫২)।

**নন্দকুমার রায়, দেওয়ান**—শ্যামা সঙ্গীত রচয়িতা। জন্ম—বর্ধমান, চুপী।

**নন্দরাম ঘোষ**—গ্রন্থকার। গ্রন্থ: শ্রীকৃষ্ণবিজয় বা কৃষ্ণলীলা।

**নন্দরাম চোল**—অনুবাদক। গ্রন্থ: ড্যুনিয়েল লেকচার্স (বঙ্গানুবাদ,

১৮৬৭ ), The Handbook of Hindu Pantheism, The Panchadasi ( বিত্তারণ্য স্বামীসহ. ১৮৯৯ )।

**নন্দরাম সেন** -কবি। গ্রন্থ : শিবাবলি ব্রত ( কা. ১২৭৩ )।

**নন্দলাল দে**—রাজকর্মচারী ও গ্রন্থকার ( জন্ম—হুগলী, চুঁচুড়া। এম.এ., বি. এল। কর্ম—বেঙ্গল জুডিসিয়েল সার্ভিস। গ্রন্থ : রসাতল, Civilisation of India, The Geographical Dictionary of Ancient and Mediaval India ( লণ্ডন, ১৮৯৯ )।

**নন্দলাল পাল**—গীত রচয়িতা। গ্রন্থ : তত্ত্বসঙ্গীত (১৯০৩)।

**নন্দলাল বন্দ্যোপাধ্যায়** -কবি। গ্রন্থ : জীবনসঙ্গীত ( গী. ১২৯৯ )।

**নন্দলাল বসু**—প্রসিদ্ধ চিত্রশিল্পী। জন্ম—১৮৮৩, ৩ ফেব্রুয়ারি, মুঙ্গের, খড়্গপুর ( পিতার কর্মস্থল )। মৃত্যু -১৯৬৬, ১৬ এপ্রিল। পিতা—পূর্ণচন্দ্র বসু ( দ্বারভাঙার স্থপতি )। আদিবাস—হুগলি, তারকেশ্বরের কাছে জেজুর। শিক্ষা—দ্বারভাঙা, প্রবেশিকা ( কল. সেণ্ট্রাল কলেজিয়েট স্কুল, ১৯০৩ ), এফ. এ. (অকৃতকার্য), কল.গভ আর্ট স্কুল(১৯০৫), আচার্য অবনীন্দ্রনাথ ঠাকুরের কাছে শিক্ষানবিশি, অজন্তা গুহা চিত্র নকল করা (১৯১০), বাঘগুহা ভিত্তিচিত্রের নকল (১৯২১)। কর্ম -শান্তিনিকেতন বিত্তালয়ে যোগদান (১৯১৪), শান্তিনিকেতনের কলাভবনের অধ্যক্ষ (১৯১৯-৫২), কবিগুরু রবীন্দ্রনাথের সঙ্গে প্রাচ্য, চীন ও জাপান ভ্রমণ (১৯২৪)। উপাধি—ডক্টরেট ( বেনারস হিন্দু বিশ্ববি. ১৯৫১ ), দেশিকোত্তম ( বিশ্বভারতী, ১৯৫২ ), ডি. লিট ( কল. বিশ্ব. ১৯৫৭, বিশ্বভারতী, ১৯৫৩ ), পদ্মবিভূষণ ( ১৯৫৪ )। বহু বিখ্যাত চিত্র অঙ্কন -সিদ্ধার্থ, শোকার্ত, শিবসতী, সতী, জগাই-মাধাই, শ্রীচৈতন্য, নটরাজ ই.। ললিতকলা একাডেমির সভ্য। গ্রন্থ : ফুলকারী ৩ খ। রূপাবলী ৩ খণ্ড, শিল্পকথা (১৩৫১)।

**নন্দলাল বসু**—গ্রন্থকার। জন্ম—কলকাতা। স্থায়িভাবে বাস চন্দননগরে ( ১৮৬৪ ? ) ফরাসী ভাষায় ব্যুৎপন্ন। গ্রন্থ : ফরাসী-বাংলা, বাংলা-ফরাসী অভিধান ( ফাদার বার্থের পরামর্শে ), ফরাসী বর্ণপরিচয়, ফরাসী ব্যাকরণ।

**নন্দলাল রায়**—সাহিত্য সেবী। সম্পাদক : খেয়াল ( পা. ১৮৮৬-৮৯ )।

**নন্দলাল শর্মা** -সঙ্গীতজ্ঞ। গ্রন্থ : সঙ্গীতসূত্র ( ১৮৭০ )।

**নন্দলাল শীল**—অনুবাদক। জন্ম—১৮৬৯, ফেব্রুয়ারি। ২৪-পরগণা, বড়িশা-বেহালা। কর্ম—নিজাম স্টেটের একাউন্ট্যান্ট জেনারেল, বিকানীর

স্টেটের স্পেশাল ফাইন্যান্স অফিসার। গ্রন্থ: বরোগ (কৃষ্ণকান্তের উইলের উর্দু অনুবাদ।

**নন্দলাল সরকার**—সাহিত্যিক। সম্পাদক: কলিকাতার নিগূঢ়তত্ত্ব (মা. ১২৯০)।

**নন্দলাল সিংহ**—দার্শনিক পণ্ডিত। এম. এ, বি. এল.। ডেপুটি ম্যাজিস্ট্রেট। গ্রন্থ: Vaisesika (SBHS), Sutras of Khandes (ঐ), Narada Bhakti Sutra (ঐ), Sankhya-Sutra (এলাহাবাদ, ১৯১৫)।

**নন্দলাল সেন**—সাহিত্যসেবী। সম্পাদক: বিষবৈরী (১২৮৭)।

**নফরচন্দ্র পাল**—গ্রন্থকার। গ্রন্থ: বঙ্গবিবরণ (১৮৬৮)।

**নবকান্ত**—গ্রন্থকার। নিবাস—বাহিরগাছি। গ্রন্থ: পঞ্চরত্ন (নীতিমূলক গ্রন্থ, ১৮৫৪)।

**নবকান্ত চট্টোপাধ্যায়**—দেশকর্মী ও সমাজসংস্কারক। জন্ম—১২৫২, আশ্বিন ঢাকা, বিক্রমপুর পশ্চিম পাড়া। মৃত্যু—১৩১১ আশ্বিন ঢাকা। পিতা—কালীকান্ত চট্টোপাধ্যায়। শিক্ষা—প্রবেশিকা (ঢাকা সরকারী স্কুল, ১৮৬১)। শিক্ষকতা—ঢাকা জগন্নাথ স্কুল (জুবিলি স্কুল, ১৮৭৮)। ব্রাহ্মধর্ম গ্রহণ ও পিতার সম্পত্তি থেকে বঞ্চিত (১২৭৬)। প্রতিষ্ঠাতা—ঢাকা শুভসাধিনী সভা (১৮৭০), অন্যতম প্রতিষ্ঠাতা—অন্তঃপুর স্ত্রীশিক্ষা সভা (ঢাকা, ১৮৭০)। পরিচালক—The East (প ঢাকা ১৮৭০)। গ্রন্থ: সঙ্গীত মুক্তাবলী (সংগ্রহ) ৩ খণ্ড, মহাত্মা রামমোহন রায় (ইং ও বাং জী.), পণ্ডিত ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর (জী.), সঙ্গীত রসমঞ্জরী, সরল গৃহ-চিকিৎসা, ডাঃ নিশিকান্ত ও শীতলাকান্ত চট্টোপাধ্যায় জীবনী, DescriptiveGeography and a brief Historical Sketches of the Dacca District (ঢাকা ১৮৬৯)। অনূদিত গ্রন্থ: স্ত্রীলোকের রচনাবলী (ঢাকা, ১৮৭.)। সম্পাদক: মহাপাপ, বাল্যবিবাহ (ঢাকা বিবাহ বিবরণী সভার মুখপত্র, মাঃ ১২৮০, বৈশাখ)।

**নবকিশোর গুপ্ত**—কবি। গ্রন্থ: সাধুসঙ্গীত বা সাধক সঙ্গীত (গী. ১২৯৮)।

**নবকুমার চক্রবর্তী**—সাহিত্যিক। অন্যতম সম্পাদক: বিজ্ঞান সংগ্রহ (পা. দ্বিভাষিক, ১৮৬৩, সেপ্টে.)।

**নবকুমার দত্ত**—রহস্য ঔপন্যাসিক। গ্রন্থ: বঙ্গদর্পণ (১২৯৫), স্বর্ণবাই (১৩০০), প্যারিস রহস্য (১৯০১), প্রেমলহরী, বিলাতী রহস্য (১৩১২),

জাল উইল ( ১৩১৩ ), জাল ডিটেকটিভ ( ঐ ), কাঁচা মাথা ( ঐ ), বাসরে খুন ( ঐ ), মুরলা ( ১৩১৫ ), রানী কৃষ্ণভামিনী, রানী চৌধুরী, কুমারী ইন্দিরা, মূলে ভুল, বীরবল রহস্য, রমণী ঐশ্বর্য, তাস সত্র। সম্পাদক : অবসর ( ১৩১৪-১৭ )।

**নবকুমার নাথ**—আয়ুর্বেদবিদ্ চিকিৎসক। জন্ম—বরিশাল। গ্রন্থ : নব চিকিৎসাবোধ ( ১২৪৩ )।

**নবকুমার রায়**—গ্রন্থকার। গ্রন্থ : প্রসন্নপ্রদায়িনী ( ১৮৭৩ )।

**নবকৃষ্ণ ঘোষ**—কবি ও জ্যোতির্বিদ। ছদ্মনাম—রামশর্মা। জন্ম—১৮৩৭, ২১ আগস্ট পাথুরিয়াঘাটার বিখ্যাত ঘোষবংশে। মৃত্যু—১৯২০ (?) বরাহনগর, কুটিঘাটায়। পিতা—কৈলাসচন্দ্র ঘোষ। শিক্ষা—ওরিয়েণ্টাল সেমিনারি ও গৃহে ক্যাপ্টেন পামারের কাছে। শৈশব হতে ইংরেজি ভাষায় ব্যুৎপত্তি ও ইংরেজিতে কবিতা রচনায় পামার সাহেব তাঁকে Young Pope of Bengal নামে ডাকতেন। ইংরেজী কবিতা রচনায় সর্বোচ্চ পুরস্কার লাভ ( ১৮৭৫-প্রিন্স অব ওয়েলস ভারতে আগমনে রচিত—Theode in Wellcome to Prince Albert ), প্রিন্স অ্যালবার্টের নির্দেশে এর কয়েকটি কপি মহারাণী ভিক্টোরিয়ার কাছে প্রেরিত হয়। তৎকালীন ইংরেজি সংবাদপত্রগুলিতে সরকারের সমালোচনা করতেন। কর্ম—সরকারী চাকুরী, অ্যাকাউন্ট্যাণ্ট জেনারেলের সহকারী ( ১৮৬৮-৭৮ )। গ্রন্থ : জ্যোতিষ প্রকাশ (বাংলা ভাষায় প্রথম জ্যোতিষ গ্রন্থ ), A Reply to Moncrieff's Fidelity of Conscience Works of Ram Sharma ( মৃত্যুর পরে দেবেন্দ্রনাথ মল্লিক কর্তৃক সংকলিত )।

**নবকৃষ্ণ ঘোষ**—গ্রন্থকার। বি. এ। গ্রন্থ : অডিসির গল্প সরযু, অপবাদ, অনুতাপ, একালের মেয়ে, তর্পণ, সাধ্বী সৌদামিনী, মনের দাগ, স্নেহের দান, ভোরের আলো, আশার আলো, কেরানীর মাসকাবার, প্যারীচরণ সরকারের জীবনী, দ্বিজেন্দ্রলাল রায় ( জী )। সম্পাদক : শোভা ( মা. ১৩০৭. বৈশাখ )।

**নবকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়**—সাংবাদিক। গ্রন্থ : চমৎকার হীরাজাদ ( ১৭৭৯ শক ), স্কুলপাঠ্য বই।

**নবকৃষ্ণ বসু**—সাহিত্যিক। সম্পাদক : সত্যজ্ঞান সঞ্চারিনী পত্রিকা ( মা. ১৮৫৬ )।

**নবকৃষ্ণ ভট্টাচার্য** শিশু সাহিত্যিক। জন্ম—১৮৫৯, ২৯ এপ্রিল হাওড়া, নারিট। মৃত্যু—১৯৩৯, ৪ সেপ্টে। পিতা—রাজনারায়ণ তর্কবাচস্পতি। শিক্ষা - সংস্কৃত কলেজিয়েট স্কুল। গ্রন্থ : বালকপথ, বাঙলার ছবি, ছেলেখেলা,

কবিতা কুসুম, শিশুরঞ্জন রামায়ণ, লেখাপড়া, ২খ, টুকটুকে রামায়ণ, সচিত্র কৃত্তিবাসী রামায়ণ, সচিত্র কাশীদাসী মহাভারত। সম্পাদক: সখা (শি-মা. ১৮৯৩-৯৪)।

**নবকৃষ্ণ ভট্টাচার্য**—গ্রন্থ: ডায়েরি। সহ-সম্পাদক: বীণা।

**নবকৃষ্ণ রায়**—সাংবাদিক। সম্পাদক: সম্বাদ সাধুরঞ্জন (সাপ্তা. ১৮৩৭)।

**নবগোপাল বসু**—গ্রন্থকার। গ্রন্থ: দায়ভাগ সংগ্রহ (ভুবরাজপুর, ১৮৭৩), দত্তক ব্যবস্থামালা (১৮৭৪), দত্তকদীধিতে (১৮৭৪)।

**নবগোপাল মিত্র**—জাতীয়তাবাদী। জন্ম—১৮৪০ (?)। মৃত্যু—১৮৯৪, ৯ ফেব্রু.। ন্যাশনাল নবগোপাল নামে পরিচিত। প্রতিষ্ঠাতা—হিন্দু মেলা ব্যায়াম বিদ্যালয়। জাতীয় মেলা চৈত্র সংক্রান্তিতে (চৈত্র মেলা) হিন্দু মেলার (১৮৬৭ ১২ এপ্রিল) প্রবর্তক ও সহ-সম্পাদক। ন্যাশনাল স্কুল স্থাপন (১৮৭২)। প্রতিষ্ঠাতা ন্যাশনাল সোসাইটি। পরিচালক ও সম্পাদক: ন্যাশনাল পেপার (১৮৬৭)।

**নবদ্বীপচন্দ্র দাস**—ব্রাহ্মধর্ম প্রচারক। জন্ম—১৮৪০, নভেম্বর মৈমনসিংহ, টাঙ্গাইল। মৃত্যু—১৯২৪, ২৪ সেপ্টে.। পিতা—নিমাইচন্দ্র দাস। শিক্ষা—বালিয়াটি গ্রামে ইংরেজি স্কুলে, ঢাকা নর্মাল স্কুলে। ছাত্রাবস্থায় ব্রাহ্মধর্ম গ্রহণ। পরে ব্রাহ্মধর্ম প্রচারক (১৮৮২)। গ্রন্থ: সাধন সঙ্কেত, ব্রহ্মধর্মতত্ত্ব, সাধকসঙ্গী, করুণাধারা, দাস।

**নবদ্বীপচন্দ্র ব্রজবাসী**—কীর্তনীয়া। জন্ম—১৮৬৩ খ্রীঃ বৃন্দাবনধাম। মৃত্যু—১৯৫২, ৫ এপ্রিল। পিতা—কীর্তনীয়া কৃষ্ণদাস ব্রজবাসী। কাশিমবাজার রাজবাড়িতে অদ্বৈতদাস বাবাজির টোলে সঙ্গীত শিক্ষা, পণ্ডিত বাবাজির কাছে গরাণহাটি ও মনোহর সাই অভ্যাস, কীর্তন গানের বিভিন্ন শাখায় সঙ্গীত শিক্ষা। কলকাতায় আগমন (১৩২০ বঃ), ভবানীপুর কীর্তন বিদ্যালয়ের অধ্যক্ষ। সম্পাদিত গ্রন্থ: (রায় খগেন্দ্রনাথ মিত্র বাহাদুর সহ) পদামৃত মাধুরী ২খণ্ড।

**নবাব আলি চৌধুরী, নবাব সৈয়দ, খাঁ বাহাদুর**—মুসলমান গ্রন্থকার। জন্ম—১৮৬৩, ডিসেম্বর মৈমনসিংহ ধনবাড়ি গ্রামে। মৃত্যু—১৯২৯, ১৬ এপ্রিল। গ্রন্থ: মৌলুদ শরীফ, ইদল আজ্‌হা।

**নবাবউদ্দিন আহম্মদ, মৌলভি কাজি**—গ্রন্থকার। নিবাস—খুলনা। গ্রন্থ: মহাত্মা হজরত এনাম আবুহানিফা সাহেবের জীবনচরিত (১৩০৫), পারসী শিক্ষা ২খণ্ড।

**নবীনকালী দেবী**—মহিলা কবি ও লেখিকা। গ্রন্থ: কামিনীকলঙ্ক (উ. ১২৭৭), মন্দোদরীর রণসজ্জা (ক. ১২৮৭), সরমা সমাধি বা ষটচক্রভেদ (১২৯২)।

**নবীনকিশোর মিত্র**—গ্রন্থকার। এলাহাবাদ প্রবাসী। গ্রন্থ: সৌহার্দ্যকুসুম।

**নবীনকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার।

**নবীনকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়, রায়**—সংবাদপত্রসেবী। জন্ম—১৮২৪ খ্রীঃ নদীয়া, মুরতিপুর ঘোষপাড়া জমিদার বংশে। মৃত্যু—১৮৯৬, নদীয়া ১২ ডিসেম্বর। পিতা—পীতাম্বর বন্দ্যোপাধ্যায়। মাতা—সরস্বতী দেবী। শিক্ষা—হুগলি কলেজ ও কলকাতা হিন্দু কলেজ। কর্ম-মহারাজা যতীন্দ্রমোহন ঠাকুরের ম্যানেজার (কিছুকাল)। কবি ঈশ্বর গুপ্তের সান্নিধ্যলাভ। কিছুকাল গৃহ শিক্ষকতা। সংস্কৃত, ফার্সী, আরবী, হিন্দী ও ইংরেজী শিক্ষা। গ্রন্থ: প্রাকৃত তত্ত্ববিবেক (১৮৬০), জ্ঞানাঙ্কুর ২খণ্ড (১৮৬২, ১৮৮৮), করসংক্রান্ত আইনের নজির, Precdents of Rent Law। সহ-সম্পাদক: তত্ত্ববোধিনী পত্রিকা (১৮৪৩-৫৫), বিবিধার্থ সংগ্রহ। সম্পাদক: তত্ত্ববোধিনী পত্রিকা (১৮৫৫-৫৯), বিবিধার্থ সংগ্রহ।

**নবীনচন্দ্র আঢ্য**—সাহিত্যিক। জন্ম—বড়বাজারের বিখ্যাত আঢ্য বংশে। সম্পাদক: বঙ্গবিছাপ্রবেশিকা (মা. ১৮৫৫)।

**নবীনচন্দ্র কর্মকার**—গ্রন্থকার। গ্রন্থ: বিলাপমঞ্জরী (. ৭২)।

**নবীনচন্দ্র চক্রবর্তী**—চিকিৎসক ও রাজকর্মচারী। জন্ম—.৮৪০ খ্রীঃ। মৃত্যু—১৯১২ খ্রীঃ আগ্রা। আদিবাস—পাবনা জেলায়। ডাক্তারী পরীক্ষা উত্তীর্ণ (কল. মেডিকেল কলেজ, ১৮৬৭) হিন্দু, উর্দু, ফার্সী, ইংরেজি ভাষায় পারদর্শী। কর্ম—সরকারী চিকিৎসক, অধ্যাপক—আগ্রা মেডিকেল কলেজ, (১৮৭৫-১৯০৩)। উপাধি—রায় বাহাদুর। গ্রন্থ: The Principle and Practice of Medicine

**নবীনচন্দ্র চক্রবর্তী**—সাহিত্যিক। নিবাস—তারপাশা গ্রাম। সম্পাদক: হিতসাধিনী (মাসত্রৈমিক, বরিশাল, ১২৭৮)।

**নবীনচন্দ্র দত্ত**-কবি ও গ্রন্থকার। জন্ম—১২৪৩, ২০ আশ্বিন কলিকাতা জোড়াবাগান, মৃত্যু—১৩০৫, ৮ই পৌষ, পিতা—দীননাথ দত্ত। শিক্ষা—ফ্রিচার্চ ইনষ্টিটিউশন কর্ম—অ্যাকাউণ্ট্যান্ট জেনারেলঅফিসের সুপারীণ্টেনডেণ্ট। অংসর

গ্রহণ (১২৯১)। গ্রন্থ: খ-গোল বিবরণ (১২৭৩), ব্যবহারিক জ্যামিতি, ক্ষেত্র ব্যবহার, জরীপ ও সমস্থান প্রক্রিয়া (১২৭৬), সঙ্গীত রত্নাকর (১২৭৯), সাহিত্য মঞ্জরী (১২৮০), সচিত্র বর্ণবোধ (১২৮২), গীতসার-সংগ্রহ (১২৮৩), নিধুবাবুর গীতাবলীর সংশোধিত ভূমিকা (১৩০৫), নিত্যকর্ম পদ্ধতি (১৩০৫), হারমোনিয়াম সূত্র (১৩০৫), শ্রীমদ্ভগবদ্‌গীতা, সঙ্গীত সোপান।

**নবীনচন্দ্র দাস**—কবি ও সাহিত্যিক। জন্ম—১৮৫৩, ২৭ ফেব্রুয়ারী চট্টগ্রাম, আলামপুর গ্রামে। মৃত্যু—১৯১৪, ২১ ডিসেম্বর। পিতা—মাগনচন্দ্র দাস। অগ্রজ শরৎচন্দ্র দাস। শিক্ষা—প্রবেশিকা (হাই স্কুল ১৮৬৯), এফ. এ. (প্রেসিডেন্সী কলেজ, ১৮৭১), বি. এ. (ঐ, ১৮৭৪), এম. এ. (১৮৭৫), বি. এল. (১৮৭৭)। কর্ম—আইন-অধ্যাপক, চট্টগ্রাম কলেজ (১৮৭৭), ডেপুটি মেজিস্ট্রেট ও কালেক্টর (১৮৭৯)। উপাধি কবিগুণাকর (১৯০৩) বিদ্যাপতি (১৯১০) কাব্যরত্নাকর। গ্রন্থ: আকাশকুসুম কাব্য (১২৯০), কালিদাসের বিদ্যালাভ কাব্য (১২৮৩), রঘুবংশ ৩য় ভাগ, (১৮৯১, ১৮৯৫, ১৮৯৭), শোকগীতা (১৯০০), শিশুপাল বধ (১৯০৩-০৫), কিরাতার্জুন ২য়ভাগ (১৯০৬, ১৯১৪)। সম্পাদক: বিভাকর (১৩০৪), প্রভাত (১৩১৯)।

**নবীনচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—সাহিত্যসেবী। গ্রন্থ: সারাবলী (১৮৪৮, ১৮৫১)।

**নবীনচন্দ্র ভদ্র**—গ্রন্থকার। গ্রন্থ: ইচ্ছামূলাকর্ষণ (১৮৫৯), ভাওয়ালের ইতিহাস (ঢাকা ১৮৭৫)।

**নবীনচন্দ্র মুখোপাধ্যায়**—সাহিত্যিক। ছদ্মনাম—ভুবনমোহিনী দেবী। জন্ম—১৮৫৩, ৫ জুন বর্ধমান বুড়াগ্রামে। মৃত্যু—১৯২২, ২৮ আগস্ট। পিতা—ঠাকুরদাস মুখোপাধ্যায়। ছদ্মনামেই বহু গ্রন্থ ও প্রবন্ধ রচনা। গ্রন্থ: ভুবনমোহিনী দেবী ২ভাগ (১৮৭৫, ১৮৭৭) আর্য, সঙ্গীত (কা ১, ১২৮৬ উত্তর ভাগ ১৯০৯), সিন্ধুচ্যুত (কা. ১৮৮৩)। সম্পাদক: (ছদ্মনামে) বিনোদিনী (মা. নদীপুর ১২৮২ বৈশাখ)।

**নবীনচন্দ্র রায়**—বাঙালী হিন্দী গ্রন্থকার। পাঞ্জাব প্রবাসী। মৃত্যু—১৮৯০ খ্রীঃ। কর্ম—অনারারি ম্যাজিস্ট্রেট পাঞ্জাব জে পি, ডেপুটি একাউণ্টাণ্ট জেনারেল, অধ্যক্ষ লাহোর ওরিয়েণ্টাল কলেজ, রতলাম (মধ্যভারত) মহারাজার মন্ত্রী। গ্রন্থ: (হিন্দী ভাষায়) নবীন চন্দ্রোদয়, হিতিতত্ত্ব ঔরগন্ধ, জলগতি ঔর বালিকাতত্ত্ব, নারীধর্ম।

**নবীনচন্দ্র সেন**—প্রখ্যাত কবি, জন্ম ১৮৪৭ খ্রী. ১০ই ফেব্রুয়ারী ১২৫৩, ২৪শে মাঘ। চট্টগ্রাম রাউজান থানার নয়াপাড়া গ্রামে। মৃত্যু—১৯০৯, ২০ জানুয়ারী। পিতা—গোপীমোহন সেন (রায়) (মুন্সেফ)। মাতা—রাজরাজেশ্বরী। শিক্ষা—প্রবেশিকা (চট্টগ্রাম স্কুল, ১৮৬৩), এফ. এ. (প্রেসিডেন্সী কলেজ, ১৮৬৫), বি. এ. (ঐ ১৮৬৮)। কর্ম—শিক্ষকতা হেয়ার স্কুল (১ মাসের জন্য), ডেপুটি ম্যাজিষ্ট্রেট। পঠদ্দশা হতেই বিভিন্ন কবিতা রচনা ও প্রবন্ধ প্রকাশ। গ্রন্থ: ভারত উচ্ছ্বাস কাব্য (ক. ১৮৭৫), রঙ্গমতী (১৮৮০), পলাশীর যুদ্ধ (১৮৭৫, ১৮৭৮, ১৮৮২, ১৮৮৪), ক্লিওপেট্রা (১২৮৪), অবকাশ রঞ্জিনী (২ খণ্ড ১৮৭১, ১৮৮৪), রৈবতক (১২৯৩), প্রভাস (১৮৯৬), কুরুক্ষেত্র (কা. ১৩০০), অমিতাভ (কা. বুদ্ধ ১৩০২), অমৃতাভ (চৈতন্য ১৩১৬, খ্রীস্ট (ক. ১৮৯১, ১৮৯৭), পদ্যানুবাদ শ্রীমদ্‌ভগবদ্গীতা (১৮৮৯), মার্কণ্ডেয় চণ্ডী (পদ্যানুবাদ ১৮৯৯), ভানুমতী (উ. ১৯০০), প্রবাসের পত্র (গ. ১২৯৯), আমার জীবন, ৫খ (১৩১৪, ১৩২০)।

**নরসিংহদেব ঘোষাল**—গ্রন্থকার। গ্রন্থ: বিশ্বজ্ঞান ও ব্রহ্মজ্ঞান (১৮৫৭)।

**নরেন্দ্রকান্ত লাহিড়ী চৌধুরী**—গ্রন্থকার, জন্ম—মৈমনসিংহ, কাশীপুর গ্রামে। গ্রন্থ: কাশ্মীর ও জম্মু।

**নরেন্দ্রকিশোর দেবশর্মা**—সাহিত্যিক, মহারাজকুমার ত্রিপুরা, সম্পাদক: রবি (১৩৩৪)।

**নরেন্দ্র দেব**—গ্রন্থকার। জন্ম—১৮৮৯, ৭ই জুলাই কলকাতা ঠনঠনিয়া কালীতলা। মৃত্যু—১৮৭১, ১৯ এপ্রিল বালীগঞ্জ। পিতা—নগেন্দ্রচন্দ্র দেব। স্ত্রী-কবি রাধারাণী দেবী। মাতা—মৃণালিনী দেবী। শিক্ষা—আর্যমিশণ ইনষ্টিটিশন, মেট্রোপলিটন স্কুল। ছাত্রাবস্থা থেকেই সাহিত্য সাধনা ও কবিতা রচনা। কর্ম—সওদাগরী অফিস, অবসর গ্রহণ (১৯৪৫)। কলকাতা কেমিক্যালের প্রচার বিভাগের উপদেষ্টা (১৯৬৫)। পি. ই. এন.-এর সচিব, সহ-সভাপতি বঙ্গীয় সাহিত্য পরিষদ। সভাপতি ইউনিভারসিটি ইনষ্টিটিউটের সাহিত্য শাখা, ইউরোপ ভ্রমণ (১৯৫০), রাশিয়া হাঙ্গেরী, চেকোস্লোভাকিয়া, বুলগেরিয়া প্রভৃতি ভ্রমণ (১৯৫৬), 'মৌচাক' ও 'ভুবনেশ্বরী' পুরস্কার (১৯৬৪), শিশির কুমার মতিলাল পুরস্কার (১৯৭১)। গ্রন্থ: উপন্যাস—গরমিল (১৩২২), খেলার পুতুল (১৩৩৬), বোমাপাড়া, বাদুঘর, ছোট গল্প, চতুর্বেদাশ্রম, সুহাসিনী,

কাব্য : রুবাইয়াৎ-ই-ওমর-খৈয়াম, মেঘদূত, বসুধারা, কাব্যদীপালী, দেওয়ান-ই-হাফিজ, আকাশকুসুম। প্রবন্ধ : সিনেমা, সাহিত্যাচার্য শরৎচন্দ্র, শরৎপ্রতিভা, ভ্রমণকাহিনী : রাজপুতের দেশে, সাহেব বিবির দেশে, তথাগতের পথে। শিশুগ্রন্থ : আনন্দমেলা, পরাগ ও রেণু, গৌতমের গত জন্ম, ফুলের আয়না (না)। সম্পাদিত গ্রন্থ : সোনারকাটি ( বার্ষিক )। সম্পাদক : পাঠশালা (১৩৪৩)।

**নরেন্দ্রনাথ অধিকারী**—সাহিত্যিক। সম্পাদক : চাষা ও বাত্য ক্ষত্রিয় ( মা ১৯০১ )।

**নরেন্দ্রনাথ বসু**—সাহিত্যিক। সম্পাদক : নলিনী (১২৮৮-১২৮৯)।

**নরেন্দ্রনাথ মজুমদার**—সাহিত্যসেবী। জন্ম—মৈমনসিংহের গায়িহাটা গ্রামে। গ্রন্থ : কালের ডায়েরী, আশীষ, ভীম, রূপকথা, ব্রতকথা। সম্পাদক : সৌরভ ( মা ১৩০৩ )।

**নরেন্দ্রনাথ মিত্র**—আয়ুর্বিদ। জন্ম—.৮৭০ খ্রীঃ। মৃত্যু—১৯৩৮ খ্রীঃ ২৩শে জুলাই। পিতা-রায় চন্দ্রনাথ মিত্র বাহাদুর। পাঞ্জাব বিশ্ববিদ্যালয়ের রেজিষ্টার লাহোরে। গ্রন্থ : রসতরঙ্গিনী, চিকিৎসা-কণিকা।

**নরেন্দ্রনাথ বসু**—সাময়িক পত্রসেবী, রসরাজ বর্ম', জন্ম—১৮৯১, ১৭ই মার্চ, ( ১২৯৭, ৪ঠা চৈত্র ) ২৪ পরগণা সোনারপুর কামরাবাদে ( মাতুলালয়ে )। মৃত্যু—১৩৭১, ২৯ কার্তিক। পিতা—উপেন্দ্রনারায়ণ বসু। মাতা—বিনোদিনী। নিবাস—কলকাতা পটলডাঙ্গা। প্রতিষ্ঠা ও পরিচালনা—ছাত্রসখা (মা. ১৩১৪), বিজ্ঞান দর্পণ ( ১৩১৫), অন্যতম প্রতিষ্ঠাতা বঙ্গসাহিত্য সভা ( বোম্বাই ১৩৪৬), সম্পাদক রবিবাসর (১৩৪১)। গ্রন্থ : পূজা ( পুস্তিকা ১৯১৬ ), তাম্রকূট না কূট ( পুস্তিকা ১৩১৫ ), বড় অবতার (গ. ১৩২৭), মানসকমল (গ ১৩২১), খাদ্যকথা ( বিজ্ঞান ১৯২২ ), আসামের সুদূর প্রান্তে ( ভ্রমণ ১৩৫৮ ), কল্পনা (১৯১৫)। সম্পাদিত গ্রন্থ : ব্রহ্মপ্রবাসে শরৎচন্দ্র। সম্পাদক : বাঁশরী ( মা. ১৩১০ ), মাসিক ( ১৩৩১ আষাঢ় ১৩৩৩ ), সঞ্জীবনী ( ১৩৪৩, ১৩৪৪ ), উষা ( সা ১৩৫৩ ), কায়স্থ পত্রিকা।

**নরেন্দ্রনাথ বেদান্ততীর্থ**- দার্শনিক পণ্ডিত। গ্রন্থ : ন্যায় দর্শনের ইতিহাস, Vaisesik System, Advaita Vedanta System Srimad Vagabad Gita.

**নরেন্দ্রনাথ লাহা**—অর্থনীতিবিদ ও শিল্পপতি। জন্ম : ১৮৮৫ খ্রীঃ কলকাতা লাহা বংশে। মৃত্যু—১৩৭২, ২৯ কার্তিক কলকাতা। পিতা—রাজা

হৃষীকেশ লাহা। শিক্ষা—প্রেসিডেন্সী কলেজ, এম. এ., বি. এল, পি. আর. এস (১৯১৬), পি. এইচ. ডি. (১৯২২)। সভাপতি - বেঙ্গল ন্যাশনাল চেম্বার্স (১৯২৪, ১৯৪৯), ম্যানেজিং ডিরেক্টর বঙ্গশ্রী কটনমিল, চেয়ারম্যান ইউনাইটেড ব্যাঙ্ক অফ ইণ্ডিয়া, গোলটেবিল বৈঠক (১ম ও ২য়) ভারতের অন্যতম প্রতিনিধি, কলকাতা শেরিফ, ভারতের ইতিহাস সংস্থার সভাপতি। গ্রন্থ : ভারতে শিক্ষা বিস্তার, প্রাচীন হিন্দু দণ্ডনীতি, প্রাচীন ভারতীয় রাষ্ট্রসমূহের পারস্পরিক সম্বন্ধ, দেশবিদেশের রাষ্ট্রীয় কাঠামো (১৯৩৩), Studies in Incidents Hindu policy, Promotion of waring India ২ খণ্ড (১৯১৫, ১৯১৩)। সম্পাদিত গ্রন্থ (অন্যতম) হরপ্রসাদ সংবর্ধনমালা ২খণ্ড। সম্পাদক—Indian Historical quaterly (যুগ্ম), সুবর্ণ বণিক সমাচার (মা. ১৩৩৪-৩৯), সাহিত্য পরিষদ পত্রিকা (ত্রৈ. ১৩৩১-৩৩)।

নরেন্দ্রনাথ সরকার—নাট্যকার। গ্রন্থ : স্বর্গারোহণ (১৯০১)।

নরেন্দ্রনাথ সেন—দেশব্রতী ও সংবাদপত্রসেবী। জন্ম—১২৫০ ফাল্গুন, কলকাতা কলুটোলা। মৃত্যু—১৯১১, ১লা জুলাই। পিতা—হরিমোহন সেন (কেশব সেনের ভ্রাতা)। শিক্ষা—হিন্দু কলেজ ও ক্যাপ্টেন পামারের কাছে। কর্ম—এটর্নী ব্যবসায়, রাজনীতি চর্চা বঙ্গীয় ব্যবস্থাপক সভার সদস্য (১৮৯৭-৯৯) সভাপতি—ভারত সভা, গীতি সভা, বেঙ্গল থিওরিটিক্যাল সোসাইটির সঙ্গে সংশ্লিষ্ট। রায় বাহাদুর উপাধি লাভ (১৯০৮)। সম্পাদক : Indian Mirror (পাক্ষি ১৮৬৫-৬৬, দৈ ১৮৮৩-১৯১১), সুলভ সমাচার (১৮৭০)।

নরেন্দ্রলাল খাঁ—রাজা, সাহিত্যিক ও সঙ্গীত বিশারদ। জন্ম—১৮৬৭, ১৭ সেপ্টেম্বর মেদিনীপুর নাড়াজোল রাজবাটি। মৃত্যু—১৯২০, ১৭ ফেব্রুয়ারী। পিতা—রাজা মহেন্দ্রলাল খাঁ। ব্রিটিশ সরকারের হস্তে নিগৃহীত স্বদেশী হিতৈষী। বঙ্গীয় ব্যবস্থাপক সভার সভ্য। গ্রন্থ : পরিবাদিনী শিক্ষা।

নরেশচন্দ্র সেনগুপ্ত—আইনজীবী ও সাহিত্যিক। জন্ম- ১৮৮২, ২৭ সেপ্টেম্বর টাঙ্গাইল, ঢাকা। মৃত্যু—১৯৬৪, ১৭ সেপ্টেম্বর। পিতা—মহেশচন্দ্র সেনগুপ্ত। বি. এল (১৯০৬), এম. এ, ডি. এল (১৯১৪)। কর্ম—অধ্যাপক, রিপন কলেজ, সিটি কলেজ, কল. বিশ, ঢাকা বিশ (১৯২০-২৪)। সহাধ্যক্ষ—ঢাকা আইন কলেজ (১৯১৭), আইন ব্যবসায়ী, কল বিশ ঠাকুর অধ্যাপক (১৯৫০)। ইউনেস্কোর আমন্ত্রণে আমেরিকা গমন (১৯৫১), ভারতীয় আইন কমিশনের সদস্য (১৯৫৬)। সভাপতি—ওয়ার্কস এণ্ড পেজেন্টস পার্টি (১৯২৫-

২৬ ), লেবার পার্টি অফ ইণ্ডিয়া ( ১৯৩৪ )। বঙ্গীয় সাহিত্য পরিষদের ছাত্রাধ্যক্ষ (১৩১৩), বঙ্গীয় সাহিত্য সম্মেলনের সাহিত্য শাখার সভাপতি (১৩৩৫)। গ্রন্থ: অগ্নিসংস্কার, রক্তের ঋণ, দ্বিতীয় পক্ষ, পাপের ছাপ, কাঁটার ফুল, শান্তি, গ্রামের কথা, বিপর্যয়, ব্যবধান, রাজগী, পিতাপুত্র, মিলন পূর্ণিমা, দূরের আলো, তৃপ্তি, সতী, একা, রূপের অভিশাপ, তাবিজ, দুষ্টগ্রহ, লক্ষীছাড়া, সর্বহারা, ব্রতী, লুপ্ত শিখা, অভয়ের বিয়ে, শুভা, তারপর, অন্তরায়, ঠকের মেলা, নারায়ণী, ঋষির মেয়ে, আনন্দ মন্দির, আহুতি, বেতারে বর, বিয়ের খাতা, তরুণী ভার্যা, পরিণাম, টিকি বনাম টাক, নিষ্কণ্টক বংশধর, শেষপথ, খুনের জের, বড় বৌ ( না ), Evolution of Law, Basis of self Rule in India, The Abbey of Bliss ( আনন্দমঠের অনুবাদ ); সম্পাদক: পল্লীস্বরাজ ( ১৩২৫-৩৮ ), বাসন্তিকা ( ১৩৩০ )।

**নলিনবিহারী মিত্র**—বিপ্লবী ও শিক্ষাব্রতী। জন্ম—কলকাতা। মৃত্যু—এলাহাবাদ। পিতা—অভয়চরণ মিত্র। অনুশীলন সমিতির সভ্যরূপে বৈপ্লবিক আন্দোলনে যুক্ত। শিকদার বাগান বান্ধব নাট্য সমাজ ও লাইব্রেরি অন্যতম প্রতিষ্ঠাতা ও সভাপতি। রাজনৈতিক কারণে এলাহাবাদে গমন। এম এ। অধ্যাপক য়ুইং ক্রীস্টান কলেজ, এলাহাবাদ। প্রবাসী বঙ্গ সাহিত্য সম্মেলনের কোষাধ্যক্ষ ( এলাহাবাদ, ১০ম অধি ১৩৩৮ )। গ্রন্থ: Hindu Mathematics, . Indian Literary Year-Book and Author's who's who.

**নলিনাক্ষ চক্রবর্তী**—গ্রন্থকার। জন্ম—১৮৭৪ খ্রীঃ বর্ধমান, রায়নগর, রায়না। মৃত্যু—। কর্ম—রেলওয়ে স্টেশনমাস্টার। গ্রন্থ: শিবাজী ও মহারাষ্ট্র জাতি ( ১৯০৭ ), উষারানী ( ১৯০৮ ), দুই ভগিনী ( ১৯০৯ ), বনশোভা ( ১৯১০ )।

**নলিনাক্ষ দত্ত**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৯৩, ৪ ডিসে. বর্ধমান, পূর্বস্থলী। মৃত্যু—১৯৭৩, ১৭ নভে। পিতা—সুরেন্দ্রনাথ দত্ত। শিক্ষা—আই এ (চট্টগ্রাম), বি. এ. (প্রেসি. ক.), এম. এ (১৯১৫ ), এল. এল. ডি. (১৯১৬), পি. আর. এস (১৯১৮), পি-এইচ. ডি (১৯১৯), ডি.লিট (লণ্ডন বিশ্ব.)। কর্ম—অধ্যাপক, জডসন কলেজ ( রেঙ্গুন ), কল. বিশ্ব. ( পালি ), প্রধান অধ্যাপক ঐ ( ১৯৪৬-৫৮ ), ছুটি কাপড়ের মিলের মালিক। সহ-সভাপতি—টিবেটোলজি ইনষ্টিটিউট। পালি ছাত্রদের জন্য কল. বিশ্ব. কে কুড়ি হাজার টাকা দান। জাপান, রাশিয়া প্রভৃতি

ভ্রমণ। বঙ্গীয় সাহিত্য পরিষদের পত্রিকাধ্যক্ষ ( ১৩৪১ ), চিত্র-শালাধ্যক্ষ ( ১৩৪৩ ), অধ্যক্ষ—এসিয়াটিক সোসাইটি, ইরান সোসাইটি, ধর্মাঙ্কুর বৌদ্ধ বিহার। গ্রন্থ: Aspects of Mahayana Buddhism in Relation to Hinayana ( লণ্ডন ১৯৩০ ), সম্পাদিত গ্রন্থ: Gilgit Manuscript ( কাশ্মীর ), স্ফুটার্থাভিধর্ম কোশ ব্যাখ্যা ( নরেন লাহা সহ )।

**নলিনীকান্ত গুপ্ত**—প্রাবন্ধিক। জন্ম—১৮৮৯ খ্রীঃ ফরিদপুর। গ্রন্থ: শিক্ষা ও দীক্ষা, রূপ ও রস, সাহিত্যিকা ( ১৯৩১ ), ভাবী সমাজ, ভারত রহস্য, আধুনিকী ( ১৩৩০ ), ভারতে হিন্দু-মুসলমান, ফরাসী ষোড়শী, বাংলার প্রাণ, পূর্ণযোগ, স্বরাজের পথে ( ১৯২৪ ), স্বরাজের ধারা, বোলশেভিকী ( ১৩৩০ ), শিল্পকথা ( ১৯৪৯ ), নব্য বিজ্ঞান ও অধ্যাত্মজ্ঞান ( ১৯৫৬ ), The coming Race ( ১৯২৩ ), The yogo of Sri Aurobindo ( ১৯৩৯-৫৫ ), Ramendranath ( ১৯৫২ )।

**নলিনীকান্ত ভট্টশালী**—ঐতিহাসিক ও প্রত্নতত্ত্ববিদ্। জন্ম—১৮৮৮, ২৪ জানুয়ারি ঢাকা, নয়নান্দ গ্রাম ( মাতুলালয়ে )। মৃত্যু—১৯৪৭, ২৩ ফেব্রুঃ ঢাকা। পৈতৃক বাসস্থান—ঢাকা বিক্রমপুর পাইকপাড়া গ্রাম। শিক্ষা—প্রবেশিকা ( সোনার গাঁ উচ্চ বিদ্যালয়, ১৯০৫ ), এম. এ ( ১৯১১ ), গ্রিফিথ পুরস্কার ( কল, বিশ্ব ১৯২২ ), ডক্টরেট ( ঢাকা বিশ্ব ১৯৩৪ )। কর্ম—প্রথমে স্কুল ও কলেজে শিক্ষকতা, ঢাকা যাদুঘরের অধ্যক্ষ ( ১৯১৪-১৯৪৭ )। মুদ্রাতত্ত্ব ও প্রত্নলিপিবিদ্যায় পারদর্শী। গ্রন্থ: হাসি ও অশ্রু ( গ. ২৫ ), বীরবিক্রম ( না ), Chronology of Easly Independent, Sultans of Bengal ( ১৯২২ ), Iconography of Buddhist and Brahmical Sculptures in Dacca Museum ( ঢাকা, ১৯২৯ ) ; সম্পাদিত গ্রন্থ: ময়নামতীর গান, মীনকেতন, কাসুনামা, কৃত্তিবাসের আদি কাণ্ড। অংসখ্য পাঠ্যপুস্তক রচনা।

**নলিনীকান্ত সরকার**—সাহিত্যসেবী ও সুগায়ক। জন্ম—১৮৮৯, ২৮ সেপ্টে. মুর্শিদাবাদ, জগতাই নিমতিগ। ছদ্মনাম—হাঁসুলী বাঁকের পাখী, হাহাহুহু, নিবিড়ানন্দ নকলবিশ, সুরসিক। গ্রন্থ: কাঞ্চনতলার কাপ ( ক. ১৯১৬ ), দাদা-ঠাকুর, হাসির অন্তরালে ( ১৯৫৪ ), শ্রদ্ধাস্পদেষু ( ১৯৫৭ )। সম্পাদক: বিজলী ( সাপ্তা ১৩২৭-২৯ )।

**নলিনীকিশোর গুহ**—বিপ্লবী ও গ্রন্থকার। জন্ম—১৮৯২ খ্রীঃ ঢাকা, বজ্রযোগিনী। এল. এম এস। গ্রন্থ: বাংলার সমস্যা, পথ ও পাথেয় (১৯২৯),

বাংলায় বিপ্লববাদ ( ১৯২৩ ), ভারতের দাবী ( ১৯২৬ ), তরুণ বাংলা ( ১৯২৮ ), বিপ্লবের পথে ( ১৯২৭ )। সম্পাদক : স্বরাজ ( দৈ. ১৩২৯ )।

**নলিনী ঘোষ**—গ্রন্থকার। গ্রন্থ : এক জ্যোতিষীর উপাখ্যান ( অনু: )।

**নলিনীনাথ মজুমদার**—গ্রন্থকার। জন্ম—পাবনা, হিমায়েতপুর। গ্রন্থ : বার ইয়ারী ব্যঙ্গকথা ( কুমারখালি, ১২০১ )।

**নলিনীমোহন রায়চৌধুরী**—সাহিত্যিক। সম্পাদক : প্রভাতী ( ১৩২৭-৩০ ), যুগ্ম সম্পাদক : নাচঘর ( সাপ্তা. ১৩৩২-৩৭ )।

**নলিনীবালা বসু ( ঘোষ )**—মহিলা কবি। জন্ম—১২৮৮, কার্তিক কলকাতা। মৃত্যু—১৩০৪, অগ্রহায়ণ। পিতা—দেবেন্দ্র বিজয় বসু (সাহিত্যিক)। মাতামহ—নাট্যকার দীনবন্ধু মিত্র। স্বামী—সতীশচন্দ্র ঘোষ। কাব্য—নলিনী গাথা ( মৃত্যুর পর প্রকাশিত )।

**নলিনীরঞ্জন পণ্ডিত**—সাহিত্যসেবী। জন্ম—১২৮৯ বঃ। মৃত্যু—১৩৪৭ বঃ। সাহিত্যসেবার জন্য 'সাহিত্যবন্ধু' উপাধিলাভ। বঙ্গীয় সাহিত্য পরিষদের সহ-সম্পাদক ( ১৩২৩, ১৩২৯, ১৩৩১-৩৪, ১৩৪৩ )। গ্রন্থ : আচার্য রামেন্দ্রসুন্দর, কান্তকবি রজনীকান্ত, বাঙলার বাউল সম্প্রদায়, শরতের ফুল। সম্পাদক : জাহ্নবী ( মা. ১৩১১-১৩ )।

**নলিনীরঞ্জন মিত্র**—কবি। কাব্য—শ্রীশ্রীরাসাধ্যায় ( ১৩১৮ )।

**নসিরুদ্দিন আহমদ, দেওয়ান**—মৌলভি। নিবাস—রাজশাহী, দুবল হাটি শিকারপুর। গ্রন্থ : উর্দু শিক্ষক ( ১৩৩২ ), আরবি-পড়া-শিক্ষা, হাসির তরঙ্গ, সমাজ সংস্কার, পতিভক্তি, বিদায়, ইসলামি নামকরণ, পৃথিবীর ভবিষ্যৎ, ইমাম মেহেদির আবির্ভাব।

**নসিম উদ্দিন**—মুসলমান গ্রন্থকার। জন্ম—২৪-পরগণা, ডাউকী গ্রাম। গ্রন্থ : শাহ ঠাকুরা ( ১৩১০ )।

**নাজের মোহম্মদ সরকার**—মুসলমান কবি। জন্ম—বগুড়া। গ্রন্থ : সোনাই যাত্রা ( ১২৮৬ )।

**নারায়ণচন্দ্র কাব্যস্মৃতিতীর্থ**—স্মার্ত পণ্ডিত। জন্ম—১২৮৯, অগ্রহায়ণ ২৪-পরগণা, ভট্টপল্লী। মৃত্যু—ভট্টপল্লী। পিতা—বীরেশ্বর স্মৃতিতীর্থ। অধ্যাপক সংস্কৃত কলেজ ( ১৯২৭-৪০ )। উপাধি—স্মার্ত বাচস্পতি। গ্রন্থ : ভুবনেশ্বর ভৈরবম্, হিন্দু স্ত্রীসাধনাধিকার ( যোগেন্দ্র গবেষণা পুরস্কার ১৩৩৫ ), নারদস্মৃতি ( বঙ্গানুবাদ )।

**নারায়ণচন্দ্র চট্টরাজ, গুণনিধি**—কবি। ১৯ শতক। কাব্য গ্রন্থ: কলিকুতুহল নামক কাব্য ( ১২৬০ ), কৃষ্ণলীলা রসোদয় নামক কাব্য ( ১২৬০ ), শ্রীশ্রীরাসবিলাসাখ্যা গ্রন্থ ( ১৯১৬ সংবত )।

**নারায়ণচন্দ্র ভট্টাচার্য**—পণ্ডিত ও গ্রন্থকার। জন্ম—হুগলি, খানাকুল, কৃষ্ণনগরের পোলগ্রাম। মৃত্যু—১৯২৭ খ্রীঃ। পিতা—পীতাম্বর ভট্টাচার্য। 'বিদ্যাভূষণ' উপাধিলাভ। গ্রন্থ: চিন্তামণি ( হেমচন্দ্রকৃত অভিধানের অনুবাদ ), উপন্যাস—কুলপুরোহিত, পরাধীন, মতিভ্রম, পরাজয়, মানরক্ষা, ডিক্রিজারী, ভবঘুরে, নিষ্কর্মা, বিয়েবাড়ী, স্বামীর ঘর, গরীবের মেয়ে, বন্ধুর মেয়ে, অপরাধী, নিষ্পত্তি, নাস্তিক, প্রেমিকা, প্রবঞ্চক, সুরমা, গিনিরমালা, ঘরজামাই, একঘরে, কালো বউ, রাঁধুনী বামুন, পূজা, বন্ধনমোচন, রাঙা কাপড়ের মূল্য, সঙ্গিহারা, স্নেহের জয়, বারবেলা, মনের বোঝা, মেয়ের বাপ, প্রায়শ্চিত্ত, বিধবা, হিসাব নিকাশ, পরের ছেলে, পতিতা, নিরাশ প্রণয়, পরাজয়, প্রতিদান, গঙ্গারাম, গ্রহের ফের, সতীন পো, পূজার আমোদ, অনুরাগ, অপবাদ, অভিমান, মায়ার অধিকার, ব্রহ্মশাপ, মণির বর, দাদা মহাশয়, জেল ফেরৎ, ঠাকুরের জন্য, সুখের মিলন, বৈরাগী, ত্যাজ্যপুত্র, আকালের মা, উত্তরাধিকারী, নববোধন, দুর্বাশা ঠাকুর, গুরুমহাশয়, কথা কুঞ্জ, কণ্ঠিবদল, মাণিকের মা। সম্পাদক ও পরিচালক স্বদেশী ( মা. ১৩১৩-১৫ )।

**নারায়ণ চন্দ্র সাহা**—গ্রন্থকার। সম্পাদিত গ্রন্থ: The Vaishya-Khanda-Saha Saundika and the Commentary on Hindu Castes ( ১৯০৬ )।

**নারায়ণচন্দ্র সেন**—সাহিত্যসেবী। সম্পাদক: নারী পত্রিকা ( ১৩২০ )।

**নারায়ণ বন্দ্যোপাধ্যায়**—বিপ্লবী ও গ্রন্থকার। জন্ম—১৩০১ বঃ কলকাতা পাইকপাড়া। মৃত্যু—১৩৭৬, ১১ পৌষ। ছাত্রাবস্থায় বিপ্লবী দলে যোগদান—বাঘা যতীনের শিষ্য। বিভিন্ন সময়ে কারাবরণ ( ১৯১৬-২০, ১৯২৪-২৮, ১৯৩০-৩৭ )। কারাবাসের মধ্যে নানা বিষয়ে শিক্ষা। গ্রন্থ: রোড টু ফ্রীডমের বঙ্গানুবাদ, বিপ্লবের সন্ধানে নয়া ভারতের কোষ্ঠী বিচার, সংবাদপত্র ধনতন্ত্র ও সমাজতন্ত্রে, শ্রীভাঁওতা।

**নারায়ণ রায়**—গ্রন্থকার। গ্রন্থ: শ্রীবৎস-চরিত ( যশোহর, ১৮৭১ )।

**নিকুঞ্জবিহারী দত্ত**—কৃষিতত্ত্ববিদ। জন্ম—মেদিনীপুর, ভগবানপুর

জলাদাড়ি গ্রাম। পিতা—দ্বারকানাথ দত্ত। রয়াল এগ্রিকালচারাল সোসাইটির সদস্য। গ্রন্থ: কার্পাসপ্রসঙ্গ, কৃষি সহায়। সম্পাদক: সচিত্র কৃষক (১৩১৪-২৯)।

**নিকুঞ্জবিহারী বন্দ্যোপাধ্যায়**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৯৭, ২৬ সেপ্টে. ২৪-পরগণা, পুনরা। এম. এ., পি-এইচ. ডি. কল. ও লণ্ডন। অধ্যাপক, দিল্লী বিশ.। গ্রন্থ: Concerning Human Understanding (১৯৫৮)।

**নিখিলনাথ রায়**-ঐতিহাসিক। জন্ম—১৮৬৫, ডিসেম্বর ২৪-পরগণা বসিরহাটের পুড়া গ্রামে। রাজা প্রতাপাদিত্যের খুল্লতাত বংশীয়। মৃত্যু—১৯৩২, ৪ নভেম্বর কলকাতা মোহনবাগানে। পিতা—জানকীনাথ রায়। মাতা—বসন্তকুমারী। শিক্ষা—খাগড়া মিশনারী স্কুল, প্রবেশিকা (বহরমপুর কলেজিয়েট স্কুল, ১৮৮৭, এফ. এ. (বহরমপুর কলেজ, ১৮৮৯), বি. এ. (ঐ, ১৮৯২), বি. এল. (১৮৯৭)। কর্ম—আইন ব্যবসায়, বহরমপুর জজকোর্ট, কল. হাইকোর্ট, কাশিমবাজার মহারাজার চাটি বালিয়াপুরের নায়েব (১৯০০-৩০)। গ্রন্থ: রাজপুতকুসুম (কা. ১২৯১), অগ্রহার (ক.), মুর্শিদাবাদ কাহিনী (ই. ১৩০৪), মুর্শিদাবাদের ইতিহাস (১৩০৯), ডাক্তার রামদাস সেন (জী.), সোনার বাংলা (১৯০৬), প্রতাপাদিত্য (১৯১৩), ইতিকথা (১৩১৫), বারই ডিসেম্বর (পুস্তিকা, ১৩১৮), জগৎশেঠ (১৩১৯), কবিকথা, ২খণ্ড (১৩২২, ১৩২৬), চুনার (১৩২৫), সমাধান (উ. ১৩২৮), কায়স্থ প্রসঙ্গ (১৩২৯), পৃথ্বিরাজ (১৩৩৫)। সম্পাদিত গ্রন্থ: কালী সিংহের মহাভারতের অনুক্রমিকা ও পাঠসংগ্রহ অধ্যায় (১৩১৪)। সম্পাদক: ঐতিহাসিক চিত্র (মা. ১৩১১-১২, ১৩১৪), শাশ্বতী (১৩২০-২৪) পল্লীবাসী (১৩২৭-২৮)।

**নিখিলানন্দ, স্বামী**- শ্রীশ্রীসারদা মায়ের মন্ত্রশিষ্য। জন্ম—১৮৯৫ খ্রী: নোয়াখালি। মৃত্যু—১৯৭৩, ২১ জুলাই নিউইয়র্ক। প্রথম জীবনে বিপ্লবী ও সাংবাদিক, পরে সন্ন্যাস গ্রহণ। রামকৃষ্ণ সঙ্ঘের নির্দেশে আমেরিকায় প্রচারার্থে গমন (১৯৩১) ও নিউইয়র্কে রামকৃষ্ণ-বিবেকানন্দ সেণ্টার স্থাপন। গ্রন্থ: The Gospel of Sri Ramkrisna, মাণ্ডুক্য কারিকার (গৌড়পাদ) অনুবাদ, শ্রীশ্রীমা ও স্বামী বিবেকানন্দের জীবনী, The yoges and other works.

**নিগমানন্দ পরমহংস, স্বামী**—সন্ন্যাসী ও গ্রন্থকার। পূর্বনাম নলিনীকান্ত ভট্টাচার্য (চট্টোপাধ্যায়)। জন্ম—১২৮৬-ব: নদীয়া, কুতবপুর। মৃত্যু—১৩৪২, অগ্রহায়ণ কলকাতায়। যৌবনেই গৃহাশ্রম ত্যাগ করে সন্ন্যাস

গ্রহণ। প্রতিষ্ঠাতা—আসাম-বঙ্গ সারস্বত মঠ, কুতবপুর ইংরেজি বিদ্যালয়, দাতব্য চিকিৎসালয় ও রোগিনিবাস। গ্রন্থ: ব্রহ্মচর্য সাধন, যোগিগুরু, তান্ত্রিক গুরু, জ্ঞানিগুরু, প্রেমিকগুরু, হরিদ্বারে কুম্ভমেলা, মায়ের কৃপা, তত্ত্বমালা ৩খণ্ড সাধাকাষ্টক, উপদেশ রত্নমালা, জ্ঞানালোক, শ্রীশ্রীগুরুতত্ত্বামৃত, সিন্ধু, স্তোত্রমালা শিক্ষা। সম্পাদক: আর্যদর্পণ (১৩১৫-২৯)।

**নিতাই চাঁদ শীল**—কবি। কাব্যগ্রন্থ: মেঘদূত (১৩১৭)।

**নিতাই চাঁদ মুখোপাধ্যায়**—সাহিত্যসেবী। জন্ম—হুগলী, চুঁচুড়া। গ্রন্থ: বালগঙ্গাধর তিলক, ঝরণা, গায়ত্রী (না)। সম্পাদক: চুঁচুড়া বার্তাবহ (সাপ্তা.), বঙ্গদর্পণ (সাপ্তা), শিল্প ও সাহিত্য (মা. ১৩৩৭)।

**নিতাইপদ চট্টোপাধ্যায়**—গীতিনাট্যকার। গীতিনাট্য: অঞ্জাদেবী, বিক্রমাদিত্য, শ্মশানে মিলন, যুগল বীরকুমার, শৈশব সাধনা, সপ্তমাবতার, শ্রীবৎসচিন্তা, দিবোদাস, শর্মিষ্ঠা।

**নিত্যকৃষ্ণ বসু**—কবি ও সাহিত্যিক। জন্ম—১৮৬৫ খ্রীঃ। মৃত্যু—১৯০০ খ্রীঃ। এম. এ.। প্রধান শিক্ষক, কোন্নগর স্কুল। গ্রন্থ: সাহিত্য-সেবকের ডায়েরী।

**নিত্যগোপাল বসু**—সাহিত্যিক। বঙ্গীয় সাহিত্য-পরিষদের সহ-সম্পাদক (১৩১১)। সম্পাদক: পল্লী (১৩৩৩)।

**নিত্যগোপাল মুখোপাধ্যায়**—কৃষিতত্ত্ববিদ। গ্রন্থ: সরল কৃষিবিজ্ঞান (১৯০৪), রেশম বিজ্ঞান (১৯০৮), Hand book of Indiar. Agriculture (১৯০৪)।

**নিত্যবোধ বিদ্যাবিনোদ**—গ্রন্থকার। জন্ম—কল. পটুয়াটোলা। পিতা—জীবানন্দ বিদ্যাবিনোদ। প্রহসন গ্রন্থ: কুসুমে কীট, বাজীমাৎ, প্রেমের পাথার, দিলবাহার, একাদশ বৃহস্পতি।

**নিত্যরঞ্জন কাব্যতীর্থ**—সাহিত্যসেবী। যুগ্ম-সম্পাদক: প্রসূন (পা. ১৩০৫, আশ্বিন)।

**নিত্যসখা মুখোপাধ্যায়**—ঔপন্যাসিক। গ্রন্থ: উৎপল (১২৮৯), মাল্যবিনিময় (১২৯৩)।

**নিত্যস্বরূপ ব্রহ্মচারী**—সঙ্গীত রচয়িতা। গ্রন্থ: শিখরিনী (গীত)।

**নিত্যানন্দবিনোদ গোস্বামী**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৯৩, ৯ অক্টো.। মৃত্যু—১৯৭২, ২৩ মার্চ শান্তিনিকেতন। পিতা—প্রভুপাদ রাধিকানাথ

গোস্বামী। শিক্ষা-বৃন্দাবন, বারাণসী, কল. সংস্কৃত কলেজ, শান্তিনিকেতন। বৌদ্ধশাস্ত্র পাঠের জন্য সিংহল গমন। অধ্যাপক, শান্তিনিকেতন। উপাধি—রবীন্দ্রতত্ত্বাচার্য, দেশিকোত্তম। গ্রন্থ: বাংলা সাহিত্যের কথা ( ১৯৫২ ), সংস্কৃত সাহিত্যের কথা ( ১৯৫৪ ), সপ্তপর্ণী, ছেলে ভুলানো ছড়া ( ১৯৫৩ )।

**নিত্যানন্দ বৈদ্য**—গ্রন্থকার। জন্ম—চট্টগ্রাম আনোয়ার গ্রামে। পিতা—গোকুলচন্দ্র। গ্রন্থ : লীলার বারোমাস।

**নিত্যানন্দ সান্যাল**—সাংবাদিক। সম্পাদক: হিন্দু হিতাকাঙ্খী ( ১২৮২ ফাল্গুন )।

**নিবারণচন্দ্র কাব্যতীর্থ**—সাহিত্যিক। শিক্ষক, যশোহর জেলা স্কুল। সম্পাদক: শুকশারি ( মা. ১২৯৫ )।

**নিবারণচন্দ্র গুপ্ত**—সাহিত্যসেবী। সম্পাদক: রত্নাকর ( সাপ্তা. ১২৮২, আষাঢ় )।

**নিবারণ চট্টোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: A Manual of Calloqual Hindustani and Bengali (১৯১৪), Eng. Translation of Rubaiyet and Qutaat of Hali ( ১৯১৪ )।

**নিবারণচন্দ্র চৌধুরী**—কৃষিতত্ত্ববিদ্। জন্ম—কলকাতা। কর্ম—বাঁকীপুর, মোরাদপুর। গ্রন্থ: কার্পাস চাষ, খাদ্যতত্ত্ব, কৃষিরসায়ন, রসায়ন পরিচয়, Jute, Mahenjodaro। সম্পাদক: কৃষক ( ১৩৩১-৩২ )।

**নিবারণচন্দ্র দাস**—দেশসেবী। জন্ম—১৮৭৭, ঢাকা গাউপাড়া। মৃ—১৯৩৫, ১৭ জুলাই। পিতা—তারকনাথ দাশগুপ্ত। শিক্ষা—প্রবেশিকা ( ব্রজমোহন ইনষ্টি. ১৮৯৩ ), এফ. এ. ( ১৮৯৫ ), বি. এ. ( ১৯০০ ), বি. টি. ( ১৯১১ )। কর্ম—স্কুলের সহকারী পরিদর্শক ( মেদিনীপুর, মানভূম )। শিক্ষা—পুরুলিয়া জেলা স্কুল ( ১৯১৪ ), প্রধান শিক্ষক ( ঐ, ১৯১৬ )। অসহযোগ আন্দোলনে যোগদান কারাবরণ, মানভূমের গান্ধী নামে পরিচিত। স্থাপনা—পুরুলিয়া শিল্পাশ্রম, দেশবন্ধু প্রেস। প্রকাশক—মুক্তি ( পত্রিকা )। গ্রন্থ: প্রবৃত্তি ও নিবৃত্তি, আর্যক্রিয়া, রামপ্রসাদী সঙ্গীত।

**নিবারণচন্দ্র ভট্টাচার্য**—শিক্ষাব্রতী। জন্ম—১২৯০-ব: নদীয়া, বারগাছি। মৃত্যু—১৩৫৭, ১ বৈশাখ। অধ্যাপক, প্রেসিডেন্সী কলেজ। সভাপতি সাহিত্য সম্মেলন, বিজ্ঞান শাখা ( কল. ১৯৩৫ )। গ্রন্থ: বাঙালীর খাদ্য ও পুষ্টি।

**নিবারণচন্দ্র মজুমদার**—সাংবাদিক। জন্ম—ফরিদপুর। পিতা—রামমোহন মজুমদার। সম্পাদক : ফরিদপুর হিতৈষী ( সাপ্তা. ১৩২১ )।

**নিবেদিতা**—ভারত হিতৈষী মহিলা। প্রকৃত নাম মার্গারেট এলিজাবেথ নোবল। জন্ম—১৮৬৭, ২৮ অক্টোবর আয়ারল্যাণ্ড। মৃত্যু ১৯১১, ১৩ অক্টোবর দার্জিলিং-এ। পিতা—রেভা. এস আর নোবল ( ধর্মযাজক )। লণ্ডনে শিক্ষয়িত্রীর কর্ম। লণ্ডনে স্বামী বিবেকানন্দের সংস্পর্শে হিন্দুশাস্ত্র অধ্যয়ন (১৮৯৫)। ভারতে আগমন ( ১৮৯৮ ), বেলুড়ে অবস্থান, ভারতের বহু তীর্থ ভ্রমণ, হিন্দু ধর্মে দীক্ষা ও ভগিনী নিবেদিতা নাম গ্রহণ। কলকাতায় মহামারীর সময়ে সেবাকার্যে আত্মনিয়োগ। উচ্চ শ্রেণীর বালিকা বিদ্যালয় স্থাপনে প্রয়াস, অর্থ সংগ্রহের জন্য বিবেকানন্দের সঙ্গে ইংলণ্ডে ও আমেরিকায় গমন। পুনরায় ভারতে এসে বাগবাজারে বাস ও বালিকা বিদ্যালয় স্থাপন ( অধুনা নিবেদিতা স্কুল )। স্বাধীনতাকামী বিপ্লবীদের নানাভাবে উৎসাহ ও সাহায্য দান। বরিশালের বন্যায় আর্তদের সেবার্থে আত্মনিয়োগ ( ১৯০৬ )। গ্রন্থ : Cradle Tales of Hinduism ( লণ্ডন ১৯০৭ ), Kali the mother, Studies from an Estern Home ( লণ্ডন ১৯০৩ ), Web of Indian Life ( লণ্ডন, ১৯০৬ ), Siva and Buddha ( কল, ১৯১৯ ), The Mother as I saw him ; An Indian Study of Love and Death, Religion and Dharma, Notes on Some Wanderings with Swami Vevakanda, Aggresure Hinduism, Civic and N· 'onal Ideals, Hints on National Education in India.

**নিমাই চরণ বসু**—গ্রন্থকার। গ্রন্থ : সিরিন্তা ( ১৮·২ )।

**নিমাই চাঁদ শীল**—কবি ও নাট্যকার। জ—১৮৩৫ খ্রীঃ হুগলি, চুঁচড়ার শীলবংশে। মৃত্যু—১৮৯৩ খ্রীঃ। শিক্ষা-হুগলী কলেজ। গ্রন্থ : যামিনী-যাপন কামিনী-গোপন ( কা. ১৭৭৫ শ ক. ), চন্দ্রাবতী ( Love of Harem অবলম্বনে ), ধ্রুবচরিত্র ( ১৮৭· ), এরাই আবার বড় লোক ( প্রহসন ), তীর্থমহিমা ( না ), সুবর্ণবণিক।

**নিরুপমা দেবী**—মহিলা সাহিত্যিক। জন্ম—১৮৮৩ খ্রীঃ ( ১২৯০, বৈশাখ ) মুর্শিদাবাদ, বহরমপুর। মৃত্যু—১৯৫১, ৯ জানু. ( ১৩৫৭, ২২ পৌষ ) বৃন্দাবনে। পিতা—নফরচন্দ্র ভট্ট। ভ্রাতা—বিভূতিভূষণ ভট্ট ( সাহিত্যিক )। বাল্যজীবন—ভাগলপুর। শরৎচন্দ্র ও অনুরূপা দেবীর অনুপ্রেরণায় সাহিত্যচর্চা।

বিবাহ—১৮৯৩ খ্রীঃ। স্বামী—নবগোপাল ভট্ট (নদীয়া সাহারঘাটে)। বৈধব্য ১৯৯৭ খ্রী। ভুবনমোহিনী স্বর্ণপদক (কল বিশ্ব. ১৯৩৮), জগত্তারিনী স্বর্ণপদক (১৯৪৩)। গ্রন্থঃ উচ্ছৃঙ্খল (উঃ ১৩২৭), অন্নপূর্ণার মন্দির (১৯১৩), দিদি (১৯১৫), অষ্টক (বিভূতি ভট্টসহ, ১৯১৭), শ্যামলী (১৯১৯), বিধিলিপি (১৯১৯), আলেয়া (গ. ১৩২৪), বন্ধু (১৯২১), পরের ছেলে (১৯২৪), দেবত্র (১৯২৪), আমার ডায়েরী (১৯৩৪), অদৃষ্টলিপি, অনুকর্ষ (১৯৪১), যুগান্তরের কথা (১৯৪০), প্রত্যর্পণ (গ.)।

**নিরুপমা দেবী, রাণী**—মহিলা সাহিত্যিক। জন্ম—১৮৯৫ খ্রীঃ উত্তর প্রদেশ হোসেঙ্গাবাদ। পিতা—মতিলাল গুপ্ত। কুচবিহারের রাণী। বিবাহ-বিচ্ছেদের পর শিশিরকুমার সেনকে পুনর্বিবাহ। সম্পাদিকাঃ পরিচারিকা (মা. ১৩২৩-৩১)। কাব্যগ্রন্থঃ ধূপ (১৩৩৫), গোধূলি (১৩৩৫)।

**নির্মলশিব বন্দ্যোপাধ্যায়**—সাহিত্যিক ও নাট্যকার। জ—১২৯১, ২২ আশ্বিন, বর্ধমান, রানীগঞ্জে। মৃত্যু—১৩৫১, ১৭ ভাদ্র বীরভূম, লাভপুর। পিতা—যাদবলাল বন্দ্যোপাধ্যায় (জমিদার)। লাভপুব নাট্যালয়ের প্রতিষ্ঠাতা (১৩১২); রায় বাহাদুর উপাধিলাভ (১৯২৫)। গ্রন্থঃ নাটক—নবাবী আমল, বীররাজা, বাহাদুর, রাতকানা, মুখের মত, ভুলের খেলা, রূপকুমারী (গীতিনা), অন্তরায় (উ), প্রভাতস্বপ্ন (গ)। সম্পাদকঃ পূর্ণিমা (মা. ১৩৩৩)।

**নিশিকান্ত ঘোষ**—সাহিত্যসেবী। সম্পাদকঃ কোকিল (ঢাকা. মা. ১৩০৫)।

**নিশিকান্ত ঘোষ**—কৃষিতত্ত্ববিদ্। সম্পাদকঃ কৃষিসমাচার (১৩১৭), কৃষি সম্পদ (মা ১৩১৮)।

**নিশিকান্ত চক্রবর্তী**—সাহিত্যসেবী। যুগ্ম সম্পাদকঃ প্রতিভা (মা. ১৩৩৪)।

**নিশিকান্ত চট্টোপাধ্যায়**—শিক্ষাব্রতী ও সমাজ-সংস্কারক। জন্ম—১২৫৯, ৭ শ্রাবণ ঢাকা, বিক্রমপুর পশ্চিমপাড়া। মৃত্যু—১৯১০, ২৫ ফেব্রুয়ারি (১৩১৬, ১৩ ফাল্গুন)। হায়দরাবাদ। পিতা—কাশীরাম চট্টোপাধ্যায় (আইনজীবী)। জামাতা—সুধীন্দ্রনাথ ঠাকুর। শিক্ষা—প্রবেশিকা (প্রগ্রেস বিদ্যালয়, ১৮৬৮), এফ এ. (প্রেসিডেন্সী কলেজ), ইংলণ্ড গমন (১৮৭৩), পি-এইচ. ডি (লাইপজিগ ও জুরিখ বিশ্ব বি.) নানা স্থানে হিন্দুধর্ম সম্বন্ধে

বক্তৃতা, অধ্যাপনা, সেণ্ট পিটার্সবার্গ, স্বদেশে প্রত্যাবর্তন ( ১৮৮৩ ), অধ্যাপক ও অধ্যক্ষ—হায়দরাবাদ, মজঃফরপুর, মহীশূর কলেজ। বাল্যবিবাহনিবারনী সভা স্থাপন, শেষ জীবনে ইসলামধর্ম গ্রহণ। গ্রন্থ : The Yatras or the popoular Dramas of Bengal ( লণ্ডন ), Die Indische Essays ( জুরিখ, ১৮৮৩ ), The True Theosophist ( বাঙ্গালোর, ১৮৯২ ), Lecture in Zoroestrianism ( বোম্বে, ১৮৯৪ ), Reminencess of Justice Ranade ( বাঙ্গালোর, ১৯০১ ), Mrichakatika A Study ( বাঙ্গালের ১৯০২ ), Some Reminences of old England ( ঐ, ১৯০২ ), The Study of History ( ঐ, ১৯০২ )।

**নিশিকান্ত বসু রায়**—নাট্যকার। জন্ম—১৮৮৪ খ্রীঃ। মৃত্যু—১৯২৯, ২৩ নভেম্বর। নাটক গ্রন্থ : বঙ্গেবর্গী, দেবলাদেবী, পথের শেষে, ললিতাদিত্য, বাপ্পারাও, ধরিত্রী।

**নিশিকান্ত সেন**—কবিরাজ। জন্ম—কল. কুমারটুলি। পিতা—কবিরাজ দুর্গাপদ সেন। সম্পাদিত গ্রন্থ: বাগ্‌ভট্ট, সুশ্রুত, শার্ঙ্গধর।

**নিশিকান্ত সেন**—গ্রন্থকার। ত্রিপুরা-নিবাসী। গ্রন্থ : মনোমোহন ( ১৯২১ )।

**নিস্তারিনী দেবী**—মহিলা কবি। জন্ম—রাজশাহী, পুটিয়া। পিতা—কেশবচন্দ্র সান্যাল। কাব্যগ্রন্থ : মনোজবা ( ১৯০৪ )।

**নিস্তারিণী দেবী**—লেখিকা। জন্ম—খানাকুল, কৃষ্ণনগর। মৃত্যু—১৯১৫ খ্রীঃ। পিতা—জীবনকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়। ভ্রাতা—রেভাঃ কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায় ও কালীচরণ বন্দ্যোপাধ্যায়। গ্রন্থ : সেকালের কথা।

**নিস্তারিণী দেবী-সরস্বতী**—গ্রন্থকর্ত্রী। গ্রন্থ : জীবন বৈচিত্র্য (১৩৩০), কেশব জ্যোতি, রেণু কণা, সতীলীলা।

**নীরদচন্দ্র চৌধুরী**—সাংবাদিক। জন্ম - ১৮৯৭, ২৩ নভেম্বর মৈমনসিংহ, কিশোরগঞ্জ। সাংবাদিকতায় বিভিন্ন স্থানে গমন। বঙ্গীয়সাহিত্য পরিষদের গ্রন্থাধ্যক্ষ ( ১৩৪১-৪৪ ), সাহিত্য একাডেমি পুরস্কার লাভ ( ১৯৭৫ )। গ্রন্থ : Autobiography of an unknown Indian. Scholar Extra-ordinary (১৯৫১), A Passage for England (১৯৫৯), Continent of Circi.

**নীরদ গঙ্গোপাধ্যায়**—সাহিত্যসেবী। সম্পাদক : ধূমকেতু (১৩১০-১১)।

**নীরদবরণ মিত্র**—কবি। গ্রন্থ : গীতি পুষ্পাঞ্জলি ( ১৩০৯ )।

**নীরদমোহিনী বসু**—মহিলা কবি। জন্ম—১৮৮৪, ২৪ ফেব্রু. বজ

নিমতলা। মৃত্যু—১৯৫৪, ২ নভেম্বর। পিতা—প্যারীচাঁদ মিত্র। স্বামী—অধ্যক্ষ গিরিশচন্দ্র বসু। কাব্যগ্রন্থ : প্রবাহ, পারিজাত, ছায়া।

**নীরদরঞ্জন দাশগুপ্ত**—আইনজীবী ও গ্রন্থকার। জন্ম—১৮৯৫, ১৫ অগস্ট, খুলনা, সেনহাটি। মৃত্যু—১৩৭৫, ৭ পৌষ। পিতা—রায় বাহাদুর কুমুদবন্ধু দাশগুপ্ত। শিক্ষা—প্রবেশিকা ( ডায়মণ্ডহারবার এইচ ই স্কুল, ১৯১১ ), এম. এ. (প্রেসিডেন্সী কলেজ, ইংরেজিতে ১৯১৭), বি. এল. (১৯১৯), বার এট-ল (১৯২১)। আইন ব্যবসায়ী। ইমপ্রুভমেণ্ট ট্রাস্ট ট্রাইবুন্যালের সভাপতি (১৯৪০-৪৮)। অল-ইণ্ডিয়া ল-ইয়ার্স ডেলিগেশান নেতারূপে চীনগমন (১৯৫৫)। বিখ্যাত চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনের মামলা, আলিপুর ষড়যন্ত্রের মামলা, দক্ষিণেশ্বর বোমার মামলা, ষ্টীফেন্স হত্যার মামলা প্রভৃতি আসামী পক্ষ সমর্থন। গ্রন্থ : সুশান্ত শা (১৯৩৯), পলাতকা, বিচিত্রভানু ( নাটিকা ), স্বপ্নমায়া ( রূপনাটিকা ), মিরপুরের মেলা ( না. ), নীল শাড়ী, সিন্ধুপারে।

**নীরদা মিত্র**—গীতিকার। জন্ম—হুগলি। গ্রন্থ : সঙ্গীত কুসুম (১৩১৭), অমিয় সঙ্গীত (১৩১৯)।

**নীরেন্দ্রনাথ রায়**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৯৬ খ্রীঃ যশোহর। মৃত্যু—১৯৬৬, ২৯ অক্টো.। রাজা প্রতাপাদিত্যের খুল্লতাত বংশীয়। নিখিলনাথ রায়ের খুল্লতাত ভাই। এম. এ.। অধ্যাপক, বঙ্গবাসী কলেজ, ইনষ্টিটিউট অফ রাশিয়ান কালচার ( দিল্লী )। মার্কসবাদে বিশ্বাসী। মস্কোয় গমন ও রুশ ভাষা থেকে বাংলা ভাষার অনুবাদক। বিজ্ঞান ভবন গৃহ নির্মাণে ৪৫ হাজার টাকা দান। গ্রন্থ : বেলুগিনের বিবাহ ( অনু. ), মার্চেণ্ট অফ্ ভেনিস ( অনু ), ম্যাকবেথ ( ঐ ), সাহিত্য বীক্ষা, Shakespeare : His audience and His Readers।

**নীলকণ্ঠ দত্ত**—পালা রচয়িতা। জন্ম—নবদ্বীপ। মৃত্যু—১৩০০ বঃ। পিতা—পূর্ণকান্ত দত্ত। মতি রায়ের যাত্রাদলের আগে এর যাত্রা দল। পৈতৃক কাপড়ের ব্যবসায় যোগ না দিয়ে গান রচনা ও যাত্রাগান গাওয়া। পালা গ্রন্থ : দাতাকর্ণ, ধ্রুব চরিত্র, হরিশ্চন্দ্রের দানকীর্তি, ব্রজলীলাবর্ণন, সুধন্বাবধ।

**নীলকণ্ঠ মজুমদার**—শিক্ষাব্রতী সাহিত্যিক। জন্ম—১৮৫৫ খ্রী. মেদিনীপুর, পাথরা-জনার্দনপুর। মৃত্যু—১৯০১, ২১ অগস্ট। পিতা—ঈশানচন্দ্র মজুমদার। শিক্ষা—এম. এ., পি. আর. এস.। কর্ম—অধ্যাপক—ঢাকা, রাজশাহী, প্রেসিডেন্সী কলেজ। অধ্যক্ষ—কৃষ্ণনগর কলেজ, কটক র‍্যাভেনস৷ কলেজ

( ১৮৮১—১৯০১ )। গ্রন্থ : গীতারহস্য, বিবাহ ও নারীধর্ম, Are We Aryans, The Village School Master ( উ. ), Model Essays.

**নীলকণ্ঠ শাস্ত্রী**—টীকাকার। গ্রন্থ : তর্কসংগ্রহদীপিকা-প্রকাশ (টীকা), তত্ত্বচিন্তামণি ( টীকা )।

**নীলকমল ঘোষাল**—গণিতজ্ঞ। গ্রন্থ : গণিতসূত্র (১৮৭১), ভূচিত্রাবলী (১৮২৮), ভূগোল সারসংগ্রহ (১৮৭৩)।

**নীলকমল দাস**—সংবাদপত্রসেবী। সম্পাদক : ভৃঙ্গদূত (সাপ্তা. ১৮৪২), সংবাদ নিশাকর ( সাপ্তা. ১৮৪১ ), সংবাদ লস্কর ( সাপ্তা. ১৮৫১ )।

**নীলকমল দাস**—কবি। নিবাস—চট্টগ্রাম। গ্রন্থ : বৌদ্ধরঞ্জিকা ( পালিভাষায় 'ধাতুস্তং' বৌদ্ধগ্রন্থের পদ্যানুবাদ, চট্টগ্রামের পর্বতীয় প্রদেশের রাজা ধরমবক্স খাঁর পত্নী রাণী কালিন্দী দেবীর সহায়তায় )।

**নীলকমল ভাদুড়ী**—গ্রন্থকার। নিবাস—কোরবাড়ি। গ্রন্থ : শুকেতিহাস।

**নীলকমল মুখোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ : জমিদার ও প্রজা (১৮৭৩)।

**নীলকমল মুস্তোফী**—গ্রন্থকার। ফার্সী ভাষায় অভিজ্ঞ। নদীয়া জেলার জজের সেরেস্তাদার। গ্রন্থ : বৃহৎ বাঙ্গালা অভিধান ( ১৮৩৮ )।

**নীলকমল লাহিড়ী**—গ্রন্থকার। জন্ম—১২৪৫ বঃ রংপুর নলডাঙ্গার জমিদার বংশে। মৃত্যু—১৩০৩ বঃ। গ্রন্থ : কালার্চনচন্দ্রিকা, কুলিতত্ত্ব, শক্তিভক্তি-রস কণিকা, শ্রীশ্রীসরস্বতী পূজাপদ্ধতি, প্রতিষ্ঠা লহরী, যাত্রাপদ্ধতি।

**নীলনলিনী দেবী**—মহিলা কবি। জন্ম—১৮৭৪ খ্রীঃ। মৃত্যু ১৯০৩ খ্রীঃ। পিতা—যোগেন্দ্রনাথ চক্রবর্তী ( ডেপুটি ম্যাজিস্ট্রেট )। গ্রন্থ : বালুকণা ( ক. ১৯০৩ )।

**নীলমণি দাস**—কবি। গ্রন্থ : কালিকাস্তুতি।

**নীলমণি ন্যায়ালঙ্কার, মহামঃ**—নৈয়ায়িক পণ্ডিত। জন্ম—১৮৪০, ৮ ডিসে. ২৪ পরগণা পুটুরী। মৃত্যু—১৯০৮, ২৬ মে। পিতা—গুরুদাস মুখোপাধ্যায়। আদি নিবাস—২৪ পরগণা, মাহীনগর। শিক্ষা—প্রবেশিকা (১৮৬২), এম. এ. ( ১৮৬৭ ), আইন পাশ। উপাধি—ন্যায়ালঙ্কার, মহামহোপাধ্যায় ( ১৮৯৮ )। কর্ম—২৪-পরগণার স্কুল সমূহের ডেপুটি ইন্‌স্পেক্টর। অধ্যাপক—প্রেসিডেন্সী কলেজ ( ১৮৭৩-৯৫ ), অধ্যক্ষ সংস্কৃত কলেজ (১৮৯৫-১৯০০)। গ্রন্থ : রঘুবংশ (বঙ্গানুবাদ সহ), মণিমঞ্জরী ব্যাকরণ, সাহিত্য পরিচয় ২খণ্ড নীতি

মঞ্জরী, আদর্শ চরিত, পাঠচন্দ্রিকা, ভারতবর্ষের ইতিহাস ২ খণ্ড ; সম্পাদিত গ্রন্থ : কূর্মপুরাণ।

**নীলমণি পাল**—অনুবাদক। গ্রন্থ : রত্নাবলী (না. বঙ্গানুবাদ, ১৮৪৯)।

**নীলমণি বরাট**—গ্রন্থকার। জন্ম—হুগলি, ত্রিবেণী। গ্রন্থ : তীর্থকৈবল্য।

**নীলমণি বসাক**—গ্রন্থকার। জন্ম—১৮০৮ খ্রীঃ কল. রামবাগানে উমেশ দত্ত লেনে। মৃত্যু—১৮৬৪, ৬ অগস্ট। পিতা—রাজচন্দ্র বসাক। কর্ম - হুগলি কোর্ট, রাজশাহী, বর্ধমান পরে বর্ধমানের কালেক্টরের সহকারী। গ্রন্থ : পারস্ত ইতিহাস ( ক. ১৮৩৪ ), আরব্য উপন্যাস ৩য় ( ১২৫৬-৫৭ ), নবনারী (১৮৫২), বত্রিশ সিংহাসন ( ১৮৫৪ ), পারস্ত উপন্যাস ( গিরিশচন্দ্র বন্দ্যোপাধ্যায় সহ, ১৮৫৬ ), রাজসম্পর্কীয় নিয়ম ( ১৮৫৫-৬৩), ভারতবর্ষের ইতিহাস ২খণ্ড (১৮৫৭-১৮৫৮), ইতিহাস (১৮৫৯), ইতিহাস সার (১৮৬২)।

**নীলমণি মুখোপাধ্যায়**—সংস্কৃতজ্ঞ পণ্ডিত। 'ন্যায়ালঙ্কার' উপাধি। অধ্যাপনা ও অধ্যক্ষ, সংস্কৃত কলেজ (১৮৯৫—৯৭)। গ্রন্থ : কবি কাকলি (১৯০১), লঘুবোধ ব্যাকরণ (১৯০১), অদৃষ্টবাদ ও পরুষবাদ (১৯১১)।

**নীলমণি শাস্ত্রসাগর, মহামঃ**—পণ্ডিত ও কবি। জন্ম—১২৯৫, ১৭ অগ্রহায়ণ কলকাতা। মৃত্যু—১৩৭৮, ২০ পৌষ কলকাতা। পিতা—রামনাথ বিদ্যাভূষণ। সম্পাদক—ধর্মরক্ষিণী সভা (কল.)। গ্রন্থ : বিপুলাচরিতম্ কাব্যম্।

**নীলরতন মুখোপাধ্যায়**—শিক্ষাব্রতী ও সাহিত্যসেবী। জন্ম—বীরভূম। মৃত্যু—১৩২৯ বঃ। শিক্ষকতা। অন্যতম প্রতিষ্ঠাতা—বঙ্গীয় সাহিত্য পরিষৎ। সম্পাদিত গ্রন্থ : চণ্ডীদাসের পদাবলী (১৩২১)। সম্পাদক বীরভূম (মা. ১৩০৬-১২ )।

**নীলরতন ( রত্ন ) হালদার**—সাহিত্যিক ও সংবাদপত্রসেবী। জন্ম—হুগলি, চুঁচুড়া। মৃত্যু—১৮৫৪ খ্রীঃ। নিবাস—কলকাতা চোরবাগান। পিতা—নীলমণি হালদার। কর্ম—মুদ্রাযন্ত্র প্রতিষ্ঠা (১৮২৫), টরেন্স সাহেবের আমলে সল্ট বোর্ডের দেওয়ান। নানা বিদ্যায় সুপণ্ডিত ও সঙ্গীতজ্ঞ। গ্রন্থ : কবিতা রত্নাকর ( ১৮২৫ ), জ্যোতিষ (১৮২৫), পরমায়ু প্রকাশ (১৮২৬), অদৃষ্ট-প্রকাশ (১৮২৬), বঙ্গদর্শন ( ১৮২৬ ), দম্পতী শিক্ষা (১৮৩৪), সর্বামোদতরঙ্গিনী (১৮৫১), শ্রুতিগানরত্ন (১৮৫৩), পার্বতীগীতরত্ন (১৮৫৪)। সম্পাদক : বঙ্গদূত ( ইং, বাং, নাগরি ও ফার্সী ভাষায়, সাপ্তা. ১৮২৯ )।

**নীলানন্দ চট্টোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: The condition of cattle in India (১৯২৬)।

**নীলাম্বর মুখোপাধ্যায়**—সাহিত্যিক। সম্পাদক: রঙ্গপুর বার্তাবহ (সাপ্তা ১৮৪৭)।

**নীহাররঞ্জন সিংহ**—কবি। জন্ম—১৮৯৮, ১৭ ডিসেম্বর নদীয়া, বোয়ালমাড়ী। কাব্যগ্রন্থ: রূপায়ণ (১৯৪২), মনোমর্মর, কল্পলোক, পূর্বাসন (১৯৫৩), রেণুকা, বারদোল, ভালবাসা (১৯৫৭)। সম্পাদক: তাম্বূলী পত্রিকা, বঙ্গরত্ন, কবিকথা, বাঁশরী (১৩২১)।

**নুর-উদ্দিন, সৈয়দ, মৌলভি**—গ্রন্থকার। জন্ম—চট্টগ্রাম, হাট-হাজারীর অধীন মির্জাপুর। গ্রন্থ: রাহাতুল কুলুপ (বাংলা), দাকায়েৎ-উল-হেকায়েক (বঙ্গানুবাদ)।

**নুরুন্নিসা খাতুন**—লেখিকা। জন্ম—১৮৯৪ খ্রীঃ মুর্শিদাবাদ, শাহাপুর। গ্রন্থ: স্বপ্নদ্রষ্টা, ভাগ্যচক্র, বিধিলিপি, নিয়তি, মোসলেম বিক্রম ও মোসলেম রাজত্ব।

**নুরুল হোসেন কাসিমপুরী**-সাহিত্যসেবী। জন্ম—মৈমনসিংহ, ইসলামপুর। সম্পাদক: হানিফি (মা. ১৯০৩)।

**নৃত্যগোপাল কবিরত্ন**—চিকিৎসক ও নাট্যকার। প্রতিষ্ঠা-বাণীবিলাস নাট্যসম্প্রদায়। গ্রন্থ: রামাবদানম্ (কা. জর্মানীতে স্কুলপাঠ্য।)

**নৃত্যগোপাল চট্টোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: গল্পাবলী (১৮৭১)।

**নৃত্যগোপাল রায়, কবিরত্ন**-কবিরাজ ও পণ্ডিত শিক্ষক—শ্রীকৃষ্ণ পাঠশালা। গ্রন্থ: সংস্কৃত নাটক—হরিশ্চন্দ্র, বিশ্বামিত্র।

**নৃত্যলাল সাহা**—কবি। গ্রন্থ: উর্বশীর শাপবিমোচন কাব্য (১২৯৩)।

**নৃপেন্দ্রকুমার দত্ত**-গ্রন্থকার। গ্রন্থ—Origin and Growth of castes in India (১৯৩১)।

**নৃপেন্দ্রকৃষ্ণ বসুমল্লিক**—কবি। গ্রন্থ: আক্ষেপ (ক. ১২৯৫)।

**নৃপেন্দ্রকৃষ্ণ বন্দ্যোপাধ্যায়**—রাজনীতিবিদ। জন্ম—১৮৮২, ১৬ জুন। মৃত্যু—১৯৪৯, ১৮ অগস্ট। এম. এ.। অধ্যাপক। অসহযোগ আন্দোলনে কারাবরণ। সম্পাদক: Rangoon Mail (বর্মা)।

**নৃপেন্দ্রনাথ মিত্র**—সাংবাদিক। জন্ম—১৮৯২ খ্রী. দিল্লী। মৃত্যু—১৯৬২, ২২ সেপ্টেম্বর। পিতা—কেদারনাথ মিত্র। পৈতৃক বাস—হাওড়া খাদিনা।

হাপনা—বাণী প্রেস। সম্পাদক: Indian Annual Register (যাগ্মা. ১৯২৫-৪৭)।

**নৃপেন্দ্রনাথ দত্ত, ডঃ**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৯৩ খ্রীঃ চট্টগ্রাম। মৃত্যু—১৯৭৫, ১৪ অগস্ট। এম. এ, পি. আর. এস., ডি. এস. সি.। প্রধান অধ্যাপক, ফলিত গণিত (কল. বিশ্ব.)। গ্রন্থ: পাঠ্যপুস্তক। সম্পাদক: সংঘ-সাথী (তারাচরণ সংঘের মুখপত্র)।

**নৃসিংহচন্দ্র মুখোপাধ্যায়**—সাহিত্যিক। এম. এ.। গ্রন্থ: জমিদারী, মহাজনী ও রাজার একাউণ্টস (১৮৬৮), পদ্মপ্রকাশ (১৮৭২), কুমারসম্ভব (অনু, ১৮৭৩)। সম্পাদক: সাহিত্য-সংহিতা (মা. ১৩০৭-১০, ১৩১২-১৪, ১৩১৯-২০)।

**নৃসিংহরাম মুখোপাধ্যায়**—শিক্ষাব্রতী ও সাহিত্যসেবী। জন্ম—১২৮৮। ৮ কার্তিক, বর্ধমান পাটলিগ্রাম-গঙ্গাপুর (মাতুলালয়ে)। মৃত্যু—১৩৫০, ২৭ মাঘ হুগলি, ভদ্রকালী (স্বগৃহে)। পিতা—কাশীনাথ মুখোপাধ্যায়। উপাধি—কাব্যসিন্ধু (কাশী)। গ্রন্থ: সাহিত্যদর্পণ (১৮৯২), সংস্কৃত ব্যাকরণ সার সোপান (১৮৯২), বর্ণজ্ঞান (১৮৯৫), সাহিত্য প্রসূন (১৯০১), আশুতোষ সরল ব্যাকরণ, আর্যনারীর গৃহধর্ম (১৯১২), সংক্ষিপ্ত বাংলা ব্যাকরণ, জ্ঞানমুকুল, সাহিত্য রত্নাকর, পূজোপহার, কবিতাপ্রসূন ৩খ, সংস্কৃত ব্যাকরণ সার, মহাজনী হিসাব, Moral Reading, A Garland of Poems (১৮৯২), Boys First word-book (১৮৯৫), Reading in English Literature, Hints in the Study of Sanskrit, The Code of Civil Procedure (১৮৮২-৮৯), সম্পাদক: ধর্ম প্রচারক, সহ-সম্পাদক—দৈনিক বসুমতী।

**পঙ্কজিনী বসু**—মহিলা কবি। জন্ম—১৮৮৪ খ্রীঃ ঢাকা বিক্রমপুর শ্রীনগর গ্রামে। মৃত্যু—১৯০২ সেপ্টেম্বর। পিতা—নিবারণচন্দ্র গুহ মুস্তফী। স্বামী—আশুতোষ বসু। কাব্যগ্রন্থ: স্মৃতিকণা।

**পঞ্চানন কাব্যরত্ন**—সাহিত্যসেবী। সম্পাদক: পরিব্রাজক (মা. ১৩০৬ চৈত্র)।

**পঞ্চানন চট্টোপাধ্যায়**—সাহিত্যসেবী। জন্ম—২৪-পরগণা, নীলা গ্রামে। সম্পাদক: প্রভা (মা. ১৩০১)।

**পঞ্চানন তর্করত্ন, মহামঃ**—পণ্ডিত। জন্ম—১৮৬৬ খ্রীঃ ২৪-পরগণা ভট্টপল্লী। মৃত্যু—১৯৪০ খ্রীঃ। পিতা—নন্দলাল বিদ্যারত্ন। কর্ম—বঙ্গবাসী.

কার্যালয়, অধ্যাপক, বঙ্গবাসী কলেজ। সহ-সভাপতি—বঙ্গীয় সাহিত্য পরিষদ (১৩৩২-৩৬)। মহামঃ উপাধিলাভ (১৯২৯), ভাটপাড়ায় সংস্কৃত বিদ্যালয় স্থাপন (১৩৩৪)। গ্রন্থ: সাংখ্যতত্ত্বকৌমুদী পূর্ণিমার টীকা, অমরমঙ্গল, ধর্ম-সিদ্ধান্ত, বৈশেষিক দর্শনম্ (ব্যাখ্যা), যোগবাশিষ্ঠ রামায়ণ (বঙ্গানু. ১৩১৯)। সর্বমঙ্গলোদয়: (কা. ১৯৫৩ শক.), শ্রীমদ্ভগবদ্গীতা, সপ্তশতী, বেদান্তসূত্রের শক্তিভাষ্য।

**পঞ্চানন নিয়োগী**—শিক্ষাব্রতী ও রসায়ন শাস্ত্রবিদ। জন্ম—১২৯০ বঃ হুগলি, হোরা। মৃত্যু—১৩৫৭, ২২ জ্যৈষ্ঠ। এম. এ, গ্রীফিথ মেমোরিয়েল পুরস্কার (১৯০৬), ডি. এস. সি, পি. আর. এস, এফ. সি. এস.। বঙ্গীয় সরকারের গবেষক (১৯০৪--৬)। কর্ম—অধ্যাপক গভর্নমেণ্ট কলেজ, রাজশাহী, অধ্যক্ষ মহারাজা মণীন্দ্র কলেজ। সভাপতি, রংপুর কৃষিসাহিত্য সম্মেলন (১৩২২)। ভারতীয় বিজ্ঞান কংগ্রেস, রসায়ন বিভাগ (পাটনা, ১৯৪৩)। সহ-সভাপতি, বঙ্গীয় সাহিত্য পরিষদ (১৩৪৭-৫১)। গ্রন্থ: আয়ুর্বেদ ও নব্য রসায়ন (১৩২২), তুফান, বৈজ্ঞানিক জীবনী (১৩২২), Iron in Ancient India (১৯১৪), Copper in Ancient India (১৯১৮)।

**পঞ্চানন বন্দ্যোপাধ্যায়**—কবি ও সংবাদ পত্রসেবী। গ্রন্থ: প্রেম নাটক, রমণী নাটক (কা. ১২৫৪), রসিক তরঙ্গিণী (গ. ছন্দাকারে), রস-তরঙ্গিনী। সম্পাদক: অরুণোদয় (সাপ্তা. ১৮৪৮), নদীয়াদর্পণ (কৃষ্ণনগর, মা. ১২০৪ শ্রাবণ)।

**পঞ্চানন ভট্টাচার্য**—গ্রন্থকার। নিবাস—দেওঘর। প্র. ষ্ঠাতা, আর্য মিশন ইনষ্টিটিউশন (কলিকাতা)। গ্রন্থ: শ্রীমদ্ভগবদ্গীতা (ব্যাখ্যা), ধর্ম ও পূজাদি মীমাংসা, স্ত্রী-স্বাধীনতা, স্ত্রী-শিক্ষা, যোগ সঙ্গীত।

**পঞ্চানন ভট্টাচার্য**—গ্রন্থকার। জন্ম—নদীয়া, কৃষ্ণনগর। গ্রন্থ: Ideals of Indian Womomhood, Scripture Tales of India.

**পঞ্চানন মিত্র**—শিক্ষাব্রতী। জন্ম—কলিকাতার উপকণ্ঠে শুঁড়ায়। ডি. এস. সি। অধ্যাপক, কলিকাতা বিশ্ববিদ্যালয়। গ্রন্থাধ্যক্ষ, বঙ্গীয় সাহিত্য পরিষদ (১৩২৬-২৮)। গ্রন্থ: Prehistoric India.

**পঞ্চানন মুখোপাধ্যায়**—গ্রন্থকার। নিবাস—কলিকাতা। এম. এ। গ্রন্থ: The co-operative Credit Movement of India, Indian constitution Documents 1773-1915, The Realm of Reality (১৯৩০)। সম্পাদক: Indian Citizen Series.

**পঞ্চানন রায়চৌধুরী**—গ্রন্থকার। গ্রন্থ: কাপ্তেন গোবিন্দরামের দপ্তর, কাঞ্চনমালা (১৮৯৯), নবীন সন্ন্যাসীর গুপ্তকথা (১৯০৩)।

**পঞ্চানন শর্মা**—গ্রন্থকার। জন্ম—চন্দননগর। গ্রন্থ: বশীকরণ বিজ্ঞান শিক্ষা, বশীকরণ বিদ্যার বিবরণ, বশীকরণ বিদ্যাশিক্ষা, Indian Charmes, Details of Indian Charms.

**পদ্মনাথ ভট্টাচার্য বিদ্যাবিনোদ**—পণ্ডিত। জন্ম—১৮৬৮ খ্রীঃ শ্রীহট্ট। কসবা কনিয়াচন্দ। মৃত্যু—১৯৩৮। পিতা—পঞ্চানন ভট্টাচার্য। বি. এ. (১৮৯০), এম. এ. (১৮৯২)। বিদ্যাবিনোদ, মহামহোপাধ্যায় উপাধি লাভ। কর্ম—অধ্যাপক, মুরারিচাঁদ কলেজ (১৮৯৩), সুর্মাভ্যালির ডেপুটি ইনস্পেক্টর অফ স্কুল (১৮৯৭), অধ্যাপক, গৌহাটি কটন কলেজ (১৯০৫)। গ্রন্থ: বৈজ্ঞানিকের ভ্রান্তিনিরাশ, হিন্দু বিবাহ সংস্কার. কামরূপ শাসনাবলী (১৩৩৮), পরশুরাম কুণ্ড ও বদরিকাশ্রম, Mr. Gaits History of Assam, a critical study (আসাম, ১৯০৮), Translation of the Penal code of the king Cachar.

**পবিত্র গঙ্গোপাধ্যায়**—সাহিত্যিক ও সংবাদপত্রসেবী। জন্ম—১৮৯৩, ১৮ অগস্ট ঢাকা বিক্রমপুর মধ্যপাড়া গ্রামে (মাতুলালয়ে)। মৃত্যু—১৯৭৪, ৭ এপ্রিল কলকাতা। পিতা—কামিনীকুমার গঙ্গোপাধ্যায় (শিক্ষক)। ছাত্রাবস্থায় রাজনৈতিক আন্দোলনে যোগদান করে সিঙ্গাপুর, জাভা, সুমাত্রা, মালয় প্রভৃতি স্থানে ভ্রমণ ও জার্মান ও ফরাসী ভাষা শিক্ষা। প্রবেশিকা (প্রাইভেট, জোড়হাট, ১৯১৬)। কর্ম—কিছুদিন পল্লীগ্রামে শিক্ষকতা, কলকাতা ইমপ্রুভমেন্ট ট্রাস্টে চাকরী (৩ মাস), সবুজ পত্র (সা.), দৈনিক স্বরাজ, বিজলী (সা.), কল্লোল, আনন্দবাজার, দেশ, প্রবাসী, ভারতবর্ষ, অলকা প্রভৃতিতে। গ্রন্থ: অনুবাদ গ্রন্থ—নীল পাখী, লে মিজারেবল, বুভুক্ষা, সোনার দেশ, বীরত্বের কাহিনী, একদিন যারা মানুষ ছিল, খেলোয়াড়, রামধনু, বিদূষী (না), চলমানজীবন, ২খণ্ড। সহ-সম্পাদক: মাসিক বিক্রমপুর।

**পরমানন্দ, কবি, পণ্ডিত**—অনুবাদক। পিতা—কবিরাজ ব্রজচন্দ্র। গ্রন্থ: শৃঙ্গার সপ্তশতী (বিহারীদাসের হিন্দী সতসঈর সংস্কৃত অনুবাদ, ১৯২৫, সংবত)।

**পরমানন্দ গুপ্ত**—গ্রন্থকার। গ্রন্থ: গৌরাঙ্গবিজয়।

**পরমানন্দ ন্যায়রত্ন**—অনুবাদক। গ্রন্থ: যোগবাশিষ্ট রামায়ণ (বঙ্গানুবাদ)।

**পরমানন্দ মহারাজ**—শ্রীরামকৃষ্ণ মিশনের শিষ্য। জন্ম—১৮৮০ খ্রীঃ। মৃত্যু—১৯৪০ খ্রীঃ আমেরিকা গমন (১৯০৬), এবং সেখানে বেদান্ত সমিতি স্থাপন। বহু গ্রন্থ রচনা। সম্পাদক: Vedanta Monthly (আমেরিকা)।

**পরমানন্দ সরস্বতী, স্বামী**—কবি ও সন্ন্যাসী। পূর্বনাম—পুলিনবিহারী মুখোপাধ্যায়। জন্ম—১২৮৩, ৩ আশ্বিন খুলনা, সাতক্ষীরা রাড়িপাড়া কুমিরা গ্রামে। পিত—মথুরানাথ মুখোপাধ্যায় (জমিদার)। ১২ বছর বয়সে ছোট ছোট কবিতা রচনা, কয়েকজন মহাত্মার সঙ্গলাভ ও সংসার ত্যাগ। হাওড়া রামরাজাতলা শঙ্কর মঠ প্রতিষ্ঠা ও মঠাধীশ। গ্রন্থ: কবিতাহার, (কা.) ৩ খণ্ড। ব্রহ্মদত্তের রাজসূয় যজ্ঞ (না) গোবর্ধনলীলা (না), হরে পাগলা (প্রহ), আনন্দ প্রদীপ, আনন্দসাগর।

**পরিমল গোস্বামী**—সাহিত্যিক ও গ্রন্থকার। জন্ম—১৮৯৯ ফরিদপুর রতনদিয়া (মাতুলালয়ে)। মৃত্যু—১২ই আষাঢ় (২৬.৬.৭৬) শনিবার। পিতা—কবি বিহারীলাল গোস্বামী। পৈতৃক বাস—পাবনা। শিক্ষা—প্রবেশিকা (১৯১৫), বি. এ. (প্রাইভেট, ১৯২৩)। ফটোগ্রাফিতে কৃতিত্ব অর্জন। কর্ম-যুগান্তর পত্রিকা সামায়িক বিভাগে। গ্রন্থ: বুদ্বুদ (১৯৩৬), ট্রামের সেই লোকটি ছুমন্তের বিচার, ঘুঘু, ব্লাক মার্কেট, মারকেলেঙ্কে, ক্যামেরার ছবি, আধুনিক আলোক চিত্রণ, আষাঢ়ে দেশ, ডিটেকটিভ শিবনাথ। সম্পাদক: শনিবারের চিঠি (মা. ১৯৩২-৩৬), সচিত্র ভারত (সাপ্তা. ১৯৩৭), অলকা (মা. প্রমথ চৌধুরী সহ, ১৯৩৮)।

**পরেশচন্দ্র চক্রবর্তী**—সামায়িকপত্রসেবী। জন্ম—মেদিনীপুর। সম্পাদক: শোভনা (১৩২৯-৩২)।

**পরেশনাথ ঘোষ**—সাহিত্যসেবী। সম্পাদক: মধুকর (মা ১৩০৬, ঢাকা)।

**পরেশনাথ বন্দ্যোপাধ্যায়**—চিকিৎসক। জন্ম—১২৯৮ বঃ মেদিনীপুর, রামজীবনপুর। পিতা—ঈশানচন্দ্র বন্দ্যোপাধ্যায় (বিদ্যাসাগর মহাশয়ের ভাই)। হোমিওপ্যাথিক চিকিৎসক মিহিজাম। সর্প দংশনের বিখ্যাত ওষুধ লেক্সিনের আবিষ্কারক। গ্রন্থ: Hand Book of Snake bite.

**পশুপতি ভট্টাচার্য**—চিকিৎসক। জন্ম—১৮৯৯, ২১ নভেম্বর। মৃত্যু—১৯৭৮, ২৭ জানু. কলকাতা। এম. এম. পি. ডি. এন। গ্রন্থ: ভারতীয় ব্যাধি ও চিকিৎসা (১৯৩৬), ডাকের চিঠি (১৯৩৭), পদরজ (১৯৩৮), দুই

নৌকা (১৯৪০), অন্তগামী চাঁদ (অনু. ১৯৪৮), মহাযোগী (১৯৪৪), সহজমানুষ, মুক্তধারা, ঘূর্ণাবর্ত, কৃষ্ণদ্বীপের রাণী, দুই নৌকা, বিবাহের পরে, অন্তরঙ্গ রবীন্দ্রকথা।

**পশুপতি নাথ ভট্টাচার্য, শাস্ত্রী**—পণ্ডিত, ১৮৮৫, ৩১ মার্চ ২৪-পরগণা হরিনাভি গ্রাম। মৃত্যু—১৯২০ খ্রীঃ কলকাতা। এম. এ, বি. এল., শাস্ত্রী উপাধিলাভ, পি. এইচ. ডি., ভাষাবিদ্। কর্ম—অধ্যাপক, বঙ্গবাসী কলেজ, কলকাতা বিশ্ববিদ্যালয়। গ্রন্থ: ঋগ্বেদ প্রতিশখ্যম্ (সটীকা), উদ্বাহতত্ত্ব, Selection from sayan's commentary on Mc Donell's Vedic Hymns, Introduction to Purva-Mimansa, German Reader, French Reader, Introduction to Sayan's commentary to Rigveda:

**পশুপতিনাথ মুখোপাধ্যায়**—সাংবাদিক। প্রতিষ্ঠাতা ও সম্পাদক: প্রভাবতী (দৈনিক, ১৮৭৯)।

**পশুপতি মিত্র**—গ্রন্থকার। গ্রন্থ: উন্মাদিনী (উ. ১২৯৭)।

**পাঁচকড়ি চট্টোপাধ্যায়**—গ্রন্থকার। বহুগীতিনাট্য ও গ্রন্থরচক। গ্রন্থ: পরদেশী, মালিনী, সত্যভামা, মহিষাসুর, জয়মাল্য, নজরেনাকাল, রাখীবন্ধন, আরবীহুর, লায়লামজনু, ধর্মপথ, মীনা, মা, ভাস্কর পণ্ডিত, সৎমা, সতী, দেবাসুর, দধীচি বা বজ্রসৃষ্টি, চাঁদসদাগর।

**পাঁচকড়ি দে**—রহস্য উপন্যাসের লেখক। জন্ম—১৮৭৩ খ্রীঃ কলকাতা। মৃত্যু—১৩৫২ ৪ঠা অগ্রহায়ণ। পিতা—কেদারনাথ দে। শিক্ষা—ভবানীপুর স্কুল। স্থাপনা—পাল ব্রাদার্স (বইয়ের দোকান), বাণীপ্রেস। গ্রন্থ: নীল-বসনা সুন্দরী (১৯০৪), গোবিন্দরাম (১৯০৫), প্রতিজ্ঞাপালন (১৯০৭), জয়পরাজয় (১৯০৭), লক্ষটাকা (১৯০৮), মায়াবী, মনোরমা, মায়াবিনী, পরিমল, জীবনমৃতরহস্য, হত্যাকারী কে? রহস্য বিপ্লব, মৃত্যুবিভীষিকা, বিষম-বৈসূচন, হত্যারহস্য, সহধর্মিনী, ছদ্মবেশী, নরাধম, কালফণী, বাঙালীর বীরত্ব, নন্দবংশোচ্ছেদ, সিরাজদৌল্লা, কুলীনকন্যা, মরিয়ম, শকদুহিতা, নরবলি। সম্পাদিত গ্রন্থ: ভীষণ প্রতিশোধ, ভীষণ প্রতিহিংসা শোণিততর্পণ, রঘুডাকাত, মৃত্যুরঙ্গিনী, হরতনের নওলা, সতী সীমন্তিনী, সুহাসিনী (১৯০৮), কৃষ্ণযাত্রা (সংকলিত গোস্বামী অধিকারী কৃত ১৩৪৪)।

**পাঁচকড়ি বন্দ্যোপাধ্যায়**—সাংবাদিক ও বাগ্মী। জন্ম—১৮৬৭, ২৪ ডিসেম্বর, ভাগলপুর। মৃত্যু—১৯২৩ ১৫ নভেম্বর (১৩৩০ কার্তিক)। পৈতৃক-বাস—২৪-পরগণা হালিশহর। শিক্ষা—বি.এ (ভাগলপুর তেজনারায়ণ কলেজ, ১৮৮৭), কাশীতে সংস্কৃত ও সাহিত্যসাংখ্য বিষয়ে পরীক্ষায় উত্তীর্ণ। কর্ম—সরকারী চাকুরী, অধ্যাপনা পরে সংবাদপত্রসেবা, গ্রন্থ: উমা (১৯০৯), রূপ-লহরী, ভিক্টোরিয়া চরিত, সম্রাট ঔরংজেব (১৩২৫), বিংশশতাব্দীর মহাপ্রলয় (১৩২২), আইন-ই-আকবরী (বঙ্গানুবাদ), চৈতন্যচরিতামৃত (সংস্কৃত)। সম্পাদক: বঙ্গবাসী, হিতবাদী, বসুমতী, দৈনিক নায়ক, রঙ্গালয় (সাপ্তা. ১৩০৮-১১), সাহিত্য (১৩২৭), হিন্দুস্থান, প্রবাহিনী (সাপ্তা. ১৩২০-২২)।

**পাঁচুগোপাল ঘোষ**—গ্রন্থকার। জন্ম—১৮৮৩ খ্রীঃ মেদিনীপুর, কাঁথি। পিতা—প্রসন্নকুমার ঘোষ (কবি) গ্রন্থ: আঙ্গুর (১৩১৮), আপেল (গ. ১৩২৩), শীতল জীবনী (১৩৪৮)।

**পার্বতীকান্ত বাচস্পতি**—নৈয়ায়িক পণ্ডিত। ১৯ শতকে পঞ্চকোট রাজসভার সভাপণ্ডিত। গ্রন্থ: নব্যন্যায়, ব্যুৎপত্তিবাদ।

**পার্বতীচরণ দাস**—কবি ও সাহিত্যসেবী। সম্পাদক: সংবাদ-মৃত্যুঞ্জয়ী (১৮৩৭)। সম্পাদকীয়, সংবাদ ও বিজ্ঞাপন কাবিতায় রচিত)।

**পার্বতীচরণ মুখোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: লাবণ্যবতী (১৮৩৫)।

**পার্বতীশঙ্কর রায়**—গ্রন্থকার। গ্রন্থ: আদিশূর ও বল্লালসেন।

**পিতাম্বর দে**—সঙ্গীতকার। জন্ম—১৮৩৮ খ্রীঃ বীরভূম জন্মবাজার। মৃত্যু—১৯০৪ খ্রীঃ। শিক্ষকতা—বীরভূম, পূর্ণিয়া। অবসর গ্রহণ (১৮৯ )। গ্রন্থ: গীতাবলী।

**পীতাম্বর মুখোপাধ্যায়**—বঙ্গীয় অভিধানিক। নিবাস উত্তরপাড়া। গ্রন্থ: শব্দসিন্ধু (অভিধান ১২২৪ বঃ), ক্রিয়াযোগসার (১২৩১ বঃ)।

**পীতাম্বর সেন**—কবি। নিবাস—শিবাদহ। গ্রন্থ: উষাহরণ (কাব্য)।

**পীযূষকান্তি ঘোষ**—সাংবাদিক। জন্ম—১৮৭৫ খ্রীঃ। মৃত্যু—১৯২৮ অক্টোবর। পিতা—মহাত্মা শিশিরকান্তি ঘোষ। শিক্ষা—প্রেসিডেন্সী কলেজ, অন্যতম পরিচালক—অমৃতবাজার পত্রিকা। সম্পাদক: The Hindu spiritual Magazine.

**পুণ্যলতা চক্রবর্তী**—মহিলা শিশু সাহিত্যিক। জন্ম—১৮৯০ ১০ সেপ্টেম্বর, মৈমনসিংহ, মসুয়াগ্রাম। মৃত্যু—১৯৭৪, ২১ নভেম্বর। পিতা—

উপেন্দ্রকিশোর রায়চৌধুরী। স্বামী অরুণনাথ চক্রবর্তী (ডেঃ ম্যাজি)। গ্রন্থ: ছোটবেলার দিনগুলি, ছোট ছোট গল্প, সাদিব ম্যাজিক।

**পুরন্দর মণ্ডল**—সঙ্গীত রচয়িতা ও গ্রন্থকার। জন্ম—১২৪৩, ৩০ অগ্রহায়ণ, মেদিনীপুর, খেজুরীথানা। মৃত্যু—১৩০৮, ২৯ শ্রাবণ। পিতা—রসিকচন্দ্র মণ্ডল। গ্রন্থ: সঙ্গীত-সুধাকর, কালমাহাত্ম্য, মনঃ শিক্ষা।

**পুরুষোত্তম তর্কালঙ্কার**—বৃত্তিকার। জন্ম—রাজশাহী, বুড়িরভাগ গ্রামে। গ্রন্থ: ভাষাবৃত্তি (পাণিনি ব্যাকরণের বৃত্তি)।

**পুষ্পলতা দেবী**—গ্রন্থ—রচয়িত্রী। জন্ম—কলকাতা জোড়াবাগান ঘোষ বংশে। স্বামী—মনীন্দ্রনাথ দেব। গ্রন্থ: পুষ্পচয়ণ, বিনিময়, মরুতৃষ্ণা, নীলিমার অশ্রু।

**পূরণচাঁদ নাহার**—সাহিত্যিক ও প্রত্নতাত্ত্বিক। জন্ম—১৮৭৫, ১৫ই মে। মুর্শিবাবাদ, আজিমগঞ্জের জৈন বংশে। মৃত্যু—১৯৩৬, ৩১ মে। পিতা—সিতাবচাঁদ নাহার। শিক্ষা—বি. এ (প্রেসিডেন্সী কলেজ), এম. এ (১৮৯৮), বি এল (১৯০৩), এম. এ (১৯০৮)। আইন ব্যবসায়। গ্রন্থ: জৈন লেখ সংগ্রহ (Jaina Inscriptions) ৩খণ্ড (১৯১৮, ১৯১৯, ১৯২২), প্রাকৃত শব্দ রত্নমালা (ইংরেজি সহ ১৯১৯), An Epitome of Jainism (কৃষ্ণচন্দ্র ঘোষ সহ ১৯১৭), পাবাপুরীতীর্থ কা প্রাচীন ইতিহাস (বীর সং ২৪৫৬), সাঁঝি সংগ্রহ প্রথমাবলী, প্রবন্ধাবলী (১৯৩৭)।

**পূরণচাঁদ শ্যামসুখা**—জৈন গ্রন্থকার। জন্ম—১৮৮২, ১ আগস্ট মুর্শিদাবাদ, আজিমগঞ্জ। মৃত্যু—১৯৬৭, ১৬ এপ্রিল। পিতা—মহতাব চাঁদ শ্যামসুখা। প্রবেশিকা (মুর্শিদাবাদ নবাব হাইস্কুল, ১৯০০) কর্ম—মহারাজ বাহাদুর সিং এর কুঠিবাড়িতে পাটের দালালী, নাহাটা পরিবারের কার্যে ও জমিদারী পরিচালনা। গ্রন্থ: জৈন দর্শনের রূপরেখা (১৩৫৫), তীর্থঙ্কর মহাবীর (১৩১৮), জৈনধর্মের পরিচয় (১৩৫৬), জৈন সাধুমার্গ (১৯৫২), জৈনধর্মের উপদেশ। উত্তরাধ্যয়নসূত্র (১৯৬০), ভগবান মহাবীরও জৈনধর্ম (১৩৮১), Lord Mahabir—His Life and Doctrins of Jainaism (1966), শ্রীপূরণচাঁদ শ্যামসুখার অভিনন্দন গ্রন্থ (১৯৬১)।

**পূর্ণচন্দ্র গুপ্ত**—গ্রন্থকার। গ্রন্থ: চিরসঙ্গিনী (১২৯১), ছায়াবাদ (১৩০৫), রাধানাথের কন্যাদায় (১৩০৭)।

পূর্ণচন্দ্র ঘোষ—সাহিত্যসেবী। জন্ম—মৈমনসিংহ, টাঙ্গাইল। সম্পাদক: সুমতি (ঢাকা মা ১৩২০)।

পূর্ণচন্দ্র চক্রবর্তী—চিত্রশিল্পী ও গ্রন্থকার। জন্ম—১৯০৩, ৬ সেপ্টেম্বর ফরিদপুর কনকসর। পিতা—শরৎচন্দ্র চক্রবর্তী। প্রবেশিকা (শ্রীহট্ট সুনামগঞ্জ, ১৯২১), গভঃ আর্টস্কুল (১৯২৮)। শিল্পীজীবন। গ্রন্থ: ছবিতে রামায়ণ (১৯৫৩), ছোটদের রামায়ণ (১৯৫৩), মহাভারত, ছবিতে মহাভারত, ছোটদের মহাভারত, আরব্যউপন্যাস, পারস্যোপন্যাস (১৯৫৭), হিতোপদেশ, ছোটদের আলিবাবা (১৯৫৮)।

পূর্ণচন্দ্র চট্টোপাধ্যায়—সাহিত্যিক ও রাজকর্মচারী। জন্ম—১৮৪৮ খ্রীঃ। মৃত্যু—১৯২২ খ্রীঃ (১৩২৯, ২২ অগ্রহায়ণ)। পিতা—যাদবচন্দ্র চট্টোপাধ্যায়। বঙ্কিমচন্দ্রের কনিষ্ঠভ্রাতা। কর্ম—স্পেশাল সব রেজিষ্ট্রার (১৮৭২), ডেপুটিম্যাজিষ্ট্রেট, অবসর গ্রহণ (১৮৯৭)। বঙ্গদর্শনের লেখক। গ্রন্থ: শৈশব সহচরী, মধুমতী।

পূর্ণচন্দ্র দাস—কবি। জন্ম—মেদিনীপুর, মহিষাদল। গ্রন্থ: গাথা (১৩০৯), উচ্ছ্বাস (১৩১৮)।

পূর্ণচন্দ্র দাস, ডঃ—চিকিৎসক। সম্পাদক—বারুইপুর চিকিৎসাতত্ত্ব (বারুইপুর, পাক্ষিক, বৈশাখ ১২৮০)।

পূর্ণচন্দ্র দে, উদ্ভটসাগর—শিক্ষাব্রতী। জন্ম—১৮৫৭, ১০ আগস্ট হুগলি, ভদ্রকালী। মৃত্যু—১৯৪৬, ১২ অক্টোবর কলকাতা। বি. এ (প্রেসিডেন্সী কলেজ)। শিক্ষকতা—বিভিন্ন স্কুল, অধ্যাপক-আশুতোষ কলেজ। বহু সংস্কৃত উদ্ভট শ্লোকের সংগ্রাহক। উদ্ভটসাগর উপাধি লাভ (কাশী)। গ্রন্থ: উদ্ভট শ্লোকমালা, উদ্ভট সমুদ্র, স্তবসমুদ্র, প্রশ্নোত্তর মণিমালা, মোহমুদ্গরও মোহকুঠার। সম্পাদিত গ্রন্থ: মহাভারত, কৃত্তিবাসী রামায়ণ, পাণ্ডবগীতা, উপক্রমনিকা (ব্যাকরণ)।

পূর্ণচন্দ্র বন্দ্যোপাধ্যায়—গ্রন্থকার। জন্ম ১৮৯৩, ৩০ এপ্রিল খুলনা লখপুর গ্রামে। এম. এ, বি. এল (১৯১৬), বি. টি (১৯৩০), বিদ্যাবিনোদ, কবিভূষণ উপাধিলাভ। আইনজীবী ও শিক্ষাব্রতী। গ্রন্থ: পাশ্চাত্য দর্শনের ধারা (১৯২৫), অজানার অভিযানে (১৮৫৪)।

পূর্ণচন্দ্র বসু—সাহিত্য সেবী। গ্রন্থ: কাব্যসুন্দরী, কাব্যচিন্তা, সাহিত্যচিন্তা, দেবসুন্দরী, হিন্দুধর্মের প্রমাণ, সমাজচিন্তা, সৃষ্টিবিজ্ঞান, সমাজতত্ত্ব, কল্পবৃত্তি।

পূর্ণশশী দেবী—মহিলা কবি ও গ্রন্থকর্ত্রী। পঞ্জাব প্রদেশের অম্বালায়, কিছুকাল বাস, ফার্সী ভাষায় অভিজ্ঞ ও বহু ফার্সী কবিতার অনুবাদিকা। গ্রন্থ: স্নেহময়ী, মধুমিলন, সুখের বাসর, অনুরাগ, অভিশপ্তা, মেয়ের বাবা, ফল্গুধারা, প্রেমের পরশ, শাদাকালো, রূপহীনা, পঞ্চপুষ্প।

পূর্ণানন্দ কবি চক্রবর্তী—দার্শনিক। জন্ম— গৌড়। নারায়ণ ভট্টের শিষ্য। গ্রন্থ: তত্ত্বমুক্তাবলী ( মায়াবাদমতদূষিনী )।

পূর্ণানন্দ ঘোষ—অনুবাদক। গ্রন্থ: আনন্দ লহরীর অনুবাদ ( শঙ্করাচার্য-কৃত মূল সমেত )।

পূর্ণচন্দ্র ভট্টাচার্য—সাহিত্যসেবী। জন্ম—১৮৭৯ খ্রীঃ মৈমনসিংহ, কিশোরগঞ্জের মহুয়াগ্রামে। গ্রন্থ: গায়ক পাখী পক্ষিতত্ত্ব, বাঙালীর গল্প, বাংলার পাখী, পূর্ব মৈমনসিংহের শিল্প ও সাহিত্য, ঈশা খাঁ, প্রতাপাদিত্য, কেদার রায়, গল্পে রামায়ণ, মুকুল, মহুয়ার ইতিহাস।

পূর্ণচন্দ্র ভট্টাচার্য—গ্রন্থকার: জন্ম—হুগলি, চুচুড়া। গ্রন্থ: ( ভূতনাথ চৌধুরী সহ ). পরিমিতি প্রাকৃত ( Process of Mensuration ১৮৭৪ ), পরিমিতি প্রকৃত ( Treatise of Mensuration ১৮৭৩ )।

পূর্ণচন্দ্র মিত্র—গ্রন্থকার। গ্রন্থ: পদার্থ বিদ্যাসার।

পূর্ণচন্দ্র মজুমদার—গ্রন্থকার। গ্রন্থ: The Musnad of Mursidabad. 1704—1904 ( মুর্শিদাবাদ ১৯০৫ )।

পূর্ণচন্দ্র মুখোপাধ্যায়—পুরাতত্ত্ববিদ, জন্ম—১৮৫৩। ২৪-পরগণার পাণিহাটি। মৃত্যু—১৩২০, ১৮ শ্রাবণ। প্রবেশিকা ( ১৮৬৮ ), লক্ষ্ণৌ প্রবাসী এফ. এ ( ক্যানিং কলেজ, লক্ষ্ণৌ )। কর্ম—ভারত গভর্ণমেণ্টের পুরাতত্ত্ববিদ কল. মিউজিয়ামের পুরাতত্ত্ব বিভাগের অধ্যক্ষ। পি ডব্লু ডি ( ঝাঁসি ), বিহার ও উড়িষ্যা, বুন্দেল খণ্ড, পাটলিপুত্র প্রভৃতি থেকে পুরাকীর্তি আবিষ্কার। গ্রন্থ: জীবকাব্য ( ভারতীয়ম্ ১৮৭৫ ), Pictorial Lucknow History, People and Architecture.

পূর্ণচন্দ্র মুখোপাধ্যায়—গ্রন্থকার। গ্রন্থ: শেষ মীমাংসা, আদান প্রদান।

পূর্ণচন্দ্র সরকার—শিক্ষাব্রতী। জন্ম—১৮৫৬ খ্রীঃ বর্ধমান, উখরা গ্রামে। মৃত্যু ১৯১৩, ২২ ডিসেম্বর। পিতা—হারাধন সরকার। গ্রন্থ: শ্রীকৃষ্ণচৈতন্য প্রকাশ।

পূর্ণানন্দ স্বামী—পরিব্রাজক। জন্ম—হুগলি, গুপ্তিপাড়া সেন বংশে।

অগ্রজ—কৃষ্ণপ্রসন্ন সেন ( কৃষ্ণানন্দ স্বামী )। এম. এ.। গ্রন্থ : বিচার প্রকাশ, সাধন-শিক্ষা সোপান, বলিদান ও আমিষ আহার, উপনিষৎ পঞ্চক, পরমার্থসার ও মণিরত্নমালা, প্রশ্নোত্তর রত্নমালিকা ও মোহমুদ্গর, শ্রীশ্রীমহাপ্রভুর নীলাচল লীলা, চিন্তামণি-মালা, বেদান্ত-বিজ্ঞান, দেবীজীবন, কুমার পরিব্রাজক।

পূর্ণচন্দ্র স্বামী—সিদ্ধপুরুষ। জন্ম—বরিশাল গুঠিয়া সেনবংশে। মৃত্যু—১৩৪৩ ১১ কার্তিক। শিক্ষা—এম. এ. বি. এল। কর্ম—শিক্ষকতা, বিষ্ণুপুর প্রভৃতি। আইন ব্যবসায় ( জেলা—বরিশাল ), সন্ন্যাসধর্ম গ্রহণ ও গিরিমন্ত্র দায়ের বিশুদ্ধানন্দ স্বামীর শিষ্যত্ব গ্রহণ। অন্যতম প্রতিষ্ঠাতা শিবালয় ( হৃষীকেশ )। গ্রন্থ : পূর্ণজ্যোতি ( সংস্কৃত ), Yoga and Perfection.

পূর্ণেন্দু নারায়ণ সিংহ—গ্রন্থকার। জন্ম—১৮৬১ মুর্শিদাবাদ। মৃত্যু—১৯২৩। পিতা—হরিদয়াল সিংহ: প্রবেশিকা ( কান্দী রাজ হাইস্কুল )। এম. এ ( পাটনা ) বি. এল. ( পাটনা ) আইন ব্যবসায় ( পাটনা )। রায়-বাহাদুর, বিদ্যাবিনোদ উপাধি লাভ। গ্রন্থঃ পৌরাণিক কথা, চৈতন্য কথা। অন্যতম সম্পাদকঃ ব্রহ্মবিদ্যা ( ১৩১৯ )

পৃথ্বীচন্দ্র ত্রিবেদী—রাজা-কবি। জন্ম—মুর্শিদাবাদ, পাকুড়ের জমিদার বংশে। পিতা—রাজা বৈদ্যনাথ ত্রিবেদী। গ্রন্থ : গৌরীমঙ্গল, ৫খ. ( ১২১৩ ), ভূষণ্ডী রামায়ণ।

পৃথ্বীশচন্দ্র রায়—রাজনৈতিক নেতা ও সাংবাদিক। জন্ম—১৮৭০ উলপুরের বসুরায় চৌধুরীর বংশে। মৃত্যু—১৯২৮ খ্রীঃ। পিতা—পূর্ণচন্দ্র রায় চৌধুরী। গ্রন্থ : The proverty and Problem in India ( ১৮৯৫ ), A Note on the Indian Suger duties ( ১৮৯৯ ), Indian farmers : their Causes and remedies ( ১৯০১ ), The Map of India ( ১৯০৪ ), Life and Times of C. R. Das ( ১৯২৭ )। ভারত সভার সম্পাদক ( দীর্ঘদিন )। সম্পাদক : The Indian World. ( মাসিক ও পরে সাপ্তাহিক ), Bengali ( দৈনিক )।

পেন. জে. ই—সম্পাদক : বালক বন্ধু ( মা. ১২৯০ কার্তিক )।

প্যারীচরণ দাস—সাংবাদিক ও দেশব্রতী। জন্ম—শ্রীহট্ট, করিমগঞ্জ। কর্ম—উচ্চ শিক্ষা শেষ করে ভারত সরকারের বৈদেশিক বিভাগে। গ্রন্থ : ভারতেশ্বরী ( কাব্য ১২৮৩ )। প্রতিষ্ঠাতা সম্পাদক : শ্রীহট্ট প্রকাশ ( পাক্ষি. ১২৮৩ আশ্বি. )।

প্রভবানন্দ স্বামী—সন্ন্যাসী ও প্রচারক। জন্ম—১৮৯৩ (?) খ্রীঃ বাঁকুড়া। মৃত্যু—১৯৭৬, জুলাই। অবনী মহারাজ নামে পরিচিত। বেলুড় মঠে রামকৃষ্ণ মিশনে যোগ (১৯১৪)। ব্রহ্মানন্দজীর মন্ত্র শিষ্য। আমেরিকায় প্রচার উদ্দেশে গমন (১৯২৩)। স্থাপনা—পোর্টল্যাণ্ড ও হলিউড বেদান্ত সোসাইটি। Vedanta Kashari সহসম্পাদক: Prabuddha Bharat. সম্পাদক (Vedanta and the West (প.)

প্যারীচরণ সরকার—শিক্ষাব্রতী ও সাংবাদিক। জন্ম—১৮২৩: ২৩ জানুয়ারী (১২৩০, ২৮ মাঘ) কলকাতা চোরবাগান (মাতুলালয়ে)। মৃত্যু—১৮৭৫, ৩০ সেপ্টেম্বর (১২৮২ ১৫ই আশ্বিন)। পিতা—ভৈরবচন্দ্র সরকার। মাতা—ভবময়ী। আদিনিবাস—কৃষ্ণনগর। শিক্ষা—হেয়ার সাহেবের পাঠশালা (কলুটোলা ব্রাঞ্চ স্কুল), ঢাকায়, জুনিয়র স্কলারশিপ, (কলকাতা হেয়ার স্কুল ১৮৩৮), সিনিয়ার স্কলারশিপ (হিন্দু কলেজ, ১৮৪২) কর্ম—শিক্ষকতা, হুগলি ব্রাঞ্চ স্কুল (১৮৪৩, ডিসেম্বর), প্রধান শিক্ষক বারাসাত গভঃ স্কুল (১৮৪৫ ডিসে.), কলুটোলা ব্রাঞ্চ স্কুল (বর্তমান হেয়ার স্কুল ১৮৫৪), অধ্যাপক, প্রেসিডেন্সী কলেজ (১৮৬৩), শিক্ষকতার পারদর্শিতার আর্নল্ড অফ দি ইস্ট নামে পরিচিত। প্রতিষ্ঠাতা—চোরবাগান প্রিয়োরেটারি স্কুল, চোরবাগান বালিকা বিদ্যালয় ছাত্রাবাস, Bengal Temperace Society (১৮৬৩), Well Wisher (মা. ১৮৬৮), হিতসাধক (সংবাদ, ১৮৬৮), School Book Press (মুদ্রাযন্ত্র); অন্যতম প্রতিষ্ঠাতা—বারাসাত কৃষি শ্রমজীবী বিদ্যালয় ও বালিকা বিদ্যালয়। গ্রন্থ: First Book of Reading (১৮৫০), Free of Temperence grammar, Geography. সম্পাদক: Education Gazette (১৮৬৬, মার্চ ১৮৬৮ আগস্ট), হিতসাধক (সংবাদ, ১৮৬৮) সাপ্তাহিক বার্তাবহ (১৮৫৬)।

প্যারীচাঁদ মিত্র—জনহিতব্রতী ও প্রসিদ্ধ গ্রন্থকার। ছদ্মনাম—টেকচাঁদ ঠাকুর। জন্ম—১৮১৪, ২২ জুলাই (১২২১ ৮ই শ্রাবণ) কলকাতা নিমতলা পল্লীতে। মৃত্যু—১২৯৪, অগ্রহায়ণ। পিতা—রামনারায়ণ মিত্র। পূর্ব-নিবাস হুগলি পাণিসেহালা। শিক্ষা—পাঠশালা মুন্সির কাছে ফার্সী, হিন্দু কলেজ (১৮২৭), এইখানেই ডিরোজিওর ছাত্র হন। ছাত্রাবস্থায় প্রবন্ধ রচনায় স্যর পিটারগ্র্যাণ্ড কর্তৃক পুরস্কার লাভ। সাহিত্যে অনুরাগ। কর্মজীবন—ডেপুটি লাইব্রেরিয়ান, কলকাতা পাবলিক লাইব্রেরী (১৮৩৬)। সম্পাদক—

সাধারণ জ্ঞানার্জনী সমিতি ( ১৮৩৮ ), বেঙ্গল ব্রিটিশ ইণ্ডিয়া সোসাইটি ( ১৮৪৩ ), ডেভিড হেয়ার স্মৃতিসভা ( ১৮৪৪ ), রেস ক্লাব ( ১৮৪৭ ), বীটন সোসাইটি ( ১৮৫১ ), ভার্নাকুলার লিটারেচার-সমিতি ( ১৮৫৬ ), ডেভিড হেয়ার পুরস্কার ফাণ্ড ( ১৮৬৪ ), প্রথম কমিশনার কলকাতা মিউনিসিপালিটি ( ১৮৪৭ ), সম্পাদক ও লাইব্রেরিয়ান—কলকাতা পাবলিক লাইব্রেরি ( ১৮৪৮ ), সহ সভাপতি এগ্রিকালচারাল ও হর্টিকালচারাল সোসাইটি (১৮৫৬), জাষ্টিস অফ পীস ( ১৮৬৩ ), কলকাতা বিশ্ববিদ্যালয়ের ফেলো ( ১৮৬৪ ), সংশোধনাগার ও জেলের পরিদর্শক ( ১৮৬৪ ), ব্যবসায়, এছাড়া বহু জনহিতকর প্রতিষ্ঠানের সঙ্গে সংশ্লিষ্ট। গ্রন্থ: আলালের ঘরের দুলাল ( ১২৬৪ ), মদ খাওয়া বড় দায় জাত থাকা কি উপায় ( ১২৬৬), রামারঞ্জিকা (১৮৬০), কৃষিপাঠ (১৮৬১), গীতাঙ্কুর (১২৬৮), যৎ কিঞ্চিৎ ( ১২৬৫ ), অভেদী ( ১৮৭১ ), ডেভিড হেয়ারের জীবনী ( ১২৮৫ ), এতদ্দেশীয় স্ত্রী-লোকের পূর্বাবস্থা ( ১৮৭১ ), আধ্যাত্মিকা (১২৮৬), বামাতোষিনী (১২৮৮), A Biographical Sketch of David Hare (১৮৭৭), The Spiritual Stray Leaves (১৮৭৯), Stray thought of Spiritualism ( ১৮৭৯ ), Life of Dewan Ramcomal Sen ( ১৮৮০ ), Life of Coles Worthy Grant ( ১৮৮১ ), Nature of the Soul। সম্পাদক: বেঙ্গল স্পেক্টেটর ( দ্বিভাষিক মা: ১৮৪২ ), মাসিক পত্রিকা ( রাধানাথ সিকদার সহ স্ত্রী-পাঠ্য প্রথম মা: ১৮৫৪ )।

**প্যারীমোহন কবিরত্ন**—কবি। ছদ্মনাম—ধীরাজ, কবিচন্দ্র. জন্ম—১৭৬৫ শক. ৪ আশ্বি বর্ধমান, সাহাতুই গ্রামে। পিতা—দ্বারকানাথ চট্টোপাধ্যায়। কর্ম—হোম সাহেবের অফিসে। মৃত্যু—১২৫১। গ্রন্থ: গীতাবলী ( ১২৮২ )।

**প্যারীমোহন সেনগুপ্ত**—কবিরাজ। গ্রন্থ: চক্রদত্তের অনুবাদ ( মূলসহ ১২৯৫ ), শাঙ্গধর সংহিতার অনুবাদ ( ১২৯৪ ), হারীত-সংহিতার অনুবাদ ( ১২৯৬ )।

**প্যারীমোহন রুদ্র**—সাহিত্যিক। সম্পাদক: হিতৈষী ( খ্রীষ্ট প্রচার ) ( মা. ১৮৭৮ জানুয়ারী )।

**প্যারীমোহন হালদার**—সাহিত্যিক, সম্পাদক: দীপিকা ( মা. ১২৯৪ )।

**প্যারীলাল সিংহ**—সাহিত্যিক। সম্পাদক : প্রচারিকা ( বর্ধমান, মা. ১২৭৭ অগ্রহায়ণ পরে সাপ্তা. ১৮৭৫ ফেব্রু. )।

**প্যারীশঙ্কর দাশগুপ্ত**—চিকিৎসক ও গ্রন্থকার, এল. এম. এস.। গ্রন্থ : গার্গী, প্রহ্লাদ, অর্জুন, কর্ণ, লক্ষ্মণ, ফুল ও মুকুল, আর্যবিধবা, রাণা প্রতাপ সিংহ, কমলিনী, স্ত্রীশিক্ষা।

**প্রকাশচন্দ্র গুহ**—সাংবাদিক। সম্পাদক : চারুমিহির ( মৈমনসিংহ )।

**প্রকাশচন্দ্র দাস**—সাংবাদিক। নিবাস—চন্দননগর। সম্পাদক : যুগান্তর ( চন্দননগর )।

**প্রকাশচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—সাংবাদিক। সম্পাদক : বীণাপানি ( মা. ১২৯৪ )।

**প্রকাশানন্দ স্বামী**—বঙ্গীয় সাধু। জন্ম : ১৮৭৪ খ্রীঃ। পূর্বনাম—সুশীতল চক্রবর্তী। পিতা—আশুতোষ চক্রবর্তী। স্বামী বিবেকানন্দের শিষ্য। কিছুকাল মায়াবতীর উত্তরে পর্বতগুহায় অবস্থান। প্রচারের জন্য আমেরিকা গমন (১৯০৩), সানফ্রান্সিসকো হিন্দু মন্দিরের অধ্যক্ষ। সম্পাদক : Voice of Freedom.

**প্রজাপতি জানা**—সাহিত্যসেবী। জন্ম—মেদিনীপুর। যুগ্ম সম্পাদক : শোভনা ( ১৩২৯ )।

**প্রজ্ঞানানন্দ মহারাজ**—সঙ্গীততত্ত্ববিদ। পূর্বনাম—পশুপতি বন্দ্যোপাধ্যায়। জন্ম—হুগলী, প্রসাদপুর। ডক্টরেট (সঙ্গীত শাস্ত্র , স্বামী অভেদানন্দের কাছে দীক্ষা ( ১৯২৭ ), বেদান্ত মঠে যোগদান। সম্পাদক : বেদান্ত মঠ। গ্রন্থ : বাংলা ধ্রুপদ মালা, রাগ ও রূপ, সঙ্গীত ও সংস্কৃতি।

**প্রজ্ঞানানন্দ সরস্বতী**—স্বামী বৈদান্তিক। পূর্বনাম—সতীশচন্দ্র মুখোপাধ্যায়। জন্ম—১২৯১, ২৮ শ্রাবণ বরিশাল। উজিপুর গ্রামে। মৃত্যু—১৩২৭, ২৫ মাঘ ( ১৯২১, ৭ ফেব্রুয়ারী ) কলিকাতা। পিতা—ষষ্ঠীচরণ মুখোপাধ্যায়। প্রবেশিকা ( ১৯৫১ ), এফ. এ., কাশী। ইংরেজী বাংলা ও সংস্কৃত শিক্ষা। শিক্ষকতা, বরিশাল ব্রজমোহন ইনস্টিটিউট, বাল্য অবস্থা থেকেই দেশসেবী। বিপ্লবীদলে যোগদান, শঙ্কর মঠ স্থাপন ( ১৩১৭ ), সন্ন্যাস গ্রহণ ( ১৩১৯ )। রাজদ্রোহ অপরাধে অন্তরীণ ( ১৩২২-২৬ )। গ্রন্থ : বেদান্তদর্শনের ইতিহাস, ৩ খণ্ড ( ১৩৩২, ১৩৩৩, ১৩৩৪ ) রাজনীতি, কর্মতত্ত্ব, সরলতা ও দুর্বলতা, শিবমহিম্ন স্তোত্র ও মণিরত্নমালা। সামবেদীয় সন্ধ্যাপদ্ধতি, তর্পণ ও অন্ত্যেষ্টি ক্রিয়াবিধি।

**প্রজ্ঞালোক মহাস্থবির**—বঙ্গীয় বৌদ্ধপণ্ডিত। রেঙ্গুন মহাবোধি সোসাইটির অধ্যক্ষ। গ্রন্থ: প্রবাসসুহৃদ (১৯২৯), আহ্নিক ক্রিয়া, মিলিন্দ প্রশ্ন (রেঙ্গুন ১৯৩১), নারকীয় দুঃখ বর্ণনা (১৯৩০)।

**প্রজ্ঞাসুন্দরী দেবী**—জন্ম—জোড়াসাঁকোর প্রসিদ্ধ ঠাকুর বংশে। পিতা—হেমেন্দ্রনাথ ঠাকুর। স্বামী—লক্ষ্মীনাথ বেজবরুয়া। শিক্ষা—লরেটো কনভেন্ট। চিত্রকলা ও রন্ধন শিল্পানুরাগিনী। গ্রন্থ: আমিষ ও নিরামিষ আহার, ৩খণ্ড (১৯০০) জারক। সম্পাদিকা: পূণ্য (মা. ১৩০৪-৮)।

**প্রতাপচন্দ্র চট্টোপাধ্যায়**—গ্রন্থকার, জন্ম ১৮৯৯ খ্রীঃ কুচবিহার। বি. এস. সি. টেলিগ্রাফ ইঞ্জিনীয়ার। গ্রন্থ: অরূপা।

**প্রতাপচন্দ্র মজুমদার**—বাগ্মী ও গ্রন্থকার। জন্ম—১৮৪০ খ্রীঃ হুগলী বাঁশবেড়িয়া (মাতুলালয়ে)। মৃত্যু—১৯০৫, ২৭ মে। পৈতৃক নিবাস হুগলী, গৌরীলা। শিক্ষা—হুগলি কলেজিয়েট স্কুল, হেয়ার স্কুল, প্রেসিডেন্সী কলেজ (১৮৫৮)। কর্ম—বেঙ্গল ব্যাঙ্ক (১৮৫৮), ব্রাহ্মধর্মে দীক্ষা (১৮৫৯), ব্রাহ্মধর্ম প্রচারক, ইংরেজী, বাংলা, হিন্দী, ভাষায় বক্তৃতা। চিকাগো ধর্ম মহাসম্মেলনে ব্রাহ্মধর্মের প্রতিনিধিত্ব (১৮৯০), ভারতের সকল প্রদেশ, ইউরোপ, আমেরিকা জাপান ভ্রমণ, ফিমেল নর্মাল স্কুল স্থাপন (১৮৭০)। গ্রন্থ: স্ত্রীচরিত্র সংগঠন, Heart Beats, Spirit of God, Oriental Chirst, Life and Teaching of Keshabchandra Sen, Tour round of the world, Faith and Progress of Brahmo Samaj। সম্পাদক: পরিচারিক, (মা. ১২৮৫, জ্যৈষ্ঠ), Interpreter (মা.)।

**প্রতাপচন্দ্র ঘোষ**—রাজকর্মচারী ও বিদ্যোৎসাহী। জন্ম—১৮৩৫, ২৫ ডিসেম্বর কলকাতা বারাণসী ঘোষ স্ট্রীট। মৃত্যু—১৩২৭ বঃ বিন্ধ্যাচলে। পিতা—হরচন্দ্র ঘোষ (জজ)। শিক্ষা—প্রবেশিকা (হিন্দু স্কুল), বি. এ. (প্রেসিডেন্সি কলেজ)। কর্ম—সহকারী গ্রন্থাধ্যক্ষ, এসিয়াটিক সোসাইটি অফ বেঙ্গল, ডীড ও জয়েণ্ট স্টক কোম্পানীর রেজিস্ট্রার। বৌদ্ধশাস্ত্র অধ্যয়ন, সংস্কৃত, পালি ও তিব্বতী ভাষা শিক্ষা। অবসর গ্রহণের পর বিন্ধ্যাচলে বাস। গ্রন্থ: বঙ্গাধিপ পরাজয় ৩খণ্ড, Origin of Durga Puja, On the Culture of Bee in India, Country Boat and Crafts of India.

**প্রতাপচন্দ্র মুখোপাধ্যায়**—সাংবাদিক। জন্ম—১২৪৭ বরিশাল। মৃত্যু—১৩৩৮ বরিশাল। সম্পাদক—কাশীপুর নিবাসী (বরিশাল), স্বদেশী।

**প্রতাপচন্দ্র রায়**—অনুবাদক। জন্ম—১৮৪১ খ্রীঃ বর্ধমান সাঁকো গ্রামে। মৃত্যু—১৮৯৫, ১৩ জানুয়ারী। পিতা—রামজয় রায়। মাতা—দ্রবময়ী। কর্ম—কালীপ্রসন্ন সিংহের সাতটাকা বেতনের কর্মী; পুস্তক-ব্যবসায়, ছাপাখানা স্থাপন, দাতব্য ভারত কার্যালয় স্থাপন (১৮৭০), সি. আই. ই. উপাধি (১৮৮৯)। গ্রন্থ: মহাভারত (বঙ্গানুবাদ ১২৮৬, হাজার কপি বিনামূল্যে দান), মহাভারতের ইংরেজী অনুবাদ, হরিবংশ (বঙ্গানুবাদ ১২৮৭), রামায়ণ (বঙ্গানুবাদ ১২৮৮), পুরাণ।

**প্রতাপচন্দ্র রায়চৌধুরী**—সংবাদপত্র সেবী। জন্ম—১২৫৪ (আনু.) বঃ ফরিদপুর উলপুর বসু রায়চৌধুরী বংশে। মৃত্যু—১৩১১ বঃ। পিতা—ব্রজমোহন রায়চৌধুরী। কর্ম—ফরিদপুর কালেক্টরিতে তমলুক মুন্সেফ কোর্টের সেরেস্তাদার। সম্পাদক: চিত্রকর (উলপুর মা. ১২৮৩), নৃপবর (মা.)।

**প্রতিভা চৌধুরী**—মহিলা সঙ্গীতজ্ঞা। জন্ম—জোড়াসাঁকো ঠাকুরবাড়ী। মৃত্যু—১৩২৮ বঙ্গাব্দে। পিতা—দেবেন্দ্রনাথ ঠাকুর। স্বামী—স্যার আশুতোষ চৌধুরী। স্থাপনা—সঙ্গীত সঙ্ঘ। সম্পাদিকা: আনন্দ সঙ্গীত পত্রিকা।

**প্রতিভাসুন্দরী দেবী**—মহিলা কবি। স্বামী—অপরূপচন্দ্র মুখোপাধ্যায় (এলাহাবাদ নিবাসী)। কাব্যগ্রন্থ: বনফুল।

**প্রতিমা দেবী**—শিল্পী ও গ্রন্থকর্ত্রী। জন্ম—১৮৯৫ খ্রীঃ পিতা—শৈলেশ ভূষণ চট্টোপাধ্যায়। ইনি গণেন্দ্রনাথ ঠাকুরের ভগ্নী বিনয়িনীদেবীর বিধবা কন্যা। পরে রবীন্দ্রনাথের সঙ্গে বিবাহ হয়। গ্রন্থ: নির্বাণ, নৃত্য, চিত্রলেখা, স্মৃতিচিত্র।

**প্রতুলচন্দ্র সোম**—সাহিত্যসেবী: সম্পাদক: স্বাধীন জীবিকা (মা. ১৩০৭)।

**প্রফুল্লকুমার সরকার**—শিশু সাহিত্যিক। এম. এ., ডি. এড (লণ্ডন)। গ্রন্থ: কনকাঞ্জলি (শিশু সা.)।

**প্রফুল্লকৃষ্ণ ঘোষ**—শিশু সাহিত্যিক। জন্ম—১৮৮৯, ১৫ সেপ্টেম্বর, মৈমনসিংহ বালিগাঁও। মৃত্যু—১৯৭২, ১৭ জুলাই নয়াদিল্লী। পিতা—কালীকৃষ্ণ ঘোষ। গ্রন্থ: চমচম, পুটুস, ছেলেদের সেক্সপীয়ার, বীরবিবেক, ছেলেদের বঙ্কিম। সম্পাদক: প্রীতি (মা.), Darling (মা. শি)।

**প্রতুলচন্দ্র সরকার**—প্রসিদ্ধ যাদুকর। জন্ম—টাঙ্গাইল, মৃত্যু—। শিক্ষা—করটিয়া কলেজ, আনন্দমোহন কলেজ। যাদুবিদ্যা প্রদর্শনের উদ্দেশ্যে ইউরোপ, আমেরিকা, চীন, জাপান ও ভারতে বিভিন্ন স্থানে ভ্রমণ। "যাদুসম্রাট"

উপাধিলাভ। ইন্টার ন্যশনাল ব্রাদার অফ ম্যাজিসিয়ানের (আমেরিকা) ভারতীয় সভ্য। গ্রন্থ: হিপ্নোটিজম, ছেলেদের ম্যাজিক, ম্যাজিকের কৌশল, ম্যাজিক শিক্ষা, সহজ ম্যাজিক, সম্মোহন বিদ্যা, ম্যাজিকের খেলা, মেসমেরিজম, Hindu Magic, 100 Magics you can do.

**প্রফুল্লকুমার সরকার**—সাংবাদিক ও গ্রন্থকার। জন্ম—১৮৮৪ খ্রীঃ নদীয়া কুমারখালী। মৃত্যু—১৩৫১, ৩১ চৈত্র। বি. এ. (১৯০৫), বি. এল. (১৯০৮), বঙ্কিমপদক। কর্ম—আইন ব্যবসায়, ফরিদপুর, ডাল্টনগঞ্জ, ঢেনকানল রাজ্যে দেওয়ানী (১৯১২), অমৃতবাজার পত্রিকার সম্পাদকীয় বিভাগে (১৯২১)। গ্রন্থ: অনাগত, বালির বাঁধ, লোকারণ্য, ভ্রষ্টলগ্ন, বিদ্যুৎলেখা, শ্রীগৌরাঙ্গ, ক্ষয়িষ্ণু হিন্দু, প্রফুল্লচন্দ্র রায়ের আত্মজীবনী (বঙ্গানুবাদ), রবীন্দ্রনাথ, সম্পাদক: আনন্দবাজার পত্রিকা (দৈনিক ১৯২২), রাজনৈতিক মামলায় ধৃত ও সম্পাদনা ত্যাগ, পুনরায় (১৯৪১ খ্রীঃ সম্পাদনা)।

**প্রফুল্লচন্দ্র ঘোষ**—দেশকর্মী ও গ্রন্থকার। জন্ম—কুমিল্লা। প্রতিষ্ঠাতা অভয় আশ্রম। এম. এস-সি, ডক্টরেট। অধ্যাপক প্রেসিডেন্সী কলেজ, প. বঙ্গ. ভূতপূর্ব মুখ্যমন্ত্রী। গ্রন্থ: বিজ্ঞানের কথা (কুমিল্লা ১৯২৯), আজকের পশ্চিম, West to day, আত্মজীবনী।

**প্রফুল্লচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: দময়ন্তীবিলাপ কাব্য (১২৭৪), সম্বরণ বিজয়কাব্য (১২৭৬)।

**প্রফুল্লচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—১২৭ ১২ই আশ্বিন, নদীয়া, রাণাঘাট, নারায়ণপুর। পিতা—শিবচন্দ্র বন্দ্যোপাধ্যায়, মাতা—সারদা সুন্দরী দেবী। ভাষা শিক্ষা—সংস্কৃত, ইংরেজী, উড়িয়া, তেলেগু, ল্যাটিন ও গ্রীক। কর্ম—বিভিন্ন জেলার পোষ্ট মাস্টার, পোষ্টাল সুপারিন টেনডেন্ট, পোষ্ট মাষ্টার জেনারেল (১৯০০)। বঙ্গীয় সাহিত্য পরিষদের সহ সম্পাদক (১৩০৬)। গ্রন্থ: বাল্মিকী ও তৎসাময়িক বৃত্তান্ত, মণিহারী, গ্রীক ও হিন্দু, অনুভূতি।

**প্রফুল্লচন্দ্র মুখোপাধ্যায়**—নাট্যকার। জন্ম—১২৬৮ বালি উত্তরপাড়া। মৃত্যু—১৩০৮, ১৯ অগ্রহায়ণ (১৯০১ ৫ই ডিসে.) কলকাতা। পিতা—পূর্ণচন্দ্র মুখোপাধ্যায়। গ্রন্থ: সংসারচক্র, অভ্র প্রলাপ (না), তোমারই (না), গীতিনাট্য-দেববানী, শকুন্তলা, সোনার স্বপন, মহাভারত নাট্যকাব্য।

**প্রফুল্লচন্দ্র রায়, আচার্য**—রসায়নশাস্ত্রবিদ, দেশহিতৈষী ও সমাজ সংস্কারক। জন্ম—১৮৬১, ২ আগস্ট খুলনা, বাড়ুলী গ্রামে। মৃত্যু—১৯৪৪, ১৬

জুলাই কলকাতা, বিজ্ঞান কলেজ। পিতা—হরিশ্চন্দ্র রায়। শিক্ষা—হেয়ার স্কুল (১৮৪০), প্রবেশিকা (অ্যালবার্ট স্কুল ১৮৭৯), এফ. এ. (মেট্রোপলিটন কলেজ ১৮৮১), বি. এ. পাঠের সময় গিলক্রাইস্ট স্কলারশিপ (১৮৮২), বি. এস. সি. (এডিনবরা), ডি. এস.-সি. (১৮৮৭), ডি. এস.-সি. চারটি বিশ্ববিদ্যালয়ের সম্মানসূচক ডিগ্রি। (ডারহাম বিশ্ব'), গবেষণা দ্বারা যৌগিক পদার্থ মার্কুরিয়াস নাইট্রাইট আবিষ্কার (১৮৯৬), সি. আই. সি. (১৯১৫), নাইট উপাধি (১৯১৯)। সহ-অধ্যাপক (প্রেসিডেন্সী কলেজ) (১৮৮৯-১৯১০), প্রধান অধ্যাপক (১৯১১)। বিজ্ঞান কলেজ পালিত অধ্যাপক (১৯১৫-৩৭)। (অন্যতম) প্রতিষ্ঠাতা—বেঙ্গল কেমিক্যাল ও ফার্মাসিউটিক্যাল ওয়ার্কস লি. (১৮৯৩'), ইণ্ডিয়ান স্কুল অফ কেমিষ্ট্রি। ইউরোপ ভ্রমণ (১৯০৪-১৯১২-১৯২০-১৯২৬), চরকা, খদ্দর ও পল্লীউন্নয়নে সদা ব্যস্ত, অকৃতদার, বঙ্গীয় সাহিত্য পরিষদের সহঃ সভাপতি (১৩০৮, ১৩১০, ১৩১৬-১৭, ১৩২৭, ১৩৩৪-৩৭) ও সভাপতি (১৩৩৮-১৩৪১), বঙ্গীয় সাহিত্য সম্মেলনের মূল সভাপতি (রাজশাহী ১৯১০), ভারতীয় বিজ্ঞান সভা (১৯২০)। বঙ্গীয় সাহিত্য পরিষদের সভাপতি (১৩৩৮-৪১),। গ্রন্থ: নব্য রসায়নী বিদ্যা প্রবন্ধ ও বক্তৃতাবলী ২খণ্ড, খাদ্যবিজ্ঞান, অন্ন সমস্যায় বাঙালীর পরাজয় ও তাহার প্রতিকার, অধ্যয়ন ও সাধনা, সরল প্রাণিবিজ্ঞান, জাতিভেদ ও পতিত সমস্যা, বাঙালীর মস্তিষ্ক ও তাহার অপব্যবহার, India and the British Rule (পুস্তিকা), History of Hindu Chemistry ২খণ্ড (১৯০২, ১৯০৯), Life and Experiences of Bengali Chemists (১৯৩২), Essays of India (১৮৮৬), Markar and Modern Chemistry।

**প্রফুল্লনলিনী ঘোষ**—উপন্যাসিকা। সরস্বতী উপাধি লাভ। গ্রন্থ: মন্দারকুসুম (১৯১৫), নিমিত্তের ভাগী (১৩০২)।

**প্রফুল্লময়ী দেবী**—গ্রন্থকর্ত্রী। জন্ম—হুগলি, বংশবাটী। পিতা—হরদেব চ্যাটার্জী। স্বামী—বীরেন্দ্রনাথ ঠাকুর (জোড়াসাঁকো ঠাকুরবাড়ী)। গ্রন্থ: আত্মস্মৃতি।

**প্রফুল্লময়ী দেবী**—গ্রন্থকর্ত্রী। জন্ম—১৮৯১ খ্রী: ফরিদপুর বাণীবহ। মৃত্যু—? গ্রন্থ: পূর্ণিমা, বীরবালক (ক.), পুষ্পপরাগ (ক.), ধাত্রীপান্না (না.)।

**প্রফুল্লরঞ্জন দাশ**—আইনজীবী। জন্ম—১৮৮০ খ্রী: ঢাকা। মৃত্যু—১৯৩৩ ভেলিয়বাগ। ৩ সেপ্টে.। পিতা—ভুবনমোহন দাশ। ভ্রাতা—দেশবন্ধু

চিত্তরঞ্জন দাশ। বার এট. ল (১৯০৬)। আইন ব্যবসায় কলকাতা ও পাটনা। বিচারপতি—পাটনা হাইকোর্ট, বিচারপতি পদ থেকে পদত্যাগ (১৯২৯)। কাব্যগ্রন্থ: Moth and the Star.

**প্রবোধচন্দ্র দে**—কৃষিবিদ্যাবিদ। জন্ম—১৮৬২ খ্রীঃ। মৃত্যু—১৯১৪ জানু.। গ্রন্থ: (কৃষি) কৃষিক্ষেত্র, সবজীবাগ, মালঞ্চ (১৩৩০), মৃত্তিকাতত্ত্ব, ফলকর, গোলাপবাড়ী, কার্পাস কথা; উদ্ভিদ জীবন, উদ্ভিদ খাদ্য, ভূমিকর্ষণ, ভারতে অর্থশাস্ত্র, পশুখাদ্য, আয়ুর্বেদীয় চা, Potato Culture, Treatise on Mango.

**প্রবোধচন্দ্র বাগচী**—শিক্ষাব্রতী। জন্ম—১৮৯৮ খ্রীঃ। মৃত্যু—১৯৫৬, ১৯ জানু.। শান্তিনিকেতনে। এম. এ (১৯২০)। লেকচারার কলকাতা বিশ্ববিদ্যালয়। ডক্টরেট (প্যারিস ১৯২৬), চীন, ভারত সংস্কৃতি বক্তৃতার জন্য পিকিং গমন (১৯৪৭-৫২, উপাচার্য—শান্তিনিকেতন বিশ্ববিদ্যালয় (১৯৫১)। গ্রন্থ: ভারত ও ইন্দোচীন (১৩৩৪), প্রাচীন ও চীনা সংস্কৃতি, চৈনিক বৌদ্ধদের অনুশাসন (ফরাসী ভাষায়), India and China (১৯২৭), Pre-Aryan and Pre-Dravidian in India, প্রাচীন চীনা সংস্কৃতির শব্দ কোষ (ষ্ট্যান্সি. ১৯২৯)।

**প্রবোধচন্দ্র মুখোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম: চন্দননগর। এম. এ. বি. এল। গ্রন্থ: A Short Account of Sudramani Rajas. (১৯০২), Practical Deductions for the management of In· rd and Outword bound Ships, etc. (কেপটাউন, ১৮৩৯), নাবিক।

**প্রবোধচন্দ্র সরকার**—কবি। জন্ম—মেদিনীপুর, নেত্রকোণা। গ্রন্থ: বিবিধ সঙ্গীত (১৮৯৬), শালফুল (উঃ ১৩০৪)।

**প্রবোধচন্দ্র সেন**—ছান্দসিক ও ঐতিহাসিক। জন্ম—১৮৮৭, ২৭ এপিল ত্রিপুরা ফুলিয়া (মাতুলালয়ে)। এম. এ। অধ্যাপক, দৌলতপুর কলেজ (১৯৩২-৪২), রবীন্দ্র অধ্যাপক, বিশ্বভারতী। গ্রন্থ: ছন্দোগুরু রবীন্দ্রনাথ (১৯৪৫), ধর্মবিজয়ী অশোক (১৯৪৭), ছন্দপরিচয় (১৯৫৬), বাংলা ছন্দে রবীন্দ্রনাথের দান, বাংলায় হিন্দু রাজত্বের শেষযুগ, ভারতবর্ষের জাতীয় সঙ্গীত, পুরাবৃত্ত চর্চা (১৯৫৩), ভারত পথিক রবীন্দ্রনাথ, সম্পাদিত। গ্রন্থ: মেঘদূত (১৯৩১), India National Anthem (১৯৪৯)।

**প্রবোধনারায়ণ বন্দ্যোপাধ্যায়**—কবি। এম. এ, বি. এল। আইনজীবী। কাব্যগ্রন্থ : বুদ্ধবাণী ( ১৩১৬ )।

**প্রভাংশু কুমার ঘোষাল**—কবি। পিতা—প্রসন্নকুমার ঘোষাল ( ডে. ম্যা )। শিক্ষা—বি. এ, বি. এল ( ১৯২৫ )। কর্ম—আইন ব্যবসায়, হাইকোর্ট। গ্রন্থঃ আলপনা ( কা. ১৩৫২ )।

**প্রভাতকুমার বন্দ্যোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—১৮৯৪ ৭ জুন, নদীয়া, কাঁচকুলি। গ্রন্থঃ গল্পমালা ( হিঃ ১৯৫০ ), অরবিন্দ পত্রাবলী ( ১৯২১ ), নাম মাহাত্ম্য ( ১৯৫৭ )।

**প্রভাতকুমার মুখোপাধ্যায়**—আইনজীবী ও সাহিত্যিক, জন্ম—১৮৭৩, ৩ ফেব্রুয়ারী। বর্ধমানে ধাত্রীগ্রামে ( মাতুলালয়ে ) মৃত্যু—১৯৩২, ৫ এপ্রিল, কলকাতা। পিতা—জয়গোপাল মুখোপাধ্যায়। পৈতৃক নিবাস—হুগলী, গুরুপ। শিক্ষা—প্রবেশিকা, ( জামালপুর উচ্চ ইং বিদ্যালয় ১৮৮৮ ), এফ. এ ( পাটনা কলেজ ১৮৯১ ), বি. এ ( ১৮৯৫ )। কিছুদিন সরকারী অফিসে কর্ম, বিলাত গমন ( ১৯০১ ), বার এট. ল ( ১৯০৩ ), আইন ব্যবসায় গয়া, রংপুর ও আইন অধ্যাপক, কলকাতা বিশ্ববিদ্যালয় ( ১৯১৬ ), ছদ্মনাম—রাধামণি দেবী ( কুন্তলীন পুরস্কার ) জানোয়ার চন্দ্র শর্মা। সহ-সভাপতি বঙ্গীয় সাহিত্য পরিষদ ( ১৩৩৩ )। গ্রন্থ : গল্প—নবকথা ( ১৩০৬ ), ষোড়শী ( ১৩১৩ ), শাহাজাদা ও ফকীর কন্যার প্রণয় কাহিনী, কাটামুণ্ড ( ১৩১৬ ), গল্পাঞ্জলি ( ১৩২০ ), গল্পবীথি ( ১৩২৩ ), পত্রপুষ্প ( ১৩২৪ ) হতাশ প্রেমিক ও অন্যান্য গল্প ( ১৩৩৫ ), নতুন বউ ও অন্যান্য গল্প ( ১৩৩৫ ), জামাতা বাবাজী ও অন্যান্য গল্প ( ১৩৩৮ ); উপন্যাস—রমাসুন্দরী ( ১৩১০ ), নবীন সন্ন্যাসী ( ১৩১১ ), রত্নদ্বীপ ( ১৩২২ ), জীবনের মূল্য (১৩২৩), সিন্দুর কৌটো (১৩২৬), মনের মানুষ ( ১৩২৯ ), আরতি ( ১৩৩১ ), সত্যবালা ( ১৩৩১ ), সুখের মিলন ( ১৩৩৪ ), সতীর পতী ( ১৩৩৫ ), প্রতিমা ( ১৩৩৫ ), গরীব স্বামী ( ১৩৩০ ), নবদুর্গা ( ১৯৩০ ), বিদায়বাণী ( ১৯৪০ ), অভিশাপ ( ব্যঙ্গ কাব্য ১৯০০ )। সম্পাদক : মানসী ও মর্মবাণী ( জগদিন্দ্রনাথ রায় সহ, মা ১৩২২ )।

**প্রভাত কুমার মুখোপাধ্যায়**—সাহিত্যিক ও গ্রন্থাগার বিশেষজ্ঞ। জন্ম—১৮৯২। ২৭ জুলাই নদীয়া রাণাঘাট। পিতা—নগেন্দ্রনাথ মুখোপাধ্যায়। শিক্ষা—রাণাঘাট পাল চৌধুরী স্কুল, গিরিডি ন্যাশনাল স্কুল ( ১৯০৬ ), বঙ্গভঙ্গ

আন্দোলনে যোগ দেওয়ায় স্কুল হতে বহিষ্কৃত ( ১৯০৭ আগষ্ট ), জাতীয় শিক্ষা পরিষদ, শান্তিনিকেতন ব্রহ্মচর্য আশ্রম ( ১৯০৯ ), আশ্রমে শিক্ষকতা ( ১৯১০-১৬ ), গ্রন্থাগারিক সিটি কলেজ ( ১৯১৭-১৮ ), শান্তিনিকেতনের বিশ্ববিদ্যালয়ের কর্মী ( ১৯১৮—৫৪ ), পাঠভবনের শিক্ষা ভবনের গ্রন্থাগারিক। কলকাতা বিশ্ব-বিদ্যালয়ের বৃহত্তর ভারত সম্বন্ধে বক্তৃতা। রবীন্দ্রনাথের সঙ্গে পশ্চিম ভারত-ভ্রমণ ( ১৯২৭ ), সরোজিনী বসু স্বর্ণপদক ( ১৯৫০ ), রবীন্দ্র পুরস্কার ( ১৯৫৭ ) লাভ। গ্রন্থ : রবীন্দ্র জীবনী ( ১৩৪০ ), ভারতের জাতীয়তা, ভারত পরিচয় ( ১৩২৮ ), ভারতের জাতীয় আন্দোলনে ( ১৩৩১ ), বঙ্গ পরিচয় ( ২খণ্ড ) ( ১৩৪০, ৪৩ ), প্রাচীন ইতিহাসের গল্প ( ১৯১৯ ), বাংলা দশমিক বর্গীকরণ ( ১৩৩৫ ), ইতিহাসের দপ্তর ( ১৩৩৮ ), জ্ঞান ভারতী ২য় খণ্ড. (১৩৩৭, ১৩৪৮), রবীন্দ্র বর্ষপঞ্জী ( ১৩৩৮ ), রবীন্দ্র গ্রন্থপঞ্জী ( ১৩৩৯ ), Indian Literature in China and Far-East ( ১৯৩১ )।

**প্রভাতচন্দ্র গঙ্গোপাধ্যায়**—সাংবাদিক। জন্ম—১৮৯০, ২৩ আগস্ট ঢাকা, বিক্রমপুর। মৃত্যু—১৯৭৩, ৭ মার্চ কলিকাতা। পিতা—দ্বারকানাথ গঙ্গোপাধ্যায়। মাতা—কাদম্বিনী গাঙ্গুলী। ( প্রথম মহিলা স্নাতক )। শিক্ষা—ব্রাহ্মগার্লস, সিটি কলেজ, বিদ্যাসাগর কলেজ, স্কটিশ চার্চ কলেজ, বি. এ, বি এল ( ১৯২৮ ), পুলিশ কোর্টে ওকালতী, ১৯২৩ খ্রীঃ স্বদেশী আন্দোলনে আদালত বর্জন। কারাবরণ ( ১৯২৯, ৩০, ৪২ )। প্রবাসী, বৈকালী, জাহ্নবী, যমুনা ও ভারতী পত্রিকার সঙ্গে সংশ্লিষ্ট। আনন্দবাজার পত্রিকার সম্পাদকীয় বিভাগে ( ১৯২৮ ), হিন্দুস্থান ষ্টাণ্ডার্ড ও দেশ পত্রিকার প্রাথমিক পরিচালনার ভার ন্যস্ত। সাধারণ ব্রাহ্ম সমাজের অছি, সিটি কলেজ কমিটির সভ্য, সভাপতি : সাধারণ ব্রাহ্ম সমাজ ( ১৯৭১-৭২ ) গ্রন্থ : বাংলার নারী জাগরণ, ভারতের রাষ্ট্রীয় ইতিহাসের খসড়া, কস্তুরবা গান্ধীর জীবনী, সম্পাদিত গ্রন্থ : Life and letters of Raja Rammohan Roy। সম্পাদক : ভারত ( দৈ. )

**প্রভাতচন্দ্র সেন**—গ্রন্থকার। গ্রন্থ : পদার্থ তত্ত্ব উপক্রমণিকা (১৮৬৮), চারিখণ্ডের ভূগোল ( ১৮৭২ )।

**প্রভাবতী পাইন**—মহিলা সাহিত্যিক। যুগ্ম সম্পাদিকা : অর্ঘ্য ( ত্রৈমা. ১৩৩৪ )।

**প্রভাসচন্দ্র বন্দ্যোপাধ্যায়**—চিকিৎসক। জন্ম—১৮৬৬ খ্রীঃ হুগলি, মহানাদ। মৃত্যু—১৯৪৯। ২৯ এপ্রিল মহানাদে। হোমিওপ্যাথিক চিকিৎসক।

গ্রন্থ : গো জীবন, হোমিওপ্যাথি ব্রহ্মাস্ত্র। মহানাদ বা বাংলার গুপ্তকথা, সাঁওতালি ভাষা, হোমিওপ্যাথিক পশুচিকিৎসা।

**প্রভাসচন্দ্র সেন**—আইনজীবি। জন্ম—১৮৭৭ আগস্ট, বগুড়া। বি. এল। আইন ব্যবসায়, বগুড়া। গ্রন্থ : বগুড়ার ইতিহাস (১৯১২), কায়স্থতত্ত্ব বিচার (১৯১০), বাংলার ইতিহাস, বারেন্দ্র কাহিনী (উ. ১৯২২), ভগবান শ্রীকৃষ্ণ (১৯০৬), Marathan and its Environs (১৯২৯)।

**প্রভুচরণ গুহঠাকুরতা**—অধ্যাপক। ডক্টরেট। সাংবাদিক ও প্রচার সচিব। গ্রন্থ : The Bengali Drama, এ-ও তা (প্র)।

**প্রথম চৌধুরী**—বিশিষ্ট সাহিত্যিক ও গ্রন্থকার। ছদ্মনাম-বীরবল। জন্ম—১৮৬৮, ৭ আগস্ট যশোহর জেলায়। মৃত্যু—১৯৪৬, ২ সেপ্টেম্বর। পিতা—দুর্গাদাস চৌধুরী (ডে. ম্যা.)। পৈতৃক নিবাস—পাবনা হরিপুর। স্ত্রী—ইন্দিরা দেবী চৌধুরাণী। শিক্ষা—কৃষ্ণনগর কলেজ, প্রবেশিকা (হেয়ারস্কুল), এফ. এ (সেণ্টজেভিয়ার), বি. এ (প্রেসিডেন্সী কলেজ), এম. এ (১৮৯৪), বার এট. ল। কর্ম—আইন ব্যবসায় (১৮৯৯), আইন অধ্যাপক, জগত্তারিনী পদকলাভ (১৯৩৮), সহ-সভাপতি বঙ্গীয় সাহিত্য পরিষদ (১৩৩৮-৩৯)। গ্রন্থ : বীরবলের খাতা, চার ইয়ারী কথা, আত্মকথা, সনেট পঞ্চাশৎ, নীল লোহিতের আদিকথা, ঘোষালের ত্রিকথা, তেল নুন লকড়ি, হিন্দু-সঙ্গীত (ইন্দিরা দেবী চৌধুরাণী সহ)। সম্পাদক : সবুজ পত্র (মা. ১৩২১, ৫৪), বিশ্বভারতী (ত্রৈমা.), অলকা (মা.)।

**প্রমথনাথ চট্টোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ : আলোকের পথে, মিলন শঙ্খ, হিন্দু মুসলমান, বাঙ্গালা বীর, নূরজাহান, বাঙালীর বউ, রাজার ছেলে, মাতাল দোকানদার, বাঙলার মা, বাঙলার রাণী, দেবতার দান।

**প্রমথনাথ চট্টোপাধ্যায়**—গ্রন্থকার। এম. এ। কর্ম—সরকারী শিক্ষা-বিভাগ, শিক্ষা বিভাগীয় স্কুল ইনস্পেক্টর। গ্রন্থ : নবীনা জননী (১২৯৮)।

**প্রমথনাথ কাব্যতীর্থ**- যাত্রাপালা রচয়িতা। পালাগ্রন্থ : শিবি (১৩৩৪), জয়দেব।

**প্রমথনাথ তর্কভূষণ**—বিখ্যাত পণ্ডিত। জন্ম—১২৭১ পৌষ, ২৪-পরগণা ভট্টপল্লী। মৃত্যু—১৩৫১, ৮ জ্যৈষ্ঠ কাশী। পিতা—তারাচরণ তর্করত্ন (কাশী রাজের সভাপণ্ডিত)। মহামহোপাধ্যায়, ডি. লিট (হিন্দু বিশ্ববিদ্যালয় ১৩৪৪)। অধ্যাপক সংস্কৃত কলেজ (অবসর গ্রহণ ১৯২২), অধ্যক্ষ হিন্দু

বিশ্ববিদ্যালয়ের প্রাচ্য বিভাগ। গ্রন্থ: রামারসোদয় (কা. ১৮৯১), পূর্ব-মীমাংসার্থ সংগ্রহ (১৮৯৯), সাংখ্যসূত্রম্ (১৯১৩), বিজয়-প্রকাশ (কা. ১৯৪৮ সং), সনাতন হিন্দু, চণ্ডী, শ্রীমদ্‌ভগবদ্‌গীতা, বিবরণ প্রমেয় সংগ্রহ, উপদেশ সাহস্রী, সর্ববেদান্ত সিদ্ধান্তসার-সংগ্রহ। সম্পাদক: বঙ্গসাহিত্য (১৩২৯), সাহিত্য সংহিতা (১৩২৪-২৮)।

**প্রমথনাথ দাস**—চিকিৎসক। এম. বি.। চিকিৎসাব্যবসায়। গ্রন্থ: রোগানদাক ও চিকিৎসা (১৮৭৫)। সম্পাদক: প্রসূতি শিক্ষা নাটক (মা. ১২৯২, বৈশাখ)।

**প্রমথনাথ বন্দ্যোপাধ্যায়**—সাহিত্যিক। জন্ম—১৯১০ জান্য. মেদিনীপুর, কাঁথি। সম্পাদক: সুরভি (১৩১৯)।

**প্রমথনাথ মল্লিক**—সাহিত্য-অনুরাগী ও গ্রন্থকার। জন্ম—১৮৭৬, ৯ এপ্রিল (১০ ডিসেম্বর) পাথুরিয়াঘাটার প্রসিদ্ধ মল্লিক বংশে। মৃত্যু—১৯৪৩, ২৩ অগস্ট কলকাতা। পিতা—যদুলাল মল্লিক। শিক্ষা—হিন্দু স্কুল ও ইংরেজ গৃহ শিক্ষকের কাছে। রায়বাহাদুর (১৯২২), ভারত বাণীভূষণ উপাধিলাভ। রয়েল এশিয়াটিক সোসাইটির সভ্য, অন্যতম প্রতিষ্ঠাতা ও সম্পাদক সুবর্ণ বণিক সমিতি। বহু জনহিতকর সংস্থার সঙ্গে সংশ্লিষ্ট। গ্রন্থ: সচিত্র কলকাতার কথা (২খ) ১৩৮৮, মহাভারত (১৩৪২), চণ্ডী (১৯৩৭), অবকাশ লহরী (১৯০১), দুটি কথা, বিয়োগাশ্রু (ক. ১৩২৯), দয়া (ক.)।

**প্রমথনাথ বসু**—প্রথম ভারতীয় ভূতাত্ত্বিক। জন্ম—১৮৫৫, ১২ মে ২৪-পরগণা, গৈপুর (গোবরডাঙা)। মৃত্যু—১৯৩৫, ২৭ এপ্রিল। পিতা—তারাপ্রসন্ন বসু। স্ত্রী—কমলাদেবী (রমেশচন্দ্র দত্তের কন্যা, যাঁর নামে কলকাতায় কমলা গার্লস স্কুল)। শিক্ষা—প্রবেশিকা (কৃষ্ণনগর, ১৮৭২), এফ. এ. (১৮৭৩), গিল ক্রাইস্ট বৃত্তি (সেণ্ট জেভিয়ার্স কলেজ, ১৮৭৪), বি. এসসি. (লণ্ডন বিশ্ব, ১৮৭৭)। মাইন পরীক্ষায় উত্তীর্ণ (রয়েল স্কুল অফ মাইনস ১৮৮০), এফ জি. এস.। বিলেতে প্রমথনাথ কিছুদিন রবীন্দ্রনাথের ইংরেজি ভাষা শিক্ষক। লণ্ডনে ইণ্ডিয়া সোসাইটির প্রতিষ্ঠাতা ও সম্পাদক। কর্ম—জিওলজিক্যাল সার্ভে অফ ইণ্ডিয়া (১৮৮০), চাকুরী জীবনে অধিকাংশ সময়ে খনিজ-সম্পদ সন্ধানে মধ্যপ্রদেশের দল্লি রাজহারা ও বাহলাডিলায় লোহার খনি আবিষ্কার। রাণী, আসাম, দার্জিলিং, সিকিম, ব্রহ্মদেশ, অনুসন্ধান। ময়ূরভঞ্জে গরুমহিষানীতে লোহার খনি আবিষ্কার। এই সময় জামসেদজী টাটা

প্রমথনাথের এই আবিষ্কারে ময়ূরভঞ্জ মহারাজের সঙ্গে চুক্তি করে ইস্পাত কারখানা স্থাপন। অবৈতনিক অধ্যক্ষ, জাতীয় শিক্ষা পরিষদ ( যাদবপুর বিশ্ব. ১৯০৬-২০ )। গ্রন্থ : A History of Hindu Civilisation under British Rule ৩খণ্ড ( ১৮৯৪-৯৬ ), Epoch of Civilisation (১৯১৩ ), Swaraj : Cultural and Political, National Education and Modern Progress.

**প্রমথনাথ মিত্র**—গ্রন্থকার। জন্ম—হুগলি, চন্দননগর। চন্দননগর পুস্তকাগারের সম্পাদক। গ্রন্থ : মহম্মদ মুহসীন ( জী. ১৮৮০ )।

**প্রমথনাথ মিত্র**—কবি। গ্রন্থ : সপ্ত সম্বোধন।

**প্রমথনাথ মুখোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ : বুকের বোঝা ( ১৩২২ ), পদাঙ্ক-কামনা ( ১৩২২ )।

**প্রমথনাথ মুখোপাধ্যায়**—গ্রন্থকার। এম. এ.। গ্রন্থ : ইতিহাস ও অভিব্যক্তি, India and Her Cult and Education, Approches to Truth ( ১৯১৪ ), Introduction of Vedanta Philosophy.

**প্রমথনাথ রায়চৌধুরী**—কবি ও গ্রন্থকার। জন্ম—১৮৭৬, ফেব্রুয়ারি, মৈমনসিংহ সন্তোষ জমিদার বংশে। মৃত্যু—১৯৪৯, জানুয়ারি। পিতা—দ্বারকানাথ রায়চৌধুরী। মাতা—বিন্ধ্যবাসিনী। বাল্যকাল হতেই কবিতা রচনা। গ্রন্থ : কবিতা ও গান (১৮৯৮), দীপালি ( ১৯০১ ), গীতিকা (১৯০০), গান ( ১৯০২ ), গৌরাঙ্গ ( ১৯০২ ), গীতি, আরতি ( ১৯০২ ), দীপ্তি, কবিতা ( ১৯০৫ ), গল্প ( কাব্যকাহিনী ১৯০৫ ), দেশভক্তি ( ১৯০৫ ), যমুনা ( ১৯০৫ ), স্বপন ( ১৯০৫ ), গাথা ( ১৯০৫ ), আখ্যায়িকা, গৌরব-গীতিকা, গৈরিক ( ১৯১০ ), পাথার ( ১৯১৪ ), চিত্র ও চরিত্র ( ১৯১৪ ), পাথেয় (১৯১৫), পাষাণ ( ১৯১৫ )। সম্পাদিত গ্রন্থ : কাব্যগ্রন্থাবলী ( জলধর সেন সহ ১৯১৬ ) ৩খ, তান্ত্র ( ১৯২১ ), স্মরণ ( ১৩৩৭ ), নাটক—ভাগ্যচক্র ( ১৯১৩ ), হামির ( ১৯১৫ ), আক্কেল সেলামী ( ১৯১৬ ), চিতোরোদ্ধার ( ১৯১৮ ), জয় পরাজয় ( ১৯১৮ ), দিল্লী অধিকার ( ১৯২৪ )। প্রবন্ধ : কথা বনাম কাজ ( ১৯১৪ )।

**প্রমথনাথ সরকার**—ইতিহাসজ্ঞ। সম্পাদক : ঐতিহাসিক (১৩২৮)।

**প্রমথনাথ সান্ন্যাল**—সাহিত্যিক। জন্ম—হুগলি, চুঁচুড়া। বি. এ শাস্ত্রী। সম্পাদক : ব্রাহ্মণ-সমাজ, সাহানা, সাহিত্য-সংবাদ ( ১৩১৮-৩৬ )।

**প্রমদাচরণ সেন**—শিক্ষাব্রতী ও গ্রন্থকার। জন্ম—১৮৫৯ ১৮ মে

কলিকাতা, ইটালি। মৃত্যু ১৮৮৫, ২১ শে জুন সেনহাটি ( পৈতৃক বাসস্থান )। প্রবেশিকা ( হেয়ার স্কুল, ১৮৭৬ )। সেণ্ট জেভিয়ার কলেজ থেকে গিলক্রাইস্ট বৃত্তি পরীক্ষায় ৩য় স্থান ( ১৮৭৯ )। ব্রাহ্মধর্ম গ্রহণ। কর্ম—শিক্ষকতা—নশিপুর স্কুল, কলিকাতা সিটি. স্কুল। গ্রন্থ: মহাজীবনের আখ্যায়িকাবলী, চিন্তা শতক সাথী। প্রবর্তক ও সম্পাদক: সখা ( শিশু মা. ১৮৮৩ জানু.-১৮৮৫ জুন )।

**প্রমীলা (বসু) নাগ**—মহিলা কবি। জন্ম ১৮৭১ কৃষ্ণনগর (মাতুলালয়ে)। মৃত্যু ১৩০৩, ২৭ কার্তিক। পিত্রালয়—বেগমপুর। পিতা—বিজয়চন্দ্র বসু। মাতা—লালমণি বসু। স্বামী—গঙ্গাকান্ত নাগ ( ঢাকার বারুদি জমিদার )। শৈশবে মাতামহ রামলোচন ঘোষের ( সবজজ, কৃষ্ণনগর ) বাড়িতে শিক্ষা। কাব্যগ্রন্থ: তটিনী ( ১২৯২ ), প্রমীলা ( ১২৯৭ )।

**প্রমোদকুমার চট্টোপাধ্যায়**—শিল্পী ও লেখক। জন্ম—১৮৮৫ কলকাতা। পিতা—রাজেন্দ্রনাথ চট্টোপাধ্যায়। সরকারী শিল্প বিদ্যালয়ে শিক্ষানবিশী। কর্ম—হাইকোর্টের শেরিফ অফিসে পরে পরিব্রাজকজীবন; ভারতের নানা স্থানে ভ্রমণ, বরদা কলাভবনের অধ্যক্ষ, অন্ধ্রজাতীয় কলাশালার অধ্যক্ষ, ম্যাচেলার শিল্প বিদ্যালয়ের প্রধান (অন্ধ্র), পণ্ডিচেরী আশ্রমের আশ্রমিক। বহুচিত্র অঙ্কন। মানস সরোবর দর্শন ( ১৯১৮ )। গ্রন্থ: হিমালয়ের পথে, কৈলাস ও মানস সরোবর ( ১৯৩৪ ), প্রাণকুমার, তন্ত্রাভিলাষীর সাধুসঙ্গ ৪খণ্ড ( ১৯৪১-৪৮ ), হরি যাকে রাখেন ( ১৯৪৮ ), অবধূত ও যোগীসঙ্গ, মুক্তপুরুষ প্রসঙ্গ, হিমালয়ের মহাতীর্থ ( ১৯৫০ ), গঙ্গোত্রী হতে যমুনোত্রী ও গোমুখ ( ১৯৫০ ), সেকাল ও একাল, জলাধারের অন্তরীক্ষ, অতীত স্বপ্ন।

**প্রমোদকিশোর বন্দ্যোপাধ্যায়**—সাহিত্যিক। সম্পাদক: একতা ( ১৩২১-৩২ )।

**প্রশান্তকুমার মহলানবিশ**—সংখ্যাতত্ত্ববিদ। জন্ম—১৮৯৩, ২৯ জুন, কলকাতা। মৃত্যু—১৯৭২। শিক্ষা—ব্রাহ্ম বয়েজ স্কুল। বি. এস-সি. ( প্রেসিডেন্সি কলেজ ১৯২২ ), এম. এ. ( ট্রাইপোজ ১৯১৫, ১৯১৯, ১৯২৪ কেম্ব্রিজ )। অধ্যাপক—প্রেসিডেন্সী কলেজ ( ১৯১৫ ), অধ্যক্ষ—ঐ ( ১৯৪৫-১৯৪৮ ), কিউরেটর ( ১৯২২-২৬ ) বিশ্ববিদ্যালয়ের সংখ্যাতত্ত্ববিদ প্রধান। ভারত সরকারের সংখ্যাতাত্ত্বিক পরামর্শদাতা, জাতি সংঘের পরিসংখ্যান কমিশনের সভাপতি, ইণ্টার ন্যাশনাল বাইও মেট্রিক সোসাইটির সহ-সভাপতি ( ১৯৫৪-৫৮ ); ভারতীয় বিজ্ঞান কংগ্রেসের মূল সভাপতি ( ১৯৫১ ) ও ঐ

কংগ্রেসের বিভাগীয় সভাপতি ( ১৯২৫ ), রয়েল সোসাইটির সদস্য ( ১৯৪৫ ), সদস্য—রয়েল স্টাটিষ্টিকাল সোসাইটি অফ্ লণ্ডন ( ১৯৫৪ ), অ্যামেরিকান স্টাটিষ্টিক্যাল অ্যাসো. ( ১৯৬১ ), ওয়ার্ল্ড অ্যাকাডেমী আর্টস এণ্ড সায়েন্স (১৯৬৩), সভাপতি ইণ্টার ন্যাশনাল ষ্টাটিষ্টিক্যাল ইনষ্টিটিউট (১৯৫৭ ), অক্সফোর্ড বিশ্ববিদ্যালয়ের ওয়েণ্ডন মেডেল পুরস্কার (১৯৪৪), কলঃ বিশ্ববিদ্যালয়ের দেবপ্রসাদ সর্বাধিকারী স্বর্ণপদক পুরস্কার ( ১৯৫৭ ', ডি. এস. সি. ( কলকাতা ১৯৫৭ ), ডি. এস. সি. ( বুলগেরিয়া সোফিয়া বিশ্ববিদ্যালয় ১৯৬১ ), দেশিকোত্তম ( বিশ্বভারতী, ১৯৬১ )। সম্পাদক : সংখ্যা (সংখ্যাতত্ত্ব সম্বন্ধীয় পত্রিকা ১৯৩০), বিশ্বভারতী কোয়ার্টালি (১৯২১-৩১ ), ব্রাহ্মবিবাহবিধি, চলতি ভাষার বানান।

**প্রসন্নকুমার করচৌধুরী**—সাহিত্যিক। সম্পাদক : তন্ত্র কল্পলতা ( মা. ১২৮৮ )।

**প্রসন্নকুমার গঙ্গোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ : শোক (বর্ধমান, ১৯০১), পরলোক ( ১৯০১ )।

**প্রসন্নকুমার গুহ**—সাহিত্যিক। সম্পাদক : নবীন ( ঢাকা, মা. ১২৮৯ )।

**প্রসন্নকুমার বিদ্যারত্ন** -দার্শনিক ও গ্রন্থকার। গ্রন্থ : দেবীমাহাত্ম্য, কৃষ্ণজীবনী ( ১২৯৫ ), প্রবন্ধরত্ন, শ্রীগৌরাঙ্গচরিত, শ্রীমদ্ভাগবদ্গীতা, বেদবিষয়ে দার্শনিক।

**প্রসন্নকুমার মজুমদার**—কবি.। গ্রন্থঃ রাজর্ষিকুমার ( উলুবেড়িয়া ১৩০৯ )।

**প্রসন্নকুমার মিত্র**—গ্রন্থকার, গ্রন্থঃ বালকবালিকা, ( ১৮৭০ )।

**প্রসন্নকুমার শাস্ত্রী**—পণ্ডিত ও গ্রন্থকার। গ্রন্থঃ আর্য-জীবন, শ্রীশ্রীচণ্ডীরহস্য, বৃহৎতন্ত্রসার।

**প্রসন্নকুমার সর্বাধিকারী**—শিক্ষাব্রতী। জন্ম—১৮২৫ খ্রীঃ হুগলি রাধানগরে। মৃত্যু—১৮৮৬। পিতা—যদুনাথ সর্বাধিকারী। শিক্ষা—হিন্দু কলেজ, সিনিয়ার স্কলারসিপ পরীক্ষায় শীর্ষস্থান ( ১৯৪৮ ), লাইব্রেরী স্বর্ণপদক (১৯৪৮)। শিক্ষকতা—সংস্কৃত কলেজ ( ইংরেজি বিভাগ ১৮৫৩ ), অধ্যক্ষ—সংস্কৃত কলেজ ( ১৮৬৪ ), বি. ই. এস ( ১৮৭৩ ), অধ্যক্ষ বহরমপুর কলেজ, অধ্যাপক প্রেসিডেন্সী কলেজ (গণিত ও ইংরেজি ১৮৮১ )। প্রতিষ্ঠাতা—অ্যাঙ্গলো বেঙ্গলী স্কুল। গ্রন্থঃ পাটীগণিত ও বীজগণিত ২ খণ্ড।

**প্রসন্নকুমার সমাদ্দার**—গ্রন্থকার। জন্ম—১৮৯০, ৬মার্চ নদীয়া, তেকালা-

গ্রামে, শিক্ষা—কুচবিহার কলেজ, গ্রন্থঃ বাঙলা ও বাঙালী, বিপ্লবে বাঙালী, শ্রমজীবি শ্রীঅরবিন্দ, রবীন্দ্রনাথ।

**প্রসন্নকুমার সেন**—গ্রন্থকার। গ্রন্থঃ সদ্ভাব কৌমুদী ( ১৮৭৪ )।

**প্রসন্নকুমার সেন**—ব্রাহ্মধর্ম প্রচারক। জন্ম—১৮৩৮ খ্রীঃ ২৪-পরগণা গরিফা। মৃত্যু—১৯১৫, ৯ নভেম্বর। শিক্ষান্তে রেলওয়ে কর্ম। কেশবসেনের সংস্পর্শে এসে ব্রাহ্মধর্ম গ্রহণ ( ১৮৭০ )। কেশবসেনের একান্ত সচিব হিসাবে বিলাতে গমন। অন্যতম প্রতিষ্ঠাতা—ভারত আশ্রম, ভিক্টোরিয়া কলেজ ফর গার্লস, এ্যালবার্ট হল এণ্ড ইনষ্টিটিউট, ব্রাহ্ম ট্রাষ্ট সোসাইটি, কেশব অ্যাকাডেমি, কেশব আশ্রম। গ্রন্থঃ বিবিধ ধর্ম সঙ্গীত ( সংকলন )।

**প্রসন্নচন্দ্র গুহ**—কবি ও গ্রন্থকার। গ্রন্থঃ রামায়ণের বিবরণ ( ঢাকা, ১৮৬৯ )।

**প্রসন্নচন্দ্র চক্রবর্তী**—শিক্ষাব্রতী। গ্রন্থঃ পদ্যমঞ্জরী ( ১৮৬৮ ), হিতাবলী ( ১৮৬৯ ), সাহিত্য প্রবেশ ( ১৮৫৯ ), মৌখিক অঙ্কের হিসাব ( ১৮৬৯ ), সরল কবিতা ( ১৮৭৪ ), শিশু প্রবেশ ( ১৮৭৫ ), কাব্যতরঙ্গিনী ( ১৮৭৭ )।

**প্রসন্নচন্দ্র চট্টোপাধ্যায়**—গ্রন্থকার, জন্ম—হুগলি চুঁচুড়া। গ্রন্থঃ হিন্দু বিলাস ( ১৮৭৫ )।

**প্রসন্নচন্দ্র সেন**—গ্রন্থকার, কৃষিকার্যের মত ( ১৮৬৭ )।

**প্রসন্নচরণ বন্দ্যোপাধ্যায়**—কবি। কাব্যগ্রন্থঃ দময়ন্তী বিলাপকাব্য।

**প্রসন্ননারায়ণ চৌধুরী**—ব্যবহার জীবি ও সাহিত্যিক। জন্ম—১২৬১, শ্রাবণ, পাবনা। মৃত্যু—১৩৪০, আষাঢ়। বি. এ. ( ১৮৭৭ ), আইন পরীক্ষা ( ১৮৭৯ ), আইন-ব্যবসায় পাবনা, সরকারী উকীল ( পাবনা, ১৮৯৫-১৯২৮ )। গ্রন্থঃ গায়ত্রীর শঙ্করভাষ্য ও সায়নভাষ্য ( টীকা ), প্রমোদ ( রসরচনা )।

**প্রসন্নময়ী দেবী**—মহিলা কবি। জন্ম—১৮৫৭, সেপ্টেম্বর পাবনা, হরিপুর চৌধুরী জমিদার বংশে। মৃত্যু—১৯৩৯, ২৫ নভেম্বর। পিতা—দুর্গাদাস চৌধুরী ( ডে. ম্যা. )। স্বামী—পাবনা গুইগাছা নিবাসী, কৃষ্ণকমল বাগচী। বাল্যকাল থেকে কবিতা রচনা। মাত্র ১০ বছর বয়সে বিবাহিতা ও বিয়ের দু বছরের মধ্যেই স্বামী উন্মাদগ্রস্ত হলে পিত্রালয়ে আসতে বাধ্য হন এবং এখানেই সাহিত্য-সৃষ্টিতে মনোনিবেশ করেন। বিচারপতি আশুতোষ চৌধুরী, প্রমথ চৌধুরীর অগ্রজা। গ্রন্থঃ আধ-আধভাষিনী ( ১৮৭০ ), বনলতা ( ১৮৮০ ), অশোকা ( উপ. ১৮৯০ ), নীহারিকা ১ম ( ১৮৮৪ ), ২য় ( ১৮৮৯ ), আর্যবর্ত

( ভ্রমণ ১৮৮৯ ), পূর্বস্মৃতি ( ১৮৭৫ ), যুবরাজ প্রিন্স ওব ওয়েলস-এর ভারতবর্ষে শুভাগমন ( ১২৭৫ ), তারাচরিত ( ১৯১৭ ), পূর্বকথা ( ১৯১৭ )।

**প্রসাদদাস গঙ্গোপাধ্যায়**—সাহিত্যিক। সম্পাদক, জননী ( মা ১৩০৫ বৈ. চুঁচুড়া, মাধবীতলা )।

**প্রসাদদাস গোস্বামী**—দার্শনিক পণ্ডিত। জন্ম—হুগলি, শ্রীরামপুর। গ্রন্থঃ আত্মবোধ, দীর্ঘজীবন কিসে হয়, পাতঞ্জল যোগসূত্র, বৃত্তিপরিচয়, আমাদের সমাজ, অভিমন্যু বধ, গীতা, গীতার তান্ত্রিক ব্যাখ্যা।

**প্রসাদদাস রায়**—দ্র. হেমেন্দ্রকুমার রায়।

**প্রাণকৃষ্ণ গঙ্গোপাধ্যায়**—নাট্যকার। নাটক—কেরানি চরিত (১৮৮৫)।

**প্রাণকৃষ্ণ তর্কালঙ্কার**—পণ্ডিত। জন্ম—বসিরহাট সাব ডিভিশন, পুঁড়া গ্রামে। পিতা—কন্দর্পসিদ্ধান্ত ভট্টাচার্য। অধ্যাপনা কার্যে বরাহনগর বাস, গ্রন্থঃ গঙ্গাস্তোত্র ( ১৮৪১ )।

**প্রাণকৃষ্ণ তীর্থ পরমহংস**—সন্ন্যাসী। গ্রন্থঃ প্রেত দর্শন, আর্যজাতির বর্ণাশ্রম বিবেক, ধবলগিরির নক্ষত্রলোক, ভাগবত প্রেম, আর্যসন্ধ্যাপদ্ধতি, হিমালয়ের পথে নেপাল ও সিকিম।

**প্রাণকৃষ্ণ দত্ত, ভাই**—ব্রাহ্মধর্মাবলম্বী। জন্ম—বাগবাজার দত্ত বংশে। মৃত্যু—১৯০৯, ২৬ নভেম্বর, কিছুকাল রেভেনিউ বিভাগে কর্ম, পরিচালক—সুলভ সমাচার ( সাপ্তা ), সম্পাদকঃ ভেরী ( সাপ্তা. )। গ্রন্থঃ—ব্রাহ্মধর্ম কি ? ( ১৮৭৫ )।

**প্রাণকৃষ্ণ দত্ত**—কবি। পরিচালক—পদ্য প্রবেশিকা ( পদ্যময়ী কবিতা মা. ১২৭৫ বৈ )।

**প্রাণকৃষ্ণ বিদ্যাসাগর**—পণ্ডিত। জন্ম—২৪-পরগণা হরিনাভিগ্রামে। মৃত্যু—১৮৫৫, ৭ মে। পিতা—রামধন শিরোমণি। কর্ম—অধ্যাপক, সংস্কৃত কলেজ ( ১৮৪৬ )। অনুজ নাট্যকার রামনারায়ণ তর্করত্ন। গ্রন্থঃ শ্রীশ্রীঅন্নপূর্ণা শতকম্ ( ১৮৪৫ ), ধর্মসভাবিলাস ( চম্পূকাব্য, ১৮৫০ ), শ্রীশিবশতকস্তোত্ররত্ন ( ১৮৫৪ ), শরীরোৎপত্তিক্রম ( ১৮৫০ ), কুলরহস্য ( ১৮৮০ )। সম্পাদকঃ সমাচার চন্দ্রিকা ( সাপ্তা. )।

**প্রাণকৃষ্ণ বসু**—গ্রন্থকার। গ্রন্থঃ ইংরাজ গুণবর্ণন ( শ্রীরামপুর, ১৮৭১ )।

**প্রাণচন্দ্র বাবু**—মঙ্গলকাব্য রচয়িতা। নামান্তর-পরাণ চন্দ্রবাবু, দেওয়ান

বর্ধমান অধিপতি তেজচন্দ্র বাহাদুরের, এঁর অষ্টমপুত্রকে তেজচন্দ্র পোষ্যপুত্র গ্রহণ করেন। গ্রন্থ: হরিহর মঙ্গল সঙ্গীত (১৮৩১)।

**প্রাণনাথ মিত্র**—অনুবাদক। গ্রন্থ: গোলেবকাওলি (উমাচরণ মিত্রসহ, পারস্য ভাষা হতে ১৮৫৪)।

**প্রাণানন্দ কবিভূষণ**—সাহিত্যিক। সম্পাদক: সচিত্র বিজ্ঞানদর্পণ (মা. ১২৮৯)।

**প্রাণেশকুমার ব্রহ্মচারী**—সন্ন্যাসব্রতী। জন্ম—১৮৮২, ১৫ মার্চ, ঢাকা, বিক্রমপুর, পাইকপাড়া। শিক্ষকতা ও সরকারী কর্মের পর সন্ন্যাস গ্রহণ। স্বগ্রামে শ্রীরামকৃষ্ণ সেবা ও বিদ্যালয় প্রতিষ্ঠা। গ্রন্থ: মহাত্মা দেবেন্দ্রনাথ, মহিমবাবু, শঙ্কর আবির্ভাব, শ্রীমদ্ ভাগবদ্গীতা ও শ্রীশ্রীচণ্ডী।

**প্রিয়কুমার চট্টোপাধ্যায়**—গ্রন্থকার। গ্রন্থ: নীলাম্বর (১৩২২)।

**প্রিয়দর্শন সিদ্ধান্তভূষণ**—পণ্ডিত। জন্ম—হুগলি, হরিপাল গ্রামে। গ্রন্থ: দেবযজ্ঞ, আমরা আর্য, মানবধর্মের স্বরূপ, ইহলোক পরলোক, পুরীর জগন্নাথ, কামাখ্যা সংঘর্ষ, কৃষ্ণের আহ্বান।

**প্রিয়দর্শন হালদার**—কবি ও গ্রন্থকার। জন্ম—যশোহর, ধান্দিয়াগ্রামে। গ্রন্থ: শিশুরঞ্জন, ভারত ইতিহাস, বিদ্যাসাগর জননী, নিভৃত বিলাপ কাব্য (১৩১৩), শিশুরঞ্জন মহাভারত. সম্পাদক: আর্যভূমি।

**প্রিয়নাথ গুপ্ত**—গ্রন্থ: ভূগোলবোধ (১৮৭১)। সম্পাদক: আর্যোদয় (বহরমপুর মা. ১৮৭৮ শ্রাবণ)।

**প্রিয়নাথ চক্রবর্তী**—গ্রন্থকার। জন্ম—১২৭০ বঙ্গাব্দ ২৪-পরগণা, গোকর্নী গ্রামে। মৃত্যু—১৩১৫ আশ্বিন। পিতা—ভৈরবচন্দ্র চক্রবর্তী। মাতা—বরদায়িনী। গ্রন্থ: মদ খাও নেশা ছুটিবে না, আনন্দ তুফান (১২৯৬), জীবন পরীক্ষা, আহ্নিক ক্রিয়া, কুমাররঞ্জন, দুঃখীর ইতিহাস বা জীবন্ত পিতৃদায় (১৮৮৬), জীবনকুমার।

**প্রিয়নাথ দাস**—সাহিত্যিক সম্পাদক: দর্শক সচিত্র।

**প্রিয়নাথ পালিত**—নাট্যকার। প্রহসন গ্রন্থ: টাইটেল দর্পণ (১৮৮৪)।

**প্রিয়নাথ বসু**—সাহিত্যিক। সম্পাদক শিক্ষা (মা. ১২৯৫)।

**প্রিয়নাথ মিত্র**—শিক্ষাব্রতী ও আইনজ্ঞ। জন্ম—১৮৭৬ ডিসেম্বর কলকাতা, শোভাবাজার। মৃত্যু—১৯৩৬, পিতা—যদুনাথ মিত্র (আইনজীবী)। প্রবেশিকা (ছাপরাজেলা স্কুল ১৮৯৩), আই. এ (প্রেসিডেন্সি কলেজ), বি. এ.

(ঐ ১৮৯৮), বি. এল. (রিপন ১৮৯৮)। কর্ম—আইন ব্যবসায়, ছাপরা, মুন্সেফ, সরকারী উকীল (দ্বারভাঙ্গা ১৯২২), লণ্ডন (১৯৩৫)। গ্রন্থ: বিবাদ চিন্তামণি (ভাষ্য)।

**প্রিয়নাথ মুখোপাধ্যায়**—গ্রন্থকার। জন্ম—১৮৫৫, ৪ জুন, জয়রামপুর। মৃত্যু—১৯৩৪, ৫ আষাঢ়। পিতা—জয়চন্দ্র মুখোপাধ্যায়। কর্ম—সরকারী পুলিশ বিভাগে। রায় বাহাদুর উপাধি লাভ, গ্রন্থ: আদরিণী (১৮৮৭), অভয়া (১৩০২), পারসীকে (১৩০৪), ডিটেকটিভ পুলিশ ৬খণ্ড (১৩০০-১৩০৭), ঠগিকাহিনী, বুয়ার যুদ্ধের ইতিহাস, বিলাতী উপন্যাস, একাদশ রহস্য, পাহাড়ে মেয়ে, মাসিনি, পঞ্চকণিকা, পাপের ভারে, রাজা সাহেব, তাস্তিয়া ভিল, বিলাপ-পন্থ (কঃ ১২৮৩)। সম্পাদক: দারোগার দপ্তর (মাঃ ১৯২২—১৩১৪)।

**প্রিয়নাথ সেন**—ব্যবহারজীবী। জন্ম—১৮৭৬ খ্রীঃ ফরিদপুর, জপসা গ্রামে। মৃত্যু—১৯০৯ খ্রীঃ ১৭ অক্টো.। পিতা—দীননাথ সেন। প্রবেশিকা (১৮৮৯ ঢাকা), এফ. এ. (প্রেসিডেন্সি, ১৮৯৬), বি. এ. (প্রথমস্থান, ঈশান স্কলারশিপ), এম. এ. (১৮৯৪), বি. এল. (১৮৯৬), পি. আর. এস. (১৮৯৯), ডি. এল. (১৯০৫)। আইন ব্যবসায় হাইকোর্ট, ঠাকুর অধ্যাপক, কলি. বিশ্ববিদ্যালয় (১৯০৯) গ্রন্থ: অদ্বৈতবাদের সমালোচনা, The General Prinicipals of Hindu. (১৯১৮)। সহ-সম্পাদক:—Law Journal

**প্রিয়নাথ সেন**—কবি সমালোচক। জন্ম—১৮৫৪, ১০ নভে. কলকাতা মথুর সেন গার্ডেন লেন। মৃত্যু—১৯১৬, ২৫ অক্টো.। পিতা—মহেন্দ্রনাথ সেন। গ্রন্থ: প্রিয় পুষ্পাঞ্জলি (১৩৪০)।

**প্রিয়মাধব বসু**—সাহিত্যিক। সম্পাদক: বিদ্যাদর্পন (মা. ১৮৫৩)।

**প্রিয়ম্বদা দেবী**—মহিলাকবি। জন্ম—১৮৭১ খ্রীঃ পাবনা গুইগাছা গ্রামে। মৃত্যু—১৯৩৫ খ্রীঃ (১৩৪১ ফাল্গুন)। পিতা—কৃষ্ণকমল বাগচী। মাতা—প্রসন্নময়ী দেবী (মহিলা কবি)। স্বামী—তারাদাস বন্দ্যোপাধ্যায় (মধ্য প্রদেশের ব্যবহারজীবী)। শিক্ষা—প্রবেশিকা (কৃষ্ণনগর বালিকা বিদ্যালয় ১৮৮৮), এফ. এ. (১৮৯০), বি. এ. (বীটন কলেজ ১৮৯২), বৈধব্য (১৮৯৫)। দীর্ঘকাল নারীশিক্ষা প্রচারিকা ও ভারত স্ত্রীমহামণ্ডলের কর্মধ্যক্ষা। শিক্ষিকা, ব্রাহ্মবালিকা বিদ্যালয় (১৯১৫)। গ্রন্থ: কাব্য—রেণু (১৯০০), ভায়া (১৯০৭), পত্রলেখা (১৯১১), অংশু (১৯২৭), চম্পা ও পাটল (১৯৩৯), বিলে জঙ্গলে শিকার

( শিশু অনু. ১৯২৪ ), অনাথ (১৯১৫), কথা ও উপকথা (১৯১৫), পঞ্চুলাল (১৯২৩), ভক্তজীবনী।

**প্রিয়রঞ্জন সেন**—শিক্ষাবিদ। জন্ম ১৮৯২ কলকাতা। মৃত্যু—১৯৬৭, ১০ই ডিসেম্বর। পিতা—প্রসন্নকুমার সেন। প্রবেশিকা ( চাঁইবাসা জেলা স্কুল, ১৯১৩, আই. এ. ( র‍্যাভেনসা কলেজ, কটক ), বি. এ. ( ঐ, ১৯১৯ ), এম. এ. (১৯২০), পি. আর. এস. ( ১৯২৫ )। অধ্যাপক—রংপুর কারমাইকেল কলেজ ( ১৯২০-২৩ ), কল. বিশ্ববিদ্যালয় (১৯২৩ )। ভারত ছাড়ো আন্দোলনে কারাবরণ (১৯৪২), বিধানসভার সদস্য ( ১৯৫২-৫৭ ), পদ্মশ্রী উপাধিলাভ (১৯৬৭), 'সরোজিনী বসু' পদক লাভ। গ্রন্থ: আরোগ্য দিগদর্শন ( মহাত্মা গান্ধী ভাষ্য অনুবাদ ১৩২৯), বাংলা সাহিত্যের খসড়া, বিবেকানন্দচরিত, সাহিত্য প্রসঙ্গ, ওড়িয়া সাহিত্য, Western Influence in Bengali Literature, Western Influence in Bengali Novels, Modern Orea Literature, বঙ্গানুবাদ—গোদান, বানভট্টের আত্মকথা, অনন্তের সুরে।

**প্রেমচাঁদ কবিরত্ন**—সংকলক। জন্ম—২৪-পরগণা। কাঁচড়াপাড়া। গ্রন্থ : জ্ঞানার্ণব ( সংকলন )।

**প্রেমচাঁদ তর্কবাগীশ**—পণ্ডিত ও টীকাকার। জন্ম—১২১২ বৈশাখ, বর্ধমান, রায়না, শাকনাড়া গ্রামে। মৃত্যু—১২৭৩, বৈশাখ কাশীতে। পিতা—রামনারায়ণ ভট্টাচার্য। শৈশব থেকে কবিতা ও সঙ্গীত রচনা। শিক্ষা—সংস্কৃত কলেজ ( ১৮২৬ )। অধ্যাপক, সংস্কৃত কলেজ (১৮৩১ -3), তর্কবাগীশ উপাধিলাভ। টীকা গ্রন্থ: রঘুবংশের টীকা শেষাংশ, পূর্বনৈষধ, রাঘবপাণ্ডবীয়, কুমারসম্ভব, চাটুপুষ্পাঞ্জলি, মুকুন্দমুক্তাবলী, সপ্তশতী, অনর্ঘরাঘব, রামচরিত, কাব্যাদর্শ ; কাব্য—পুরুষোত্তমরাজাবলী ; নানার্থসংগ্রহ (অভিধান)।

**প্রেমচাঁদ রায়**—সাহিত্যিক। জন্ম—২৪-পরগণা, কাঁচড়াপাড়া। সম্পাদক: সম্বাদ-সুধাকর ( ১৮৩১ )।

**প্রেমাঙ্কুর আতর্থী**—সাহিত্যিক ও গ্রন্থকার। জন্ম—১৮৯০ ১লা জানুয়ারি, ফরিদপুর। মৃত্যু—১৯৬৪, ১২ অক্টোবর, কলকাতা' পিতা—মহেশচন্দ্র আতর্থী (ব্রাহ্মসমাজের নেতৃস্থানীয়)। শিক্ষা—ব্রাহ্মবালিকা বিদ্যালয়, ব্রাহ্ম বয়েজ বোর্ডিং এণ্ড ডে স্কুল, কেশব অ্যাকাডেমী, ডাফস্কুল, সিটি কলেজ, পাঠ্যাবস্থায় ১৩ বছর বয়সে গৃহ হইতে পলায়ন ও সারাভারত ভ্রমণ। কর্ম—কার এণ্ড মহলানবিশ (১৯১৭), হিন্দুস্থান ইনসিওরেন্স, কিছুকাল

শিক্ষকতা কেশব অ্যাকাডেমি ও এলবার্ট ইনষ্টিটিউশন। সম্পাদকীয় বিভাগে-বৈঠক, যাদুঘর (মা.), হিন্দুস্থান, ভারতবর্ষ (মা.), ভারতী (মা.), এরপর বহু ব্যবসায় (১৯২০-৩০), চলচ্চিত্রে যোগদান-সহ-পরিচালক লাহোরে, অন্যতম পরিচালকরূপে নিউ থিয়েটার্সে। গ্রন্থ : বাজীকর (গ), ঝড়ের পাখী, চাষার মেয়ে, অচল পথের যাত্রী, দুই রাত্রি, আনারকলি, ডানপিটে, প্রবাসী, মহাস্থবির জাতক খণ্ড, প্রভাত সঙ্গীত, অরুণা, ভারতের পিতামহ, কল্পনাদেবী (১৯৩৩), সোনার চাবি, নিশির ডাক, স্বর্গেরচাবি, শিউলি, গুখতে ভাউস (না), ছেলেদের গল্প, বিচিত্র লেখা। সম্পাদক : বেতারজগৎ (প্রথম সম্পাদক), যুগ্ম-সম্পাদক—নাচঘর (সাপ্তা.), যাদুঘর।

প্রেমানন্দ ভারতী—হিন্দু ধর্মপ্রচারক। পূর্বনাম-সুরেন্দ্রনাথ মুখোপাধ্যায়। জন্ম—১৮৫৭ খ্রীঃ হুগলী গরলগাছা। মৃত্যু—১৯১৪ খ্রীঃ। হিন্দুধর্ম প্রচারের জন্য ইউরোপ ও আমেরিকা গমন। গ্রন্থ : Premavatar Sri Krishana। সম্পাদক : Light of India (আমেরিকা)।

———

# বাঙালী সাহিত্যসাধক

## ( জীবিত সাহিত্যিক—১৯৫০ খ্রীঃ পর্যন্ত জন্ম )

( এই বিভাগে ধারাবাহিকভাবে বর্তমান সাহিত্যিকদের বিস্তারিত পরিচিতি প্রকাশিত হচ্ছে। ১০ম খণ্ডে 'গ' পর্যন্ত নামের আদ্যক্ষরযুক্ত সাহিত্যিকদের পরিচিতি প্রকাশিত হয়েছে। বর্তমান খণ্ডে 'প' পর্যন্ত প্রকাশিত হল। সাহিত্যিক বলতে যাঁদের অন্ততঃ ১টি মৌলিক প্রকাশিত গ্রন্থ আছে তাঁদেরই ধরা হয়েছে।

যাঁরা আমাদের নির্ধারিত ফর্ম পূরণ করে পাঠিয়েছেন, তাঁদের সম্বন্ধে তথ্যগুলি প্রামান্য। কিন্তু কিছু কিছু ক্ষেত্রে আমাদের পরোক্ষ তথ্যের সহায়তা নিতে হয়েছে, সেক্ষেত্রে ভুলত্রুটি স্বাভাবিক। লেখক নিজে যদি এ ব্যাপারে আমাদের সংগে সহযোগিতা করেন, তাহলে ভালো হয়।

যাঁদের পরিচিতি বাদ পড়েছে বা তথ্যের অভাবে অসম্পূর্ণভাবে প্রকাশিত হয়েছে তাঁরা যেন অবিলম্বে নির্দ্ধারিত ফর্মে তথ্য পাঠান। সেগুলি আমরা 'সংযোজনী'তে প্রকাশ করব।

সমস্ত লেখককেই আমরা অনুরোধ জানাই যে তাঁদের নূতন কোন গ্রন্থ প্রকাশিত হলেই তার এককপি আমাদের দপ্তরে পাঠাবেন। কারণ সেটির 'পরিচিতি' তো প্রকাশিত হবেই, উপরন্তু তাঁর রচিত গ্রন্থের তালিকায় সন্নিবেশিত করার সুবিধা হবে। এ ব্যাপারে আমরা সকলের সহযোগিতা কামনা করি। )

**চন্দন ভট্টাচার্য** ( ভট্টাচার্য চন্দন, মুষল, গ্রন্থকীট )। জন্মতাং—৩০. ৩. ১৯৪৪, বৃহস্পতিবার। স্থায়ী ও বর্তমান ঠিকানা—পি ৪০, নন্দনা পার্ক, কলকাতা—৩৪। জন্মস্থান—তমলুক। পিতা—শ্রীশীতলপ্রসাদ ভট্টাচার্য। মাতা—শ্রীমতী লক্ষ্মীরাণী ভট্টাচার্য। শিক্ষা—এম. এ. ( রাষ্ট্রবিজ্ঞান )। পেশা—চাকুরি। বিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—'রক্তিম' ( কবিতা ) আগস্ট ১৯৬৭। পত্রিকা সম্পাদনা—(১) সহযোগী সম্পাদক—'অর্কিড' (১৯৬৮), (২) সম্পা—সি. বি. আই. সি. স্মারকপত্র ( ১৯৬৮, ১৯৭১, ১৯৭২ ) (৩) সমীক্ষা ( ১৯৭২, ৭৩ ) (৪) খদ্যোৎসার ( ১৯৬৯—) (৫) কবিসেনা (১৯৭২—)। প্রকাশিত গ্রন্থ—১। ব্যাবিলনের শূন্যবাগান (ক.) ১৯৭১।

**চম্পক দাশ** (বসুসেন, বঙ্গআলি, চারণ, সঞ্চিতা)। জন্মতাং—২৫শে শ্রাবণ ১৩৫০ (১০. ৮. ১৯৪২) শনিবার। স্থায়ী ঠিকানা—মনসাবাড়ী, 'ডি' ব্লক, পোঃ—ঘোলা, ভায়া—সোদপুর, জেলা—২৪ পরগণা। বর্তমান ঠিকানা—১৩ মুরারিপুকুর রোড, কলিকাতা—৪। জন্মস্থান : গ্রাম—নন্দপাড়া, জেলা—বরিশাল, বর্তমান বাংলাদেশ। পিতা—৺সুরেশচন্দ্র দাশ। মাতা—শ্রীমত্যা হিরণবালা দেবী। শিক্ষা—বি. এ. পর্যন্ত।' পেশা—চাকুরি। বিবাহিত। স্ত্রী—সন্ধ্যা, কন্যা—সঞ্চিতা, পুত্র—বজ্রজিৎ। প্রথম প্রকাশিত রচনা—'নীলকণ্ঠ, (গ)—ঘরণী পত্রিকা—১৯৬৫। পত্রিকা সম্পাদনা—১। ইঙ্গিত (ত্রৈমাসিক)। প্রকাশিত গ্রন্থ—১। চম্পক দাশের পদাবলী (সং) ১৯৬৫, ২। ঘুমায়োনা আর ভারত সন্তান (ক.) ১৯৬৬, ৩। একটি ঐতিহাসিক হত্যা (ক.) ১৯৬৭।

**চারুচন্দ্র চক্রবর্তী** (জরাসন্ধ)। জন্মতাং—৯ই চৈত্র ১৩০৮, রবিবার। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৬৩৯ 'ও' ব্লক, নিউ আলিপুর, কলিকাতা—৫৩। জন্মস্থান—ব্রাহ্মণডাঙ্গা, ফরিদপুর, বর্তমানে বাংলাদেশ। পিতা—৺অম্বিকাচরণ চক্রবর্তী। মাতা—৺ব্রহ্মময়ী দেবী। শিক্ষা—এম. এ. (কলি. বিশ্ব.)। পেশা—অবসরপ্রাপ্ত সরকারী কর্মচারী। শেষপদ—সুপারিণ্টেণ্ডেণ্ট আলিপুর সেণ্ট্রাল জেলে, কলিকাতা। বিবাহিত। স্ত্রী—হেমলতা চক্রবর্তী। প্রথম প্রকাশিত রচনা—রং চং (ছোটদের গল্প সংগ্রহ) কলিকাতা ১৯৩৬। প্রকাশিত গ্রন্থ—১। লৌহকপাট—৪খণ্ড (উ.), ১ম খণ্ড—চৈত্র ১৩৬০, ২। তামসী (উ) আষাঢ় ১৩৬৫, ৩। পাড়ি (উ.) অগ্র. ১৩৬৭, ৪। ন্যায়দণ্ড (উ.) আশ্বিন ১৩৬৭, ৫। মসিরেখা (উ.) ভাদ্র ১৩৬৯, ৬। আশ্রয় (উ.), মাঘ ১৩৭৮, ৭। একুশবছর (গ.) আষাঢ় ১৩৬৮, ৮। ছায়াতীর (উ.) ৯। পরশমণি (উ.) ফাল্গুন ১৩৭৩, ১০। উত্তরাধিকার (উ.) বৈশাখ ১৩৭৯, ১১। নিঃসঙ্গ পথিক ১ম পর্ব (উ.) ফাল্গুন ১৩৭৮, ১২। ঐ ২য় পর্ব (উ) ফাল্গুন ১৩৮০।

**চারুচন্দ্র দাশগুপ্ত**। জন্ম—৬. ৯. ১৯০৮। জন্মস্থান—দিনাজপুর। শিক্ষা—এম. এ., পি-এইচ. ডি., কলিকাতা ও কেম্ব্রিজ বিশ্ববিদ্যালয়। পেশা—ইতিহাসের অধ্যাপক। গ্রন্থ—The Origin and Evolution of Indian clay Sculpture, ২। The Development of the Kharosthi Script (১৯৫৮)।

**চিত্ত ঘোষ**। জন্মতাং—ভাদ্র ১৩২৭ (সেপ্টে. ১৯২২) রবিবার। স্থায়ী

ও বর্তমান ঠিকানা—৫৫ ঋষি বঙ্কিম রোড, বেহালা, কলিকাতা—৩৪। জন্মস্থান—ঢাকা, বাংলাদেশ। পিতা—৺চিন্তাহরণ ঘোষ। মাতা—শ্রীমতী লীলাবতী ঘোষ। শিক্ষা—স্নাতক। পেশা—সাংবাদিকতা। বিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—'পূর্বাশা'য় ১৯৪৭। প্রকাশিত গ্রন্থ—১। অন্তরা (ক.) ১৯৫২, ২। যুদ্ধ সীমায় যেতে (ক.) ১৯৬২।

**চিত্তপ্রিয় ঘোষ** (শঙ্খ ঘোষ)। জন্ম—৫.২.১৯৩২, শুক্রবার। জন্মস্থান—চাঁদপুর, বাংলাদেশ। পেশা—অধ্যাপক, বাংলাবিভাগ, যাদবপুর বিশ্ববিদ্যালয়। প্রথম প্রকাশিত রচনা—কবিতা, নাম মনে নেই, 'যুগান্তর' ১৯৪৬। গ্রন্থ—১। দিনগুলি রাতগুলি (ক.) ১৯৫৭, ২। এখন সময় নয় (ক.) ১৯৬৭, ৩। নিহিত পাতাল ছায়া (ক.) ১৯৬৭, ৪। শ্রেষ্ঠ কবিতা (ক.) ১৯৭০, ৫। সপ্তসিন্ধু দশদিগন্ত (সম্পা./যুগ্মভাবে), ৬। বাবরের প্রার্থনা (ক.)—১৯৭৭ সালে 'আকাদমি পুরস্কার' লাভ।

**চিত্তরঞ্জন দাশগুপ্ত**। জন্ম—১.১.১৯২৭। জন্মস্থান—মাদারিপুর, জেলা—ফরিদপুর, বাংলাদেশ। শিক্ষা—এম. এ., কলিকাতা বিশ্ববিদ্যালয়। গ্রন্থ—১। পূর্ব ও পশ্চিম (উ.) ১৯৫৩।

**চিত্তরঞ্জন দেব** (সোমরাজ)। জন্ম—১.১০.১৯২৫। জন্মস্থান—আমগ্রাম, জেলা—ফরিদপুর, বাংলাদেশ। গ্রন্থ—১। সোনালী আলো (উ.) ১৯৫২, ২। পল্লীগীতি ও পূর্ববঙ্গ (লোক-সং) ১৯৫৩, ৩। আরাকান ফ্রন্টে (শিশু) ১৯৫৭।

**চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়** (শীলভদ্র)। জন্মতা—১৯.৭.১৯১৫, সোমবার। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৬ই/২ আফতাব মসজিদ লেন, কলি-২৭। জন্মস্থান—বিক্রমপুর, ঢাকা, বাংলাদেশ। পিতা—৺ভূদেব বন্দ্যোপাধ্যায়। মাতা—সুশীলা দেবী। শিক্ষা—এম. এ. (ইংরাজী সাহিত্য), কলি. বিশ.। পেশা—অবসরপ্রাপ্ত গ্রন্থাগারিক। অবিবাহিত। প্রকাশিত গ্রন্থ—১। গ্রন্থবার্তা ১ম (সম্পা.) ১৯৫৭। ঐ—২য় (সম্পা.) ১৯৬০, ২৩। সোনার আলপনা (বিদেশী সাহিত্য) ১৯৬০, ৪। গ্রন্থাগার ও সংস্কৃতি (প্র.) ১৯৬০, ৫। সাহিত্যের কথা (প্র.) ১৯৬৪, ৬। ফুলমণি ও করুণার বিবরণ (সম্পা.) ১৯৫৭, ৭। সিদ্ধার্থ (অনু./হেরমান হেসে) ১৯৫৫, ৮। ভিক্টোরিয়া (অনু./ক্নুট হামসুন) ১৯৫৯।

**চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়** (দুর্মুখ)। জন্ম—২৩.১১.১৯২৫। জন্মস্থান

—হবিবপুর, জেলা—নদীয়া। গ্রন্থ—১। মরণজয়ী মহামানব (জী.) ১৯৫৬, ২। বিষকুম্ভ (গ.) ১৯৫৭, ৩। পাষাণ কন্যা (উ.) ১৯৫৭, ৪। সমাজ-সভ্যতা, ৫। পরিবেশ পাঠ।

**চিত্তরঞ্জন লাহা** (রসময় সেনাপতি)। জন্মতাং—১০.১.১৯৪০। স্থায়ী ঠিকানা—গ্রাম+পোঃ—পটকা, জেলা—সিংভূম। বর্তমান ঠিকানা—নীরদালয়, নাগরাটোলি, রাঁচি। জন্মস্থান—পটকা। পিতা—শ্রীবঙ্কিমচন্দ্র লাহা। মাতা—শ্রীমতী গঙ্গারাণী লাহা। শিক্ষা—এম. এ. (স্বর্ণপদক প্রাপ্ত); পি-এইচ. ডি, ডি. লিট্। পেশা—অধ্যাপনা। বিবাহিত। কন্যা—১। সুতপা ২। সঞ্চিতা ৩। গার্গী। প্রথম প্রকাশিত রচনা—যতীন্দ্রনাথ সেনগুপ্ত (প্র.), কলেজ ম্যাগাজিন ১৯৫৮। পত্রিকা সম্পাদনা—১। সৃজন। প্রকাশিত গ্রন্থ: ১। বাংলা নাটকে ট্র্যাজেডি (সমা.) ১৯৬৬, ২। শ্রীকৃষ্ণকীর্তন—বংশী খণ্ড (সম্পা.) ১৯৭৫, ৪। ধলভূমের লোকগীতি—বাঁদনা, ১ম খণ্ড (লোক) ১৯৭৮, ৫। বাংলা সাহিত্যে প্যারডি (সংকলন ও সমা.) ১৯৭৯।

**চিন্মোহন সেহানবীশ**—জন্মতাং—৮.১২.১৯১৩। স্থায়ী ও বর্তমান ঠিকানা—১৯ ডাঃ শরৎ ব্যানার্জি রোড, কলিকাতা—২৯। জন্মস্থান—লাহোর। পিতা—৺ বিনয়মোহন সেহানবীশ। মাতা—৺ সুমতি সেহানবীশ। শিক্ষা—এম. এ. (কলি. বিশ্ব.)। পেশা—ভারতের কমিউনিস্ট পার্টির সর্বক্ষণের কর্মী। বিবাহিত। স্ত্রী—উমা। নিঃসন্তান। প্রথম প্রকাশিত রচনা—সম্ভবতঃ 'অগ্রণী' পত্রিকায় ১৯৩৭ সালে (অবশ্য স্কুল, কলেজ পত্রিকা বাদে)। প্রকাশিত গ্রন্থ—১। রুশ বিপ্লব ও প্রবাসী ভারতীয় বিপ্লবী (ইতি) ১৯৭৩, ২। কমিউনিজম কি (রাজ) ১৯৫৬, ৩। লেনিন ও ভারতবর্ষ (ইতি) ১৯৭০, ৪। Lenin & India (ঐ) ১৯৭০, ৫। দুই শতাব্দী, দুই পৃথিবী (ঐ) ১৯৫৪, ৬। ৪৬ নং (ঐ) ১৯৮০।

**ছবি বসু**। জন্মতাং—৫.৬. ১৯২৫। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৭৩ এল পূর্ণ দাস রোড, কলি—২৯। জন্মস্থান—ভাগলপুর, বিহার। পিতা—৺ভবেশ চন্দ্র রায়। মাতা—শ্রীযুক্তা জ্যোৎস্না রায়। শিক্ষা—বি. এ, বি. টি.। পেশা—লেখা। বিবাহিতা, স্বামী—শ্রীযুক্ত সুনীল কুমার বসু। প্রথম প্রকাশিত রচনা—বাংলার নারী আন্দোলন (প্রব)—১৯৪৮। প্রকাশিত গ্রন্থ—১। বাংলার নারী আন্দোলন (ইতি) ১৯৪৮, ২। আগুন রাঙা (গ.) ১৯৭১।

**জগত লাহা** ( গৃধ্রকূট )। জন্মতাং—৩.১০.১৯৪১। স্থায়ী ঠিকানা—বড় আন্দুলিয়া, নদীয়া। জন্মস্থান—ঐ। পিতা—৺অনাদিনাথ লাহা। মাতা—কমলা লাহা। শিক্ষা—এম. এ. ( বাংলা )। পেশা—অধ্যাপনা। বিবাহিত। স্ত্রী—শিপ্রা লাহা। পুত্র—১। শান্তনু ২। অভিমন্যু ৩। অতনু। প্রথম প্রকাশিত রচনা— যুবতী ধরম (উ.) ১৯৭২। পত্রিকা সম্পাদনা— ১। এবং পুনশ্চ, শিলচর, আসাম, ১৯৭০। প্রকাশিত গ্রন্থ—১। যুবতী ধরম ( উ. ) ১৯৭২, ২। রমিতা, রমিতা রে ( কা. ) ১৯৭৫।

**জগদীশ চন্দ্র দাশ**। জন্ম তাং—১৩৩৪ সাল ( ১.৫.১৯২৭ )। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৬৯ শ্রীগোপাল মল্লিক লেন, কলি—১২। জন্মস্থান—ময়মনসিংহ। পিতা—৺অভয়চন্দ্র দাশ। মাতা— ৺কুসুমকামিনী। শিক্ষা— গণিতে ও সংখ্যাবিজ্ঞানে স্নাতকোত্তর। পেশা—চাকুরী। বিবাহিত, স্ত্রী—বিভা দাশ এম. এ। কন্যা— ১। অস্মিতা ২। অরবি। প্রথম প্রকাশিত রচনা—১। নীল শহরের গলি (ক.) ১৯৬২। প্রকাশিত গ্রন্থ—১। নীল শহরের গলি (ক) ১৯৬২ ২। কখন কুয়াশা (ক.) ১৯৬৪ ৩। কেমন ডেকেছে বৃক্ষ (ক.) ১৯৬৭ ৪। আমি আছি আলোর সম্মুখে (ক.) ১৯৭২ ৫। পদ্মের বাসনা সাবিত্রীর আসন (ক.) ১৯৭৪।

**জগদীশনারায়ণ সরকার**। জন্ম—১২.৯.১৯০৭। জন্মস্থান—বর্ধমান। শিক্ষা—এম. এ., পি-এইচ. ডি, পাটনা ও কলিকাতা বিশ্ববিদ্যালয়। পেশা—ইতিহাস বিভাগের প্রধান রাঁচি কলেজ। গ্রন্থ—১। The Life of Mir-jumla, ২। General of Auranzeb ( ১৯৫১ ), ৩। Early History of the Patna College ( in 'Bengal, Past and Present' ) ed. in coll., ৪। Shahbad and Bhagalpur Report.

**জগদীশ ভট্টাচার্য** ( কলেজবয়, জ. ভ. )। জন্ম—১৩১৮ সাল। জন্মস্থান—শ্রীহট্ট জেলায়। ঠিকানা—১০ রাজা রাজকৃষ্ণ স্ট্রীট, কলিকাতা—৭০০০০৬। পেশা—অধ্যক্ষ বঙ্গবাসী কলেজ (সান্ধ্য)। পত্রিকা সম্পাদনা—কবি ও কবিতা। গ্রন্থ—১। কবি মানসী ( সমা. ) ২। সনেটের আলোকে মধুসূদন ও রবীন্দ্রনাথ ( সমা. ) ৩। ব্লাকবোর্ড ৪। অষ্টাদশী ৫। রবীন্দ্রকাব্য ৬। গোধূলি ৭। বন্দেমাতরম্ ( সমা. )।

**জগন্নাথ ঘোষ**। জন্মতাং—৫.৬.১৯৩৮, মঙ্গলবার। ঠিকানা—৩৫এ, কে. এন. সিং রোড ( সাউথ ), পোঃ- বারাসত, ২৪ পরগণা। জন্মস্থান—

গ্রাম—তালা, জেলা—খুলনা, বাংলাদেশ। পিতা- ৺উমাপদ ঘোষ। মাতা—শ্রীমতী ননীবালা ঘোষ। শিক্ষা—এম. এ., পি.-এইচ. ডি.। পেশা—অধ্যাপনা গোবরডাংগা হিন্দু কলেজ। বিবাহিত। স্ত্রী—কৃষ্ণা। পুত্র—প্রান্তিক। পত্রিকা সম্পাদনা—১। অন্বেষা ( ত্রৈ. )—হাবড়া, ২৪ পরগণা ১৯৬৪ (?) ২। ব্যঞ্জনবর্ণ ( ত্রৈ. )—ঐ, ১৯৭৬। প্রকাশিত গ্রন্থ—১। নাট্যশিল্পী বুদ্ধদেব ( সম্পা. ) ১৯৭৮।

**জগন্নাথ চক্রবর্তী**। জন্ম—১৯২৪। জন্মস্থান—যশোহর, বাংলাদেশ। ঠিকানা—২৩-বি বাদে রায়পুর রোড, কলিকাতা - ৭০০০৩২। পেশা—অধ্যাপক, ইংরাজি সাহিত্য বিভাগ, যাদবপুর বিশ্ববিদ্যালয়। প্রথম প্রকাশিত রচনা—'মরণের পারে' (ক.), মাসিক বসুমতী ১৩৪৫ সাল ( ১৯৩৮ খ্রীঃ )। গ্রন্থ—১। নগর সন্ধ্যা (ক.) ১৯৪৬, ২। কারার প্রার্থনা (ক.) ১৯৫০, ৩। পার্ক স্ট্রীটের স্ট্যাচু ও অন্যান্য কবিতা (ক.) ১৯৬৯, ৪। নিঃ শর্তের নাম সুন্দরী (ক.) ১৯৭০।

**জগন্নাথ বিশ্বাস**। জন্ম—১ ১১.১৯২৪। জন্মস্থান—আলিপুরদুয়ার। গ্রন্থ—১। ঝিলাম ও অন্যান্য কবিতা (ক) ১৯৪৪, ২। রমাঁ রোলাঁ ( জী. ) ১৯৪৮, ৩। তিমির তারা (ক.) ১৯৫৬, ৪। নিকোলাস নিকলবি ( অনু. উ, ডিকেন্স ) ১৯৫০।

**জয়কালী ভট্টাচার্য**। জন্মতাং—১.১.১৯১৫, রবিবার (?)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—নিশীথের নীড়, কাছারী রোড, পোঃ—কাটোয়া, বর্ধমান। জন্মস্থান—বেরা, বর্ধমান। পিতা—৺সতীশচন্দ্র ভট্টাচার্য। মাতা—৺শৈলবালা দেবী। শিক্ষা—এম. এ. ( বাংলা, সংস্কৃত ), সাহিত্যভারতী, কাব্যপুরাণতীর্থ। পেশা—অধ্যাপক বাংলা বিভাগ, উপাধ্যক্ষ ( প্রাতর্বিভাগ ) কাটোয়া কলেজ, কাটোয়া, বর্ধমান। বিবাহিত। পুত্র—১। উদয়াদিত্য ২। গৌতমাদিত্য। কন্যা—১। শাশ্বতী ২। অর্পিতা। প্রথম প্রকাশিত রচনা—পদাঙ্কদূত (অনু) ১৯৭৪। প্রকাশিত গ্রন্থ—১। পদাঙ্কদূত ( দূতকাব্য—অনু ) ১৯৭৪ ২। মণিকাঞ্চন ( কাহিনীকাব্য ) ১৯৭৫।

**শ্রীজয়গুরু গোস্বামী** ( জয় )। জন্মতাং ৫ই মাঘ ১৩৪২ ( ১.১ ১৯৩৬ )। স্থায়ী ঠিকানা—'নিগম কুটির', হরিসভাপাড়া, নবদ্বীপ, নদীয়া। বর্তমান ঠিকানা—৭/৪৫ বিজয়গড়, যাদবপুর, কলিকাতা—৩২। জন্মস্থান—নবদ্বীপ, নদীয়া। পিতা—শ্রী রুক্মিণীরঞ্জন গোস্বামী। মাতা—৺সুরবালা গোস্বামী। শিক্ষা—

এম. এ., বি. টি, পি এইচ-ডি, ভাগবতশাস্ত্রী। পেশা—অধ্যাপনা ও গবেষণা। বিবাহিত। স্ত্রী—অঞ্জলি। কন্যা—রত্না, পুত্র—জয়ন্ত। প্রথম প্রকাশিত রচনা—'রবীন্দ্র সাহিত্যে পদাবলীর প্রভাব'—নবদ্বীপ বিদ্যাসাগর কলেজ পত্রিকা ১৯৫৮। পত্রিকা সম্পাদনা—১। অর্ঘ (১৯৫৮) ২। নবদ্বীপ (১৯৬৮)। প্রকাশিত গ্রন্থ—১। চারণ কবি মুকুন্দদাস (জীবনী ও সমগ্র রচনা) ১৯৭২, ২। শ্রীকৃষ্ণচৈতন্য (নিমাই সন্ন্যাস) ১৩৮০ সাল।

**জয়দেব রায়**। জন্ম—২৬.৬.১৯২৯। জন্মস্থান—কলিকাতা। শিক্ষা—বি. এস-সি, এম. এ। গ্রন্থ—১। রবীন্দ্র গীতি (সমা.) ১৯৫৪, ২। বাংলা সাহিত্যের গল্প (সা. ইতি.) ১৯৫৫, ৩। চরিত দীপিকা (জী.) ১৯৫৫, ৪। কথামালা (গ) ১৯৫৬, ৫। সঙ্গীত পরিক্রমা ১ম ও ২য় ভাগ (সমা.) ১৯৫৬, ১৯৫৭।

**জয়ন্তকুমার ভাদুড়ী**। জন্ম—১৯১৮। জন্মস্থান—জামিরাতা, জেলা—পাবনা, বাংলাদেশ। গ্রন্থ—১। বাহির বিশ্বে রবীন্দ্রনাথ (জী./যুক্তভাবে) ১৯৪৫ ২। জাগ্রত দক্ষিণ পূর্ব এশিয়া (ইতি) ১৯৪৬, ৩। দর্পিতা (অনু/যুক্তভাবে, Jane Austin's 'Pride and Prejudice') ১৯৫৩, ৪। দুই নগরের গল্প (অনু, Dickens' 'A tale of two cities') ১৯৫৪, ৫। মায়াবতী (অনু, Francois Mauriac's 'Galigai') ১৯৫৫।

**জয়ন্ত গোস্বামী** (ভিক্টর ওয়েস্ট)। জন্মতাং—১১ই বৈশাখ ১৩৪০ (২৪.৪.১৯৩৩) সোমবার। স্থায়ী ও বর্তমান ঠিকানা—লালবাড়ি ইস্টার্ণ ব্লক, ফ্ল্যাট নং ৮, পোঃ—বাগনান, হাওড়া। জন্মস্থান—কুচবিহার। পিতা—৺সুধীর কুমার গোস্বামী। মাতা—৺প্রীতিবিন্দু গোস্বামী। শিক্ষা—এম. এ, ডি-ফিল, বিদ্যাভূষণ, ভক্তি সিদ্ধান্ত—বাচস্পতি। পেশা—অধ্যাপনা (প্রধান অধ্যাপক বাংলা বিভাগ, শ্যামপুর সিদ্ধেশ্বরী কলেজ, পোঃ—অযোধ্যা, হাওড়া) বিবাহিত। স্ত্রী—ড. মায়াঞ্জনা গোস্বামী। পুত্র—১। জয়াঞ্জন, ২। রূপাঞ্জন কন্যা—১। দেবাঞ্জনা। প্রথম প্রকাশিত রচনা—'গল্পবলা' (ক.), দৈনিক বসুমতী ১৯৪৮। পত্রিকা সম্পাদন—১। প্রবাহিনী (ত্রৈ.), পোঃ—অযোধ্যা, হাওড়া। ২। বাংলার মুখ (ত্রৈ.), পোঃ—শ্যামপুর, হাওড়া। প্রকাশিত গ্রন্থ—১। বাংলা গদ্য প্রসঙ্গ (প্র.) ১৩৭৫ সাল ২। সমাজচিত্রে উনবিংশ শতাব্দীর বাংলা প্রহসন (প্র.) ১৯৭৫।

**জয়ন্ত দত্ত**। (চন্দ্রমুল, শ্রীদর্শক)। জন্মতাং—২০শে জ্যৈষ্ঠ, বুধবার

(৪.৬.১৯৪২)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৮০ শ্যামাপ্রসাদ মুখার্জি রোড, কলিকাতা—২৬। জন্মস্থান—বীরভূম (মাতুলালয়)। পিতা—শ্রী আত্মানাথ দত্ত। মাতা—স্মৃতিকণা দত্ত। শিক্ষা—বি. এ.—কলি. বিশ.। পেশা—সরকারি চাকুরি। প্রথম প্রকাশিত রচনা—ছড়া, স্কুল ম্যাগাজিন ১৯৫৮। পত্রিকা হিসাবে—সচিত্রভারত, গল্প, ১৯৬৪। পত্রিকা সম্পাদনা- জ্বালা, ভবানী পুর, ১৯৬৮। প্রকাশিত গ্রন্থ—১। পাকতুন থেকে দিল্লী (রা. উ) ১৯৬৯ ২। ত্রিসবেন থেকে মেলবোর্ণ (খে.) ১৯৭১ ৩। রূপসী ইডেনে রূপসী ক্রিকেট (ঐ) ১৯৭২ ৪। আমি পেলে বলছি (ঐ) ১৯৭২ ৫। বরণীয় ক্রিকেটের স্মরণীয় মুহূর্ত (শ্রীদর্শক নামে) ঐ, ১৯৭২ ৬। গ্লোরিয়াস ইস্টবেঙ্গল (ঐ) ১৯৭৪ ৭। ছড়া কেবল মজার ছড়া (শিশু) ১৯৭৩ ৮। ছড়া ও ছবিতে মহান সন্তান (ঐ) ১৯৭২।

**জয়ন্তী রায়**। জন্মতাং—২৪ শে পৌষ ১৩৪৫ (৮ ১ ১৯৩৮), শনিবার। স্থায়ী ঠিকানা—১৮/১/১ জামির লেন, কলিকাতা—৭০০০১৯। বর্তমান ঠিকানা : পি ১৮বি/২ গড়িয়াহট রোড দক্ষিণ, কলি—২৮। জন্মস্থান—কলকাতা। পিতা—শ্রী অমরকৃষ্ণ চট্টোপাধ্যায়। মাতা—শ্রীমতী বিজলী চট্টোপাধ্যায়। শিক্ষা—এম. এ. (বাংলা)। বিবাহিতা, স্বামী—শ্রী রত্নেশ রায়। পুত্র—১। কৌশিক রায়। প্রকাশিত গ্রন্থ—১। নোবেল পুরস্কার ও রবীন্দ্র সম্বর্ধনা (প্র.) ১৯৭৫।

**জয়ন্তী** সেন। জন্ম—১৯২৮। জন্মস্থান—কলিকাতা। ঠিকানা—৫ লোয়ার রডন স্ট্রীট, কলিকাতা—৭০০০২০। প্রথম প্রকাশিত রচনা—প্রতীক্ষা (ক.), মাসিক বসুমতী, ১৯৫৪। পত্রিকা সম্পাদনা—সাপ্তাহিক বসুমতী। গ্রন্থ—১। তুষারে রোদ (ক.) ১৯৬৮।

**জহর মুখোপাধ্যায়**। জন্মতাং—১৫.১২.১৯৪৭। স্থায়ী ও বর্তমান ঠিকানা—সোদপুর সেকেণ্ড লেন, পোঃ—পশ্চিম পুটিয়ারী, কলিকাতা—৪১। জন্মস্থান—কলিকাতা, চিত্তরঞ্জন হাসপাতাল, কালীঘাট। পিতা—ডাঃ অতুলানন্দ মুখোপাধ্যায়। মাতা—বিজলীলতা মুখোপাধ্যায়। শিক্ষা—স্নাতক, ১৯৭২। অবিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—অতল আঁধার (গ) সাপ্তাহিক প্রতিশ্রুতি। পত্রিকা সম্পাদনা—স্বর্গে সংলাপ (সাহিত্য এবং খেলাধুলা বিষয়ক ত্রৈমাসিক পত্রিকা), ৯৭ মহাত্মা গান্ধী রোড, কলিকাতা—৪১। প্রকাশিত গ্রন্থ—

১। পরিবর্তন ( উ. ) ১৯৬৮ ২। মেঘের কোলে রোদ (উ) ১৯৭৭ ৩। এই বাংলার নতুন গল্প (গ.) ১৩৮৪ সাল।

**জ্ঞানেন্দ্রনাথ চক্রবর্তী** ( শ্রীজ্ঞান ) —জন্ম তাং—১২.২.১৯১০। ঠিকানা—৮, ডাঃ জগদীশ বসু রোড। পোঃ—নবগ্রাম। জেলা—হুগলী। শিক্ষা—বি. এ.। পেশা—এ্যাসিস্টাণ্ট রেজিস্ট্রার, হাইকোর্ট ( অবসরপ্রাপ্ত )। গ্রন্থ—১। যা দেখেছি যা বুঝেছি।

**জিতেন্দ্রনাথ চক্রবর্তী** ( বোপদেব শর্মা )। পেশা—অধ্যাপক। গ্রন্থ—অকারণের পথ।

**জিয়াদ আলি** ( শ্রী নাগরিক, জি. আ, মোনাসা চৌধুরী )। জন্ম তাং—অক্টোবর ১৯৪৩, রবিবার। স্থায়ী ঠিকান—চকোলী, রামেশ্বরনগর, বাউড়িয়া, হাওড়া। বর্তমান ঠিকানা—কে-১৫, গবর্ণমেণ্ট হাউজিং এস্টেট, কলি-১৫। জন্মস্থান—বাউড়িয়া, হাওড়া। পিতা—শেখ নুরমহম্মদ। মাতা—শ্রীমতী আলো মহম্মদ। শিক্ষা—প্রেসিডেন্সী কলেজ ( স্নাতক ), কলি. বিশ্ব. ( স্নাতকোত্তর )। পেশ—সাংবাদিকতা। অবিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—সম্ভবতঃ যুগান্তর, ১৯৫৮। পত্রিকা সম্পাদনা—(১) স্বাধিকার ( মাসিক ) ১৯৬৩ ২। বাউড়িয়া বার্তা (পাক্ষিক) ১৯৬৮-৬৯। প্রকাশিত গ্রন্থ—১। সাহিত্য ও সংস্কৃতি চিন্তায় অবক্ষয়বাদ (সমা.) ১৯৬৩। ২। পূর্ব বাংলার সংস্কৃতির সংকট ( সম্পা. ) ১৯৭২। ৩। সি. আই-য়ের বিরুদ্ধে আমার সংগ্রাম ( অনু ) ১৯৭৪। ৪। সুকান্ত পরিচয় ( সম্পা. ) ১৯৭৩। ৫। কবিতা—মার্কস থেকে মাও ( সম্পা. ) ১৯৭৫।

**শ্রীজীবনকৃষ্ণ শেঠ**। জন্ম তাং—৪ ঠা শ্রাবণ ১৩১৩, শুক্রবার (১০.৭. ১৯০৬)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—পি ৪১/২৪ নটবর পাল রোড, হাওড়া-৫। জন্মস্থান—হাওড়া। পিতা—৺শ্যামাপদ শেঠ। মাতা—৺উপেন্দ্রানী শেঠ। শিক্ষা—এম. এ., বি. টি, ডিপ্লোমা ইন স্পোকেন ইংলিশ। পেশা—অধ্যাপনা ( অবসরপ্রাপ্ত—ডবলিউ. ই. এস )। বিবাহিত। স্ত্রী—বীণাপাণি শেঠ। প্রথম প্রকাশিত রচনা—শেষদান (ক.), উদয়ণ, ১৩৪১, কলি.। পত্রিকা সম্পাদনা—(১) ঝাড়গ্রাম রাজ কলেজ পত্রিকা ১৯৫৭। (২) চুঁচুড়া সরকারী মহাবিদ্যালয় পত্রিকা—রবীন্দ্র সংখ্যা ১৯৬১। প্রকাশিত গ্রন্থ—১। কোনার্ক, ১৩৫৮। ২। রবীন্দ্রনাটক প্রসঙ্গ (প্র.) ১৩৬৩, ৩। ট্রাজেডির তত্ত্ব ও রূপ (সমা.)।

**জীবনময় দত্ত** ( জীবানন্দ মুন্সী, শুভময়, শ্যামলী সরকার, তন্দ্রা মুখার্জী )।

জন্ম তাং—১৬,১০. ১৯৩৯। স্থায়ী ও বর্তমান ঠিকানা—এ/১২৪ কংকরবাগ কলোনী, পাটনা-২০। জন্মস্থান—রেঙ্গুন, বার্মা। পিতা—শ্রী শচীন্দ্রকুমার দত্ত। মাতা—শ্রীমতী পুতুলরাণী দত্ত। শিক্ষা—এম. এ.। পেশা—চাকুরী। অবিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—কয়েক মুঠো চাল (গ.) 'হিন্দু' (সাপ্তা.), কলি. (কাল মনে নেই)। পত্রিকা সম্পাদনা—সপ্তদ্বীপা (ত্রৈ.), এ-১২৪, কংকরবাগ কলোনী, পাটনা-২০ (৯ বছর ধরে চলছে)। প্রকাশিত গ্রন্থ—১। বিবরের সংলাপ (না.) ১৯৬৬, ২। জয়শ্রী কলকাতা (ক.) ১৯৭৩, ৩। ফেরিঘাটে সম্মিলিত প্রার্থনা (ক.) ১৯৭৩।

**জীবন সরকার** (কথক)। জন্ম তাং—৪.১১.১৯৪১। স্থায়ী ঠিকানা—ডাকঘর: ধূপগুড়ি, জেলা—জলপাইগুড়ি। বর্তমান ঠিকানা—৪ অনরেট ফার্স্ট লেন, কলি-১৪। জন্মস্থান—বালিয়াকাদা, বিক্রমপুর, ঢাকা, বাংলাদেশ। পিতা—৺তারাকান্ত সরকার। মাতা—সর্ববালা সরকার। শিক্ষা—স্কুল ফাইন্যাল। ক্যালকাটা টেকনিক্যাল স্কুল থেকে ডিপ্লোমাপ্রাপ্ত। পেশা—করণিক, গান এণ্ড শেল ফ্যাক্টরী, কাশীপুর। অবিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—'জনান্তিক' (গ.)—জনতা' পত্রিকা ১৯৬৪। পত্রিকা সম্পাদনা—(১) সাম্প্রতিক ছোটগল্প—১৯৬৮ (২) তিনজনে ১৯৬৯ (৩) কবি পক্ষের কবিতা—১৯৭০ (৪) জ্যৈষ্ঠের ঝড়—১৯৭০ (৫) বাঙলা—১৯৭১ (৬) অন্যদিন। প্রকাশিত গ্রন্থ—১। কাহিম (গ.) ১৯৭২, আমার দুখিনী বাংলা (সম্পা.) ১৩৭৮।

**জীবেন্দ্র সিংহরায়**। ঠিকানা—ব্লক নং এফ, ফ্ল্যাট নং-৪, তারাবাগ, বর্ধমান, প. বঙ্গ। শিক্ষা—এম. এ., পি.-এইচ. ডি.। পেশা—অধ্যক্ষ বাংলা বিভাগ, বর্ধমান বিশ্ববিদ্যালয়। গ্রন্থ—১। কল্লোল যুগ ২। প্রমথ চৌধুরী।

**জ্যোৎস্না নাথ মল্লিক** (চিত্রগুপ্ত)। জন্ম তাং—১৬ই আশ্বিন ১৩১৫ (১.১০.১৯০৮) বৃহস্পতিবার। স্থায়ী ও বর্তমান ঠিকানা—পি ২১১ বি ব্লক লেকটাউন, কলিকাতা ৫৫। জন্মস্থান—কুমুদগ্রাম (কোগ্রাম), পোঃ নূতন হাট, বর্ধমান। পিতা—৺কুমুদরঞ্জন মল্লিক। মাতা—৺সিন্ধুবালা দেবী। শিক্ষা—এম. এ., এল. এল. বি.। পেশা-অবসরপ্রাপ্ত জেলা জজ। বিবাহিত। স্ত্রী—ঊষারাণী। পুত্র—শুভেন্দু, শুধেন্দু। কন্যা—মঞ্জুশ্রী, চিত্রলেখা। প্রথম প্রকাশিত রচনা—ইংরাজীতে 'কবি ও কাব্য', স্কটিশচার্চ কলেজ ম্যাগাজিনে, কলিকাতা, ১৯২৬-২৭। পত্রিকা সম্পাদনা—সহকারী সম্পাদক 'প্রদীপ'

১৯৭২-৭৩। প্রকাশিত গ্রন্থ—১। চিত্রগুপ্তের খাতা (ব্যঙ্গ) ১৯৬৪-৬৫, ২। সাহিত্যের সীমানা (প্র.) ১৯৭৭।

**জ্যোতিপ্রকাশ চট্টোপাধ্যায়।** জন্ম তাং—জানুয়ারী ১২৩৯। স্থায়ী ও ও বর্তমান ঠিকানা—ফ্ল্যাট নং ডি/৩, ৫৯ দমদম রোড, কলি-২৮। জন্মস্থান—যশোহর। পিতা—অনাদিনাথ চট্টোপাধ্যায়। মাতা—শোভনা চট্টোপাধ্যায়। শিক্ষা—এম. এ.। পেশা—অধ্যাপনা। বিবাহিত। স্ত্রী—মালবিকা চট্টোপাধ্যায়। প্রথম প্রকাশিত রচনা—ছড়া/রম্য/. স্বাধীনতা (দৈনিক) ১৯৫৩। প্রকাশিত গ্রন্থ—১। নির্বাপিত সূর্যের সাধনা (বিজ্ঞান ইতিহাসভিত্তিক রিপোর্টাজ) ১৯৬৮, ২। কালকের রাজপুত্র আজকের গেরিলা (উ.) ১৯৭৬, ৩। দশদিনের রাজার ছেলেরা (উ.) ১৯৭৪।

**জ্যোতির্ময় ঘোষ।** (শঙ্কু কমলকুমার গুহের সঙ্গে 'শঙ্কু মহারাজ' ছদ্মনামে ভ্রমণ কাহিনী লিখে থাকেন)। গ্রন্থ—১। বিগলিত করুণা-জাহ্নবী যমুনা। ২। নীল দুর্গম ৩। গহন গিরি কন্দরে ৪। গারো পাহাড়ের পাঁচালী ৫। তমসার তীরে তীরে। ৬। পঞ্চ প্রয়াগ। ৭। হিমতীর্থ হিমাচল।

**জ্যোতির্ময় দাশ**—(হিমাদ্রিশেখর রায়)। জন্ম তাং—১৯ শে শ্রাবণ ১৩৪৭ রবিবার (৪.৮.১৯৪০)। স্থায়ী ঠিকানা—৮বি আনন্দ পালিত রোড, কলিকাতা-৭০০০১৭। বর্তমান ঠিকানা—অবন্তিকা, ১৩ সি নিউ কলোনী, জয়পুর ৩০২০০১। জন্মস্থান—কলিকাতা। পিতা—শ্রীযুক্ত সন্তোষকুমার দাশ। মাতা—শ্রীমতী কনকলতা দাশ। শিক্ষা—বি. এ. অনুত্তীর্ণ। পেশা—চাকুরি। বিবাহিত। স্ত্রী—মঞ্জুলা। কন্যা—অনন্যা। প্রথম প্রকাশিত রচনা—কবিতা, মাসিক বসুমতী, আশ্বিন ১৩৬৫। পত্রিকা সম্পাদনা—(১) ইন্দ্রপ্রস্থ-দিল্লী ১৯৬১-৬৮ (২) সিন্ধুসারস-হাওড়া (১৯৭২-৭৩)। প্রকাশিত গ্রন্থ—১। নিহত শান্তির সন্ধানে (ক.) ১৯৭১ ২। স্বগত উচ্চারণ (ক.) ১৯৭২ ৩। জন্মান্তরবাদ: রহস্য ও রোমাঞ্চ (প্র.) ১৯৭২ ৪। এই জীবনের রঙ্গমঞ্চে (অনু.) ১৯৭৩।

**জ্যোতিরিন্দ্র নন্দী** (জ্যোৎস্না রায়)। জন্ম—১৯১২। জন্মস্থান—কুমিল্লা, বাংলাদেশ (মাতুলালয়), পৈতৃক নিবাস কুমিল্লার ব্রাহ্মণবাড়িয়া। শিক্ষা—বি. এ. (কলি. বিশ.)। গ্রন্থ—১। খেলনা (গ.) ১৯৪৬, ২। সূর্যমুখী (উ.) ১৯৫২, ৩। মীরার দুপুর (উ.) ১৯৫৩, ৪। চার ইয়ার (গ) ১৯৫৪, ৫। বন্ধু

পত্নী (গ.) ১৯৫৫, ৬। বারো ঘর এক উঠোন (উ.), ৭। জ্যোতিরিন্দ্র নন্দীর শ্রেষ্ঠ গল্প (গ.)।

**জ্যোৎস্না সিংহরায়।** (গৌতম রায়)। জন্ম—১৯২৩। জন্মস্থান—কুমিল্লা, বাংলাদেশ। গ্রন্থ—গেরিলা তত্ত্বের গুরু সানৎসু।

**শ্রীজ্যোৎস্না সিংহরায়।** জন্ম তাং—২৯শে পৌষ ১৩৪৮ শনিবার। স্থায়ী ঠিকানা: গ্রাম—হাউলী, পোঃ—তারকেশ্বর, জেলা—হুগলী। বর্তমান ঠিকানা—কলিঙ্গ আয়রণ ওয়ার্কস, পোঃ—মাটকামবেড়া, জেলা—কেওনঝড়, উড়িষ্যা। জন্মস্থান—হাউলী, তারকেশ্বর। পিতা—৺দেবেন্দ্রনাথ সিংহরায়। মাতা—শ্রীমতী নরেশনন্দিনী দেবী। শিক্ষা—বি. এস্-সি (ডিষ্টিংশন)। পেশা—দাসত্ব। বিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—প্রিয়তম ডাকে, মাসিক বসুমতী, ভাদ্র ১৩৬৯। প্রকাশিত গ্রন্থ—১। উজ্জ্বল প্রতিবাদ (ক.) ১৯৭৩।

**তন্ময় বন্দ্যোপাধ্যায়।** জন্ম তাং—২০শে আষাঢ় ১৩৪৭ (৪.৭.১৯৪০) বৃহস্পতিবার। ঠিকানা—৪৬ আনন্দপুরী মিডল রোড, পোঃ—নোনা চন্দনপুকুর, ব্যারাকপুর ৭৪৩১০২। জন্মস্থান—মাতুলালয়: পঞ্চাননতলা রোড, বালি, হাওড়া। পিতা—সুশীলকুমার বন্দ্যোপাধ্যায়। মাতা—অপর্ণা বন্দ্যোপাধ্যায়। শিক্ষা—বি. এ. (অনার্স), এম. এ (বাংলা), বি. টি.। পেশা—অধ্যাপনা। বিবাহিত। স্ত্রী—মঞ্জুশ্রী। পুত্র—রাজা। প্রথম প্রকাশিত রচনা—'কেন এমন হয়?' (রম্য রচনা), যাত্রিক ১ম সংখ্যা ১৯৬২। প্রকাশিত গ্রন্থ—মরমীর দিনলিপি (ভ্র.) ১৩৮৪।

**তপন বন্দ্যোপাধ্যায়।** জন্ম তাং—২২শে জ্যৈষ্ঠ ১৩৫৪, শুক্রবার (৭.৬.১৯৪৭)। স্থায়ী ঠিকানা—গ্রাম ও পোঃ—বাউড়িয়া, ২৪ পরগণা। বর্তমান ঠিকানা—বি. ডি. ও, কাকদ্বীপ, ২৪ পরগণা। জন্মস্থান—খুলনা জেলার সাতক্ষীরা মহকুমার চাঁদা গ্রামে। পিতা—শ্রীসরোজকুমার বন্দ্যোপাধ্যায়। মাতা—শ্রীমতী উমারাণী বন্দ্যোপাধ্যায়। শিক্ষা—বি. এস.-সি (অনার্স), এম. এস.-সি, বি. এ. (স্পেশাল), ডবলিউ. বি. সি. এস.। পেশা—সরকারী অফিসার। বিবাহিত। স্ত্রী—কল্পনা। কন্যা—উজ্জয়িনী। প্রথম প্রকাশিত রচনা—'আমি' (ক.)—আশুতোষ কলেজ পত্রিকা ১৯৬৬। পত্রিকা সম্পাদনা—'বাংলার মুখ' (ত্রৈ.), কাকদ্বীপ, ২৪ পরগণা। প্রকাশিত গ্রন্থ—১। ভাবনায় সাম্প্রতিক শব্দগুলি (ক.) ১৯৭১, ২। বাঘা দক্ষিণরায়ের জলগুলি চোখ (ক.) ১৯৭৩, ৩। সত্তর দশকের শ্রেষ্ঠ কবিতা (কবিতা সংকলন) ১৯৭৫।

**তপোবিজয় ঘোষ** ( সমীরণ সিংহ )। জন্ম তাং—শ্রাবণ ১২৩৬। স্থায়ী ঠিকানা—সিউড়ী, বীরভূম। বর্তমান ঠিকানা—৩১ কলেজ রো, কলিকাতা-৯। জন্মস্থান—ময়মনসিংহ। পিতা—৺ধনঞ্জয় ঘোষ। মাতা—৺জনদা ঘোষ। শিক্ষা—এম. এ. ( বাংলাভাষা ও সাহিত্য )। পেশা—অধ্যাপনা। বিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—সামনে লড়াই—গ্রন্থ, ১৯৭২। পত্রিকা সম্পাদনা—সহযোগী সম্পাদক- চতুষ্কোণ। প্রকাশিত গ্রন্থ—১। সামনে লড়াই ( উ. ) ১৯৭২।

**তমালতরুণ দাস** ( পোষাকী নাম—যাদবচন্দ্র দাস )। জন্ম তাং—২৮শে অগ্রহায়ণ ১৩৩৩, মঙ্গলবার ( ১৩.১২.১৯২৭ )। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৭৪ অশোকগড় ইষ্ট, কলিকাতা-৩৫। জন্মস্থান: গ্রাম—হিজলা, বরিশাল, বাংলাদেশ। পিতা—৺রাধাচরণ দাস। মাতা—শ্রীযুক্তা ঊর্মিলা দাস। শিক্ষা—এম. এ., বি. টি, সাহিত্যভারতী, কাব্যভারতী, সাহিত্য সরস্বতী, এইচ্-এম-বি, ডি-এইচ্, এম্-এস্। পেশা—শিক্ষকতা, চিকিৎসাবৃত্তি। বিবাহিত। স্ত্রী—হাসি। পুত্র—তথাগত, সম্বিত্। কন্যা—স্বিষা। প্রথম প্রকাশিত রচনা—খুকুর খেয়াল ( ক. )—ছোটদের পাততাড়ি/যুগান্তর, ১৯৪৫। পত্রিকা সম্পাদনা—(১) অগ্রদূত ( ত্রৈঃ )—বরিশাল ১৯৪৭, (২) লালদীঘি, ১৯৫৭-৫৮—সম্পাদকমণ্ডলীতে। প্রকাশিত গ্রন্থ—১। মৈনাক ( কা. ) ১৯৬৪।

**তরুণ রায়** (ধনঞ্জয় বৈরাগী)। জন্মতাং—১৯২৭ খ্রীঃ। জন্ম—কলিকাতা। পেশা—সাহিত্যিক, নাট্যপরিচালক ও অভিনেতা। গ্রন্থ—১। এক মুঠো আকাশ, ২। রজনীগন্ধা, ৩। এক পেয়ালা কফি, ৪। পুড়েও যা পোড়েনা, ৫। মুখোশের আড়ালে ( প্রেমেন্দ্র মিত্রের সঙ্গে ), ৬। নুনের পুতুল সাগরে।

**তরুণ সান্যাল** ( শুভব্রত রায়, ইকবাল ইমাম )। জন্মতাং—১২ই কার্তিক ১৩৩৯, ( ২৯.১০.১৯৩২ ) শনিবার। স্থায়ী ঠিকানা—নতুন পল্লী, বর্ধমান। বর্তমান ঠিকানা—৩১/২ ডঃ ধীরেন সেন সরণী, কলিকাতা-৬। জন্মস্থান—পোরজনা, পাবনা, বাংলাদেশ। পিতা—শ্রীঅশ্বিনীকুমার সান্যাল। মাতা—শ্রীহিরণ্ময়ী দেবী। শিক্ষা—এম. এ. ( অর্থনীতি )—কলি. বিশ্ব.। পেশা—অধ্যাপনা। বিবাহিত। স্ত্রী—কেয়া। কন্যা—শতরূপা, মহাশ্বেতা। পুত্র—বিশ্বরূপ। ৫ ম প্রকাশিত রচনা—নূতন যুগের মাঝি ( ক. )—'রামধনু', কলি ১৩৫৪। পত্রিকা সম্পাদনা—১। একতা ( ১৯৫৫-৫৬ ), ২। কবিপত্র ( ১৯৫৮ ), ৩। সীমান্ত ( ১৯৫৯-১৯৭২ ) ৪। রূপ-

ভারতী ( ১৯৭২ ), ৫। পরিচয় ( ১৯৬৮ )। প্রকাশিত গ্রন্থ—১। মাটির বেহালা ( ক. ) ১৯৫৬, ২। অন্ধকার উঠানে যে নদী ( ক. ) ১৯৬২, ৩। রণক্ষেত্রে দীর্ঘবেলা একা ( ক. ) ১৯৬২, ৪। এরই নাম অন্ত বাঙলাদেশ ( ক. ) ১৯৭২, ৫। আধুনিকতা : বিচ্ছিন্নতা, বিশুদ্ধতা ইত্যাদি প্রসঙ্গ ( প্র. ) ১৯৭৩, ৬। লেনিনের যুগ ( সম্পা.—গণেশ বসুর সংগে ) ১৯৭০, ৭। তোমার জন্তেই বাংলাদেশ ( ক. ) ১৯৬৭, ৮। অর্থনীতিবিদ মার্কস ( প্র. ) ১৯৬৭, ৯। ভারতের অর্থ নৈতিক ইতিহাস (সম্পা.) ১৯৭৩, ১০। The carrot and the big stick ( প্র. ) ১৯৭৪।

**তারকচন্দ্র ঘোষ**। জন্মতাং—১ ১০.১৯৩০। ঠিকানা—স্টেশন রোড, পোঃ—চুঁচুড়া আর এস, জেলা—হুগলী। জন্মস্থান : গ্রাম—তালচিনান, পোঃ—পুইনান, জেলা—হুগলী। পিতা—জগন্নাথ ঘোষ। মাতা—শ্যামাদাসী ঘোষ। শিক্ষা—এম. বি. বি. এস ( কলি. ) ১৯৫৫, ডি. টি. এম্ এণ্ড এইচ ১৯৫৭, ডি. সি. এইচ. ( কলি. ) ১৯৫৮, এম. ডি. ( কলি. ) ১৯৭৩। পেশা—চিকিৎসা। বিবাহিত। স্ত্রী -প্রতিমা। পুত্র—অমিতাভ। কন্তা—লিপি। গ্রন্থ—১। গীতমঞ্জরী ১ম খণ্ড ( সং ) ১৯৭৮।

**তারকনাথ বন্দ্যোপাধ্যায়**। জন্মতাং—২৭শে আশ্বিন ১৩০৭, সোমবার ( ১৩.১০.১৯০১ )। স্থায়ী ঠিকানা—বসতপুর, বর্ধমান। বর্তমান ঠিকানা—১২৮এ তারক প্রামাণিক রোড, কলিকাতা-৬। জন্মস্থান—জামালপুর, মুঙ্গের। পিতা—বিজয়চন্দ্র বন্দ্যোপাধ্যায়। মাতা—পঞ্চাননী দেবী। পেশা -পেনশন হোল্ডার। প্রকাশিত গ্রন্থ—১। তীর্থপথে ( ভ্র. )—১ম খণ্ড ১৩৭৮, ২। ঐ—২য় খণ্ড ১৩৭৯, ৩। ঐ—৩য় খণ্ড ১৩৮০।

**তারাজ্যোতি মুখোপাধ্যায়**। জন্মতাং—১০ই চৈত্র ১৩২৯, শনিবার ( ২৫. ৩. ১৯২৩ )। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৯/৭, মুর অ্যাভেন্যু, কলিকাতা—৪০। জন্মস্থান—বারাণসী। পিতা—৺কালিদাস মুখোপাধ্যায়। মাতা—৺কিরণবালা মুখোপাধ্যায়। শিক্ষা—আই. এ ( আশুতোষ কলেজ ), বি. এ. ( অসম্পূর্ণ )। পেশা—স্টেনোগ্রাফার—ফিলিপস্ ইণ্ডিয়া লিমিটেড। বিবাহিত। স্ত্রী—গীতা মুখোপাধ্যায়। কন্তা—শাশ্বতী। প্রথম প্রকাশিত রচনা—পথ নির্দেশ (গ.)—হিমাদ্রি পত্রিকা, ফেব্রু ১৯৫৬। প্রকাশিত গ্রন্থ—১। মধুপর্ণ (গ.) ১৩৬৭, ২। শেষ কোথায় ( উ. ) ১৩৮০।

**তারাদাস বন্দ্যোপাধ্যায় ( আনন্দ বন্দ্যোপাধ্যায় )**। জন্মতাং—২৮

৫ই আশ্বিন ১৩৫৪, বুধবার ( ২৬. ৯. ১৯৪৭ )। স্থায়ী ও বর্তমান ঠিকানা—'আরণ্যক', এস. এন. ব্যানার্জী রোড, পোঃ—ব্যারাকপুর, ২৪ পরগণা। জন্মস্থান—ব্যারাকপুর। পিতা—৺বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায়। মাতা—শ্রীমতী রমা বন্দ্যোপাধ্যায়। শিক্ষা—এম. এ. ( ইংরাজী )—কলি. বিশ্ব। পেশা—সাহিত্য, অধ্যাপনা। বিবাহিত, স্ত্রী—মিত্রা, পুত্র—সপ্তর্ষিদেব। প্রথম প্রকাশিত রচনা—মুখোমুখি (গ.), আনন্দবাজার পত্রিকা ১৯৭১। পত্রিকা সম্পাদনা—১। সংগঠন ২। অশনি ৩। চিরায়ত ৪। দৃষ্টিপ্রদীপ। প্রকাশিত গ্রন্থ—১। কাজল (উ.) ১৯৭১, ২। অনশ্বর (উ.) ১৯৭২, ৩। সপ্তর্ষির আলো (উ.) ১৯৭৩ ৪। বন্ধু, রহো রহো (উ.) ১৯৭৪।

**তারাপদ পাল** ( রুদ্র পাল, অঙ্গার পর্ণ )। জন্মতাং—৫. ১২. ১৯৪০। ঠিকানা—নীলাদ্রি, কামডহরি ( আতাবাগান ), গড়িয়া, ২৪ পরগণা। শিক্ষা—বি. এ., সাহিত্যতীর্থ, ডিপ্লোমা ইন জার্ণালিজম্। পত্রিকা সম্পাদনা—১। প্রতিভা (ব।) ১৯৫২ ২। প্রাসঙ্গিক চিন্তা (ত্রৈ.) ১৯৬৪। ৩। ঐক্য (সাপ্তা) ১৯৬৮র জুন থেকে ডিসেম্বর ৪। সম্রাট (ত্রৈ) ১৯৬৯। প্রকাশিত গ্রন্থ—১। ভারতের সংবাদপত্র (ইতি.) ১৯৭২ ২। চব্বিশ পরগণা ( ইতি /সম্পা. ) ১৯৭২।

**তারাপদ মুখোপাধ্যায়**। জন্মতাং—১৯২৮। শিক্ষা—এম. এ, পি-এইচ. ডি.। পেশা—Lecturer in Bengali, School of Oriental & African Studies, London University. গ্রন্থ—১। আধুনিক বাংলা কাব্য ১ম ভাগ ( সমা. ) ১৯৫৪।

**তারাপদ রায়** ( গ্রন্থকীট, নক্ষত্র রায় )। জন্মতাং—১৯৩৬ খ্রীঃ। ঠিকানা—১১/৪৯ পণ্ডিতিয়া রোড, কলি—৭০০০২৯। জন্মস্থান—টাঙ্গাইল, বাংলাদেশ। পেশা—সরকারী চাকুরী। পত্রিকা সম্পাদনা—১। পূর্বমেঘ, ২। কয়েকজন ( ১৯৬৮ )। গ্রন্থ :—কবিতা—১। তোমার প্রতিমা ১৯৫৮, ২। ছিলাম ভালোবাসার নীল পতাকা তলে স্বাধীন ১৯৬৮, ৩। কোথায় যাচ্ছেন তারাপদবাবু ১৯৭০।

**তারাপদ সাঁতরা** ( অশান্ত সোম )। জন্মতাং—জানুয়ারী ১৯৩৩। স্থায়ী ও বর্তমান ঠিকানা—গ্রাম—নবাসন, পোঃ—বাগনান, জেলা—হাওড়া। জন্মস্থান—ঐ। পিতা—শ্রীবাসুদেব সাঁতরা। মাতা—৺বিন্দুবাসিনী দাসী। পেশা—গবেষণা। বিবাহিত। পত্রিকা সম্পাদনা—কৌশিকী—১৯৭১।

প্রকাশিত গ্রন্থ—১। হাওড়া জেলার লোক উৎসব (প্র.) ১৯৫৭, ২। শরৎচন্দ্র : সামন্তাবেড়ের জীবন ও সাহিত্য (প্র.), ১৯৭২।

**তারাশঙ্কর ভট্টাচার্য** (শঙ্কর ঠাকুর, ভোলানাথ বাঙালী)। জন্মতাং—২৮ অগ্রহায়ণ ১৩৪৫ (১৪. ১২. ১৯৩৮) বুধবার। ঠিকানা—গ্রাম+পোঃ—ফতেসিংপুর, জেলা—মেদিনীপুর, পিন—৭২১১২১। জন্মস্থান—ঐ। পিতা—৺শ্রীরাম শাস্ত্রী, সাংখ্যবেদান্ত, স্মৃতিতীর্থ। মাতা- ৺রাজলক্ষ্মী দেবী। শিক্ষা—বি.এ. (কলি. বিশ্ব.), ডিপ্লোমা ইন্ এডুকেশন (শিক্ষা অধিকার, প. ব. সরকার)। পেশা—পূর্বে শিক্ষকতা, বর্তমানে সাহিত্য। বিবাহিত। স্ত্রী—স্নেহলতা। পুত্র—১। দীপশংকর। ২। রূপশংকর। প্রথম প্রকাশিত রচনা—'কি পড়তে ভাল লাগে' (প্র), গড়বেতা কলেজ পত্রিকা, গড়বেতা (১৯৫৮), মেদিনীপুর। পত্রিকা সম্পাদনা—সংকলন (ত্রৈ/সা), ফতেসিংপুর, আশ্বিন ১৩৮২। প্রকাশিত গ্রন্থ—১। স্বাধীনতা সংগ্রামে মেদিনীপুর (প্র.), ১৯৭৩, ২। বীথিকা, ৩। বগড়ীর ইতিহাস।

**ত্রিলোচন ঘোষ**। জন্মতাং—৩১শে জ্যৈষ্ঠ ১৩৩৫। স্থায়ী ও বর্তমান ঠিকানা—গ্রাম ও পোঃ—বেদনা, জেলা—বাঁকুড়া। জন্মস্থান—ঐ। পিতা—৺রাধাগোবিন্দ ঘোষ। মাতা—শ্রীমতী গতিবালা ঘোষ। শিক্ষা—এম্. এ. (বাংলা/অর্থনীতি)। পেশা—শিক্ষকতা। বিবাহিত। স্ত্রী—সরমা। পুত্র—প্রেমাঞ্জন, স্নেহাঞ্জন। কন্যা—শিবানী, দুর্গা, সাগরিকা। প্রথম প্রকাশিত রচনা—ঝর্ নার গান (ক.)—খ্রীষ্টান কলেজিয়েট স্কুল ম্যাগাজিন 'জ্যোৎস্না' (বাঁকুড়া)—১৯৪২। প্রকাশিত গ্রন্থ—১। ফুলশয্যার রাত (ক.) ১৩৭০।

**ত্রিলোচন দাস**—(ফ্রাঁসোয়া লামারতিন্)। জন্মতাং—১. ১১. ১৯২১। স্থায়ী ঠিকানা—"নীলতরুকুঞ্জ", হাটখোলা, চন্দননগর, পশ্চিমবঙ্গ। বর্তমান ঠিকানা—বি ১/২০ হাউজ খাস, নিউ দিল্লী—১৬। জন্মস্থান—চুঁচুড়া, হুগলী। পিতা—৺নীলকণ্ঠ দাস। মাতা—৺তরঙ্গিনী দেবী। শিক্ষা—এম. এ. (অর্থনীতি, সমাজনীতি, রাজনীতি—কলি. বিশ্ব), এম. এ. (ফরাসী ভাষা ও সাহিত্য—কলি. বিশ্ব.), ডি. ই. এস. (প্যারিস বিশ্ববিদ্যালয়, প্যারিস)। পেশা—অধ্যাপক বিদ্যাসাগর কলেজ (১৯৫১-৫৮), সহঃ—সম্পাদক—হিন্দুস্থান স্ট্যাণ্ডার্ড (১৯৫১-৫৮), প্রথম শ্রেণীর সিনিয়র অফিসার ভারত সরকার। বিবাহিত। স্ত্রী—তৃপ্তিলতা। পুত্র—১। সোমনাথ। ২। কেশব ৩। ব্রজেশ্বর ৪। মানবেন্দ্রনাথ। কন্যা—১। সাবিত্রি। প্রথম প্রকাশিত রচনা

—'ম্যাজারিনা' (জী.) ১৯৪৬। পত্রিকা সম্পাদনা –১।˙ সংকেত, চন্দননগর ১৯৫৭। প্রকাশিত গ্রন্থ—১। ম্যাজারিনা (জী.) ১৯৪৬, ২। ১৫ই আগস্ট (প্র.) ১৯৪৭, ৩। The Social Philosophy of Swami Vivekanda (প্র.) ১৯৪৯, ৪। মহাপ্রয়াণ (জী) ১৯৬২।

তুলসী মুখোপাধ্যায় (সম্পূর্ণ গোস্বামী)। জন্ম তাং—১৪ই ভাদ্র ১৩৪৪ (আগস্ট ১৯৩৭)। ঠিকানা—অনিমা ভিলা, স্টেশন রোড, পোঃ—ব্যারাকপুর, ২৪ পরগণা। গ্রন্থ –১। বিষুবে রৌদ্রের ডালপালা (ক) ১৯৭৩, ২। আর সহ্য হচ্ছে না (ক.) ১৯৭৭, ৩। অন্ধকারের প্রতিবাদে (ক) ১৯৭৮।

তুলসীপ্রসাদ বন্দ্যোপাধ্যায় (শ্রীদুর্বাসা, তুলসী বাঁড়ুয্যে)। জন্ম তাং—১লা আশ্বিন (১৭.৯.১৯১৭) রবিবার। স্থায়ী ঠিকানা—'ব্যানার্জি লজ', সকরি (দ্বারভাঙ্গা)। বর্তমান ঠিকানা—পল ম্যানসন্‌স, ফ্ল্যাট নং ১৬, ৬ বিশপ লেফ্‌রয় রোড, কলিকাতা—২০। জন্মস্থান –সকরি (দ্বারভাঙ্গা) উত্তর বিহার। পিতা—৺ডাক্তার শশিভূষণ বন্দ্যোপাধ্যায়। মাতা—৺লীলাবতী দেবী। শিক্ষা —এম. এ. (বাঙলাভাষা ও সাহিত্য এবং অর্থনীতি, কলি. বিশ্ব, ১৯৩২ ও ১৯৫৫। পেশা—ব্যাঙ্কের ব্রাঞ্চ ম্যানেজার (কলিকাতা ও বোম্বাই-এ) মোট ৭ বছর, থ্যাকার স্পিঙ্কের পুস্তক প্রকাশন বিভাগের অধিকর্তা ৫ বছর, ভারতের সর্ববৃহৎ বিজ্ঞাপন সংস্থার (ক্ল্যারিয়ন ম্যাকান) ভাষা বিভাগের অধিকর্তা, ২০ বছর। এপ্রিল ১৯৭৮-এ অবসর গ্রহণ। প্রথম প্রকাশিত রচনা —১৯৩২ সালে কিশোর-কিশোরীদের কোনো পত্রিকায় (কলিকাতা থেকে প্রকাশিত)। পত্রিকা সম্পাদনা—১। শিপ্রা (স্কটিশ চার্চ কলেজ থেকে প্রকাশিত) ১৯৩৫ খ্রীঃ ২। ঝরণা ১৯৩৭ খ্রীঃ। প্রকাশিত গ্রন্থ —১। মধ্যযুগের বাঙ্গলা সাহিত্য (সা. ইতি.) ১৩৫৮, ২। পরিক্রমা (ভ্র./রম্য.) ১৩৬২, ৩। ফাগুনের পরশ (গ.) ১৩৬৪।

তুষার মুখোপাধ্যায়—(শ্রীনাবিক)। জন্ম তাং—১৬ই পৌষ ১৯৫০ (৩.৬.১৯৪৩)। স্থায়ী ঠিকানা—পোঃ ও গ্রাম- পাঁচাল, জেলা—বাঁকুড়া। বর্তমান ঠিকানা –এস/৩২১ বিধাননগর হাউসিং কলোনী, দুর্গাপুর—৬। জন্মস্থান—পাঁচাল। পিতা—৺পরেশনাথ মুখোপাধ্যায়। মাতা—ভবরাণী দেবী। শিক্ষা –পি. ইউ.। পেশা—চাকুরি। বিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—

'সুখ নেই' (গ.)—সচি. ভারত। পত্রিকা সম্পাদনা—বনপ্রান্তর, দুর্গাপুর থেকে ১৯৭২। প্রকাশিত গ্রন্থ—১। দিনের কুয়াশা (উ.), ১৩৮০।

**দক্ষিণারঞ্জন বসু** (দীপঙ্কর দীক্ষিত, নিরঞ্জন, লঘুগুরু, শ্রীবাসব)। জন্ম তাং—২৬.১২.১৯১২, বৃহস্পতিবার। ঠিকানা—৬১/১৩ বেলগাছিয়া রোড, কলিকাতা—৭০০০৩৭। জন্মস্থান—বজ্রযোগিনী, ঢাকা, বাংলাদেশ। পেশা—বার্তা-সম্পাদক 'যুগান্তর', অধ্যাপনা (সাংবাদিকতা বিভাগ, কলি. বিশ্ব.) ও সাহিত্য রচনা। প্রথম প্রকাশিত রচনা—মৃত্যুঞ্জয় (ক.), বঙ্গবাসী কলেজ ম্যাগাজিন ১৯৩১। পত্রিকা সম্পাদনা—১। কথা ২। মধুরাংশু (বার্ষিক সংকলন ৬টি সংখ্যা)। গ্রন্থ—১। কালো মেঘ (উ.), ২। পোড়া মাটি (গ.), ৩। মধুরেন (গ.), ৪। স্বপ্নকোরক (গ.), ৫। সুভদ্রার ভিটে (গ.), ৬। বীরবাহাদুর (শিশু.) ৭। আরও সূর্যের কাছে (ক.) ১৯৬২, ৮। অলক্ষ্যে বিকেল (ক.) ১৯৬৫, ৯। আশা যখন বৃষ্টি (ক.) ১৯৬৮, ১০। রাত্রিকে দিনকে (ক.) ১৯৬৯, ১১। রোদ জল ঝড়, ১২। লাইলাক একটি ফুল, ১৩। অনেক সুর, ১৪। বাজীমাৎ, ১৫। জীবন যৌবন, ১৬। শতাব্দীর সূর্য, ১৭। সংস্কৃতিক ধর্ম (প্র.), ১৮। পদ্মা আমার গঙ্গা আমার।

**দ্বারেশচন্দ্র শর্মাচার্য** (ভৃগুজাতক)। জন্ম তাং—১৯০৩ খ্রী.। জন্ম—দৌলতপুর, করিমগঞ্জ, শ্রীহট্ট, বাংলাদেশ। পেশা—অধ্যাপক, জ্যোতির্বিদ, সাহিত্যিক। পত্রিকা সম্পাদনা—১। আলোক। গ্রন্থ—১। ভাগ্যলিপি, ২। বিধিলিপি, ৩। ছক ও ছবি, ৪। ভৃগুজাতক, ৫। জ্যোতিষীর ডায়েরী।

**দিগিন্দ্রচন্দ্র বন্দ্যোপাধ্যায়**। (অতীন্দ্রিয় বসু, কলানিধি, জ্ঞানতীর্থ, শ্রীবাস্তব, শ্রীভরত, শ্রীসঞ্জয়)। জন্ম তাং—১৯১০ খ্রীঃ। জন্মস্থান—পাওয়ালদিয়া, ঢাকা, বাংলাদেশ। পেশা—নাট্যকার ও সাংবাদিক। গ্রন্থ—১। অন্তরাল, ২। একাঙ্ক সপ্তক, ৩। গোলটেবিল, ৪। পূর্ণগ্রাস, ৫। যুদ্ধ-মারণাস্ত্র, ৬। মহাযুদ্ধে সোভিয়েট, ৭। বাস্তুভিটা, ৮। মশাল।

**দিনেশ দাস**। জন্ম তাং—১৬.৯.১৯১৩। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৫/১ আফতাব মস্ক লেন, কলিকাতা—২৭। জন্মস্থান—ঐ। পেশা—শিক্ষকতা। বিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—শ্রাবণে (ক.) দেশ ১৯৩৪। পত্রিকা সম্পাদনা—১। অগ্রগতি (সাপ্তাহিক) ১৯৩৬, ২। দৈনিক কৃষক (১৯৪০-৪৬), ৩। মাতৃভূমি (১৯৪৭)। প্রকাশিত গ্রন্থ—১। কবিতা ১৯৪২, ২। ভুখ মিছিল ১৯৪৪, ৩। দিনেশ দাসের কবিতা ১৯৫১, ৪। অহল্যা ১৯৫৪,

৫। কাঁচের মানুষ ১৯৬৩, ৬। শ্রেষ্ঠ কবিতা—১ম পর্যায় ১৯৬২, ৭। ঐ—২য় পর্যায় ১৯৭০ (সবগুলি কাব্যগ্রন্থ)।

**দিবাকর ঘোষ**। জন্ম তাং—১.৩.১৯২৭, রবিবার। স্থায়ী ও বর্তমান ঠিকানা: গ্রাম—নন্দনপুর, পোঃ—সেকেন্দারী, জেলা—মেদিনীপুর। জন্মস্থান—ঐ। পিতা—৺বিনোদবিহারী ঘোষ। মাতা—৺সুরঞ্জনবালা দেবী। শিক্ষা—কলিকাতা বিশ্ববিদ্যালয় থেকে শিক্ষাপ্রাপ্ত। পেশা—শিক্ষকতা। বিবাহিত। পত্রিকা সম্পাদনা—১। আকাশ, ২। উদয়, ৩। বাঙ্ময়, ৪। সহঃ সম্পাদক—নবজাতক। প্রকাশিত গ্রন্থ—১। শিখান্বিত (ক.) ১৩৫৯, ২। জাগ্রত-জীবন (ক.) ১৩৫৯, ৩। শিক্ষকায়ন (ক.) ১৩৬৮, ৪। রক্তাঞ্জলি (গীতি-আলেখ্য) ১৩৭৯, ৫। কবিতা-চয়ন (কবিতা সঙ্কলন) ১৩৮০, ৬। ঘুমিয়ে ছিল যে (কি./উ.)।

**দিব্যেন্দু পালিত**। জন্ম তাং—৫.৩.১৯৩৯। বর্তমান ঠিকানা—১৪/২ হিন্দুস্থান রোড, কলিকাতা—২৯। জন্মস্থান—ভাগলপুর, বিহার। পিতা—৺বগলাচরণ পালিত। মাতা—নীহারবালা পালিত। শিক্ষা—এম. এ.। পেশা-বিজ্ঞাপন ও জনসংযোগ এক্সিকিউটিভ। বিবাহিত। স্ত্রী—কল্যাণী। পুত্র—অমিতেন্দু। প্রথম প্রকাশিত রচনা—১। ছন্দপতন (গ.)—আনন্দবাজার পত্রিকা ১৯৫৫। প্রকাশিত গ্রন্থ—১। সিন্ধু বারোয়াঁ (উ) ১৯৫৯, ২। শীত-গ্রীষ্মের স্মৃতি (গ.) ১৯৬০, ৩। সেদিন চৈত্রমাস (উ.) ১৯৬১, ৪। ভেবেছিলাম (উ.) ১৯৬২, ৫। মধ্যরাত (উ) ১৯৬৫, ৬। রাজার বাড়ি অনেক দূরে (ক.) ১৯৭০, ৭। প্রণয়চিহ্ন (উ.) ১৯৭১, ৮। সন্ধিক্ষণ (উ.) ১৯৭১, ৯। সম্পর্ক (উ.) ১৯৭২, ১০। মুন্নির সঙ্গে কিছুক্ষণ (গ.) ১৯৭৩, ১১। আহত অর্জুন (ক.) ১৯৭৩, ১২। আমরা (উ.) ১৯৭৩, ১৩। বৃষ্টির পরে (উ.) ১৯৭৪।

**দিলীপকুমার গঙ্গোপাধ্যায়**। জন্মতাং। ২৫.৩.১৯৩৪। স্থায়ী ও বর্তমান ঠিকানা—কোয়ার্টার নং—আর. এল. ১৩৭, রোরাবাঁধ, পোঃ—সিন্দ্রী, ধানবাদ, বিহার। প্রকাশিত গ্রন্থ—১। একটি প্রেমের মৃত্যু (উ.) ১৩৭৬।

**দিলীপকুমার বন্দ্যোপাধ্যায়**। জন্মতাং—২রা বৈশাখ ১৩৪৭, সোমবার (১৫.৪.১৯৪০)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—১১০/৫ সেলিমপুর রোড, কলিকাতা-৭০০০৩১। জন্মস্থান—ঢাকা, বাংলাদেশ। পিতা-৺দ্বিজেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। মাতা—শ্রীমতী বাসনা বন্দ্যোপাধ্যায়। শিক্ষা—এম. এস-সি

( ভূতত্ত্ব )—কলি. বিশ্ব.। পেশা—ভূতাত্ত্বিক, ভারতীয় ভূতাত্ত্বিক সমীক্ষা, কলকাতা। বিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—দাঁড়কাক ( প্র. ), সাপ্তাহিক বসুমতী, জানুয়ারী ১৯৬৯। প্রকাশিত গ্রন্থ—১। চোখের বাইরে (গ.) ১৯৭০, ২। নাগকেশর ( আধুনিক লেখকদের গল্প-সংকলন, সম্পাদিত—অন্য দু'জনের সহযোগে )।

**দিলীপকুমার ভারতী** ( আর্যভগীরথ )। জন্মতাং—৪ঠা ভাদ্র ১৩৪১, মঙ্গলবার ( ২১.৮.১৯৩৪ )। স্থায়ী ঠিকানা—গ্রাম—তল্লা, পোঃ—হেঁড়িয়া, জেলা—মেদিনীপুর। বর্তমান ঠিকানা—গ্রাম ও পোঃ—গাজল, জেলা—মালদহ। জন্মস্থান—তল্লা। পিতা—৺ত্রিপুরারিচরণ ভারতী। মাতা—শ্রীমতী নির্মলা ভারতী। শিক্ষা—বি. টেক্‌ ( অনার্স )। পেশা—সরকারী চাকুরী—পঃ বঙ্গ সরকার। বিবাহিত। স্ত্রী—বেলারাণী। পুত্র—মানস, তাপস। কন্যা—সুজাতা। প্রথম প্রকাশিত রচনা—মনের রং ( গ্রন্থ ) ১৯৭৪। প্রকাশিত গ্রন্থ—১। মনের রং ( গল্প-উপন্যাস সংকলন ), ১৯৭৪।

**দিলীপকুমার মিত্র**। জন্মতাং—৬.১.১৯৩৯। ঠিকানা—৭৭/১০ বি রোড, সালকিয়া, হাওড়া—৭১১১০৬। জন্মস্থান—কলিকাতা। পিতা—শ্রীহরিদাস মিত্র। মাতা—শ্রীমতী কনকলতা মিত্র। শিক্ষা—এম. এ. ( বাংলা ), ডিপ্লোমা ইন ইটালিয়ান। পেশা—অধ্যাপনা। বিবাহিত। স্ত্রী—পূর্ণশ্রী। কন্যা—১। উর্মি। প্রকাশিত গ্রন্থ ১। একাংক নাটকের কথা ( প্র. ) ১৯৬৪, ২। ইংরাজী সাহিত্যের সংক্ষিপ্ত ইতিবৃত্ত ( প্র. ) ১৯৬২, ৩। স্বর্ণলতা (সম্পা.), ৪। সীতার বনবাস ( সম্পা. ) ১৯৬৫।

**দিলীপকুমার মুখোপাধ্যায়**। জন্মতাং—আশ্বিন ১৩২৫, শনিবার। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৩৯ একবালপুর রোড, কলিকাতা-২৩। জন্মস্থান—জোড়াসাঁকো। পিতা—৺ললিতমোহন মুখোপাধ্যায়। মাতা—শ্রীমতী নলিনী দেবী। শিক্ষা—কলিকাতা বিশ্ববিদ্যালয়ে প্রাচীন ভারতীয় ইতিহাস ও সংস্কৃতি বিষয়ে এম. এ. অসম্পূর্ণ। পেশা—পৈত্রিক ব্যবসায়। বিবাহিত। পুত্র—দীপঙ্কর, শুভঙ্কর, তীর্থঙ্কর। প্রথম প্রকাশিত রচনা—১৪০০ সালে রবীন্দ্রনাথের প্রতি ( ক. )—'বিচিত্রা' মাসিকপত্রে ১৩৪৪ সালে। পত্রিকা সম্পাদনা—১। 'কথা সাহিত্য' মাসিক পত্রিকার সহযোগী সম্পাদক। প্রকাশিত গ্রন্থ—১। বিষ্ণুপুর ঘরানা ( সং ) ১৯৬৩, ২। সঙ্গীতের আসরে ( সং ) ১৯৬৫, ৩। সঙ্গীত সাধনায় বিবেকানন্দ ও সঙ্গীত কল্পতরু ( প্র. ) ১৯৬৭, ৪। আসরের

গল্প ( বিধ. ) ১৯৭২, ৫। এশিয়ার রূপকথা ( শিশু. ) ১৯৭৩, ৬। বাঙালীর রাগসঙ্গীত চর্চা ( সং ) ১৯৭৫, ৭। Chaitanya ( জী. ) ১৯৭০, ৮। একদা যাদের বিজয় সেনানী ( শিশু ) ১৯৬৩, ৯। লোকমান্য তিলক ( জী. ) ১৯৫৭, ১০। একলব্য ( না/শিশু ) ১৯৬০।

**দিলীপকুমার সেনগুপ্ত** ( দুর্বাশা )। জন্মতাং—১৯১৯ খ্রীঃ। জন্মস্থান—ঢাকা শহর, বাংলাদেশ। পেশা—আকাশবাণীর দায়িত্বপূর্ণ পদ। গ্রন্থ—১। রেডিও কার্টুন।

**দিলীপ দত্ত** জন্মতাং—২৯শে মাঘ ১৩৪৪, শনিবার ( ১২.২.১৯৩৮ )। স্থায়ী ঠিকানা—গ্রাম—আনন্দনগর, পোঃ—ভট্টনগর, জেলা—হাওড়া। বর্তমান ঠিকানা : ২/২৬ মহিষকাপুর রোড, দুর্গাপুর-৫, বর্ধমান। জন্মস্থান—গোবিন্দপুর, পোঃ-জাগাপুর, কুমিল্লা ( বাংলাদেশ )। পিতা—৺দেবেন্দ্রচন্দ্র দত্ত। মাতা—৺ধ্রুব দত্ত। শিক্ষা—বি. এ. ( অনার্স ) বাংলা। পেশা—চাকরি। বিবাহিত। পত্নী—অসীমা দত্ত। কন্যা—দীপিকা দত্ত। প্রথম প্রকাশিত রচনা—কবিতা, স্বাধীনতা ( দৈনিক ) ১৯৫৯, কলকাতা। পত্রিকা সম্পাদনা—'প্রত্যয়' ( ১৯৫৯-৬১ )। প্রকাশিত গ্রন্থ :—১। রোদ্দুরের স্বাদ ( উ. ) ১৩৮০।

**দিলীপ দাশগুপ্ত** ( ডি. ডি. জি. এবং দীপালী দাশগুপ্তা )। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৬০।২বি, গৌরীবাড়ি লেন, কলিকাতা-৪। জন্মস্থান—কলকাতা। পিতা—৺কার্তিকচন্দ্র দাশগুপ্ত। মাতা—৺শৈলবালা দাশগুপ্ত। শিক্ষা—বি. এ.। পেশা—সাংবাদিকতা ও শিক্ষকতা। অবিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—১৯৩০ খ্রীষ্টাব্দে, "দীপালী" সাপ্তাহিকে। পত্রিকা সম্পাদনা—'আমোদ' সাপ্তাহিক ১৯৩৩, 'কৃষক' সাপ্তাহিক ১৯৩৭, একতারা ১৯৩১, আলোকতীর্থ ( ১৯৩৮ ), দীপালী ( ১৯৪০-৫২)। প্রকাশিত গ্রন্থ—১। মুসাফির ( কা. ) ১৯৩০, ২। ওগো কল্পময়ী ( কা. ) ১৯৩৩, ৩। মধুমিতা ( কা. ) ১৯৩৭, ৪। তিমির তৃষা ( কা. ) ১৯৪০, ৫। দ্বিতীয় যৌবন ( কা. ) ১৯৫২, ৬। অনেক মনের পাপড়ি ছুঁয়ে ( ক. ) ১৯৪০, ৭। প্রজ্ঞাপারমিতা প্রিয়া ( কা. ) ১৯৭৪।

**দীনবন্ধু ঘোষ**। জন্মতাং—৩১শে আশ্বিন ১৩৩৬ ( ১৭.১০.১৯২৯ ), বৃহস্পতিবার। ঠিকানা—দেবানন্দপুর, হুগলী। জন্মস্থান—ঐ। পিতা—৺সত্যচরণ ঘোষ। মাতা—শ্রীমতী রেণুবালা ঘোষ। পেশা—কৃষি ও শরৎচন্দ্র স্মৃতি পাঠাগারের গ্রন্থাগারিক। প্রথম প্রকাশিত রচনা—শরৎচন্দ্রের জীবনে ও সাহিত্যে দেবানন্দপুর ( প্র. )—সাহিত্যিক বর্ষপঞ্জী ১৩৮২। পত্রিকা সম্পাদনা

—১। পাণ্ডুলিপি, ব্যাণ্ডেল, হুগলী ১৩৭৮ (১৯৭২)। প্রকাশিত গ্রন্থ—১। শরৎচন্দ্রের জীবনে ও সাহিত্যে দেবানন্দপুর (প্র.) ১৩৮২।

**দীপককুমার দে।** জন্মতাং—২রা কার্তিক ১৩৫৯ (১৮.১০.১৯৫২), রবিবার। ঠিকানা—৫৬/২, রাজকুমার মুখার্জী রোড, কলিকাতা-৭০০০৩৫। জন্মস্থান—কোলকাতা। পিতা—নিরুপম দে। মাতা—বুলারাণী দে। শিক্ষা—স্কুল ফাইনাল। পেশা—চাকুরী। প্রথম প্রকাশিত রচনা—সখি ভালবাসা কারে কয় (গ.) নান্দী—১ম সংখ্যা। গ্রন্থ—১। সখি ভালবাসা কারে কয় (গ.) ১৩৮০।

**দীপককুমার সেন** (কল্পতরু, মহম্মদ সুফী, শ্রীদীন শর্মা, শ্রীদীপক, শ্রীপূরবীবালা সেন)। জন্মতাং—১৯৩৮ খ্রীঃ। জন্মস্থান—চট্টগ্রাম, বাংলাদেশ। পত্রিকা সম্পাদনা—১। বাণীতীর্থ, ২। দৈনিক সাহিত্য। গ্রন্থ—১। প্রভাত, ২। জননী চট্টলা, ৩। ইঙ্গিত।

**দীপক গোস্বামী।** জন্মতাং—২৩শে কার্তিক ১৩৫০ (৯.১১.১৯৪৩) মঙ্গলবার। ঠিকানা—৩০ নন্দীপুকুর, দেউলপাড়া, ঋষি বঙ্কিম অঞ্চল, নৈহাটী, ২৪ পরগণা, পিন-৭৪৩১৬৫। জন্মস্থান—জম্মু-তাওয়াই, জম্মু-কাশ্মীর। পিতা—৺ডাক্তার গোবিন্দকুমার গোস্বামী। মাতা—বিভাবতী দেবী। শিক্ষা—এম. এ. (বাংলাসাহিত্য), ডিপ্লোমা-ইন-লাইব্রেরিয়ানশিপ। পেশা—চাকুরী (গ্রন্থাগারিক। বিবাহিত। স্ত্রী—কৃষ্ণাশ্রী। পুত্র—১। ঋতুপর্ণ। প্রথম প্রকাশিত রচনা—রাক্ষসের দেশে (গ.), প্রভাতী ১৯৫৭। পত্রিকা সম্পাদনা—১। প্রাতিস্বিক ১৯৬৫-১৯৬৬ (৩ সংখ্যা)। প্রকাশিত গ্রন্থ—১। বেতসী বৈভব (ক.) ১৯৭২, ২। শরৎ-রচনাপঞ্জী (গ্রন্থপঞ্জী) ১৯৭৫।

**দীপক দে।** জন্মতাং—২২শে মাঘ ১৩৪৭, মঙ্গলবার (৪.২.১৯৪১)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—২৪৭, কবি মুকুন্দদাস রোড, কলকাতা-৬৫। জন্মস্থান—সালথ, ফরিদপুর। পিতা—প্রভাতচন্দ্র দে। মাতা—প্রভাবতী দেবী। শিক্ষা—এম. এ. (ইংরাজী), বি. এড., পি-এইচ. ডি. (যাদবপুর বিশ্ব.)। পেশা—শিক্ষকতা। অবিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—গাঁয়ের নাম কেয়াপুর (উ.) ১৯৬১, কলিকাতা। পত্রিকা সম্পাদনা—শিল্পকলা (১৯৬৬-৬৭)। প্রকাশিত গ্রন্থ—১। গাঁয়ের নাম কেয়াপুর (উ.) ১৯৬১, ২। কলকাতা দেখেছি (রম্য) ১৯৬৭, ৩। প্রেমিক প্রেমিকাদের বৈঠকে (উ.) ১৯৭৩, ৪। বঙ্কিম মূল্যায়ন (স.) ১৯৭৪।

**দীপক দে**। জন্মতাং—১৯৩৮, শনিবার। স্থায়ী ঠিকানা—বিলনীয়া, ত্রিপুরা। বর্তমান ঠিকানা—১০৭/২, রাজা রামমোহন সরণী, কলিকাতা-৯। জন্মস্থান—চট্টগ্রাম (বাংলাদেশ)। পিতা—শ্রীনলিনী রঞ্জন দে। মাতা—৺প্রিয়বালা দে। শিক্ষা—শিল্পী (ইণ্ডিয়ান আর্ট কলেজ এণ্ড ড্রাফস্‌ম্যানশিপ)। পেশা—বিজ্ঞাপন সংস্থা, পরিচালক ও সত্বাধিকারী। বিবাহিত। পত্নী—শ্যামা দে, কন্যা—রুআনা দে। প্রথম প্রকাশিত রচনা—লিট্‌ল্‌ ম্যাগাজিন (ডাইরেকটারী)। পত্রিকা সম্পাদনা—'শ্বেতপত্র', বিলনীয়া, ত্রিপুরা ১৯৫৯। প্রকাশিত গ্রন্থ—১। লিট্‌ল্‌ ম্যাগাজিন (সম্পা.) ১৯৮১।

**দীপক বসুচৌধুরী**। জন্মতাং—৩০.১০.১৯৩৫। স্থায়ী ও বর্তমান ঠিকানা—১৭বি শাঁখারি পাড়া রোড, কলি-২৫। জন্মস্থান—বাড়ীখালি, বিক্রমপুর, ঢাকা। পিতা—৺জিতেন্দ্রচন্দ্র বসুচৌধুরী। মাতা—ইন্দুপ্রভা বসুচৌধুরী। শিক্ষা—বি. এ. পর্য্যন্ত। পেশা—ব্যবসা। অবিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—নিরালা এবং কল্লোল (গ্রন্থ) ১৯৭৪। প্রকাশিত গ্রন্থ—১। নিরালা এবং কল্লোল (কা.) ১৯৭৪।

**দীপেন রায়**। জন্মতাং—১৫ আশ্বিন ১৩৪৩ (অক্টোবর ১৯৩৭), শুক্রবার। স্থায়ী ঠিকানা—কৃষ্ণদেবপুর, মন্দিরবাজার, ২৪ পরগণা। বর্তমান ঠিকানা—৬সি, স্কট লেন, কলি-৭০০০০৯। জন্মস্থান—কৃষ্ণদেবপুর, মন্দিরবাজার। পিতা—শ্রীপ্রমথনাথ রায়। মাতা—শ্রীমতী দুর্গা রায়। শিক্ষা—এস. এফ.। পেশা—চাকুরী। পত্রিকা সম্পাদনা—১। বক্তব্য (১৩৬৪ তাপস গুপ্তের সঙ্গে) ২। সীমান্ত (১৯৭২ গণেশ বসুর সঙ্গে)। গ্রন্থ—১. রাখাল বালকের সাথে (ক.) ১৯৭৪, ২। ঘরে বড়ো বিষ (ক.) ১৯৭৮, Here I stand (কবিতা সংকলন, সনৎ বন্দ্যোপাধ্যায়ের সঙ্গে সম্পাদিত) ১৯৭৫।

**দীপেন রাহা (দীরা)**। জন্মতাং—১৫.৮.১৯২৫। স্থায়ী ঠিকানা—৩১/ডি-৩১ হরিনাথ দে রোড। বর্তমান ঠিকানা—১১/৫/১ রামকৃষ্ণ দাস লেন, কলিকাতা—৭০০০০৯। জন্মস্থান—কলিকাতা। পিতা—উপেন্দ্র রাহা। শিক্ষা—স্নাতক, বাংলা অনার্স। পেশা—চিকিৎসক। প্রথম প্রকাশিত রচনা—নীতবর (গ.) ১৯৫৬। পত্রিকা সম্পাদনা—নতুন আলো (সমাজ সেবামূলক ত্রৈমাসিক)। প্রকাশিত গ্রন্থ—কাঁচামাটি পাকাপথ (উ.), ২। আদর্শ বেকার সঙ্ঘ (উ.), ৩। জানা অজানা (প্র.), ৪। যা শুনেছি যা জেনেছি (গ.), ৫। নতুন আলো (এ./না.)।

**দুর্গাশঙ্কর মুখোপাধ্যায়** (পাহুপাদপ)। জন্মতাং—৩০শে আশ্বিন ১৩৪৩, শনিবার। ঠিকানা—৬ নেতাজী সুভাষ রোড, হাওড়া-১। শিক্ষা—এম. এ., পি-এইচ. ডি। পেশা—অধ্যাপক বাংলা বিভাগ, কলি. বিশ্ব। গ্রন্থ—১। মোহিতলালের কাব্য ও কবিমানস (সমা.)।

**দেবকুমার ঘোষ** (কুমারদেব)। জন্মতাং—শ্রাবণ ১৩৪১, রবিবার (৮. ১৯৩৫)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—গ্রাম ও পোঃ—পানশিলা, সোদপুর, ২৪ পরগণা। জন্মস্থান—কলিকাতা। পিতা—৺উপেন্দ্রনাথ ঘোষ। মাতা—লাবণ্যপ্রভা ঘোষ, পেশা-চাকুরি। বিবাহিত। পত্নী—শ্রীমতী মীরা ঘোষ। পুত্র—কৌশিক ঘোষ। প্রথম প্রকাশিত রচনা—ছোটগল্প "গল্পখুড়ো তিনকড়ি বাঁড়ুজ্যে", 'মৌচাক' সাহিত্যপত্রে, ১৩৫৫। প্রকাশিত গ্রন্থঃ—১। মেঘসুন্দর (গ) ১৩৫৭ ২। শিলানগরের রাণী (গ.) ১৯৫৪।

**দেবকুমার বসু**। জন্ম তাং—৬. ১০. ১৯২৯। ঠিকানা -১৯ পণ্ডিতিয়া টেরেস, কলিকাতা-৭০০০২৯। পিতা—৺প্রমথনাথ বসু। মাতা—৺শিখিরবাসিনী বসু। শিক্ষা—ইন্টারমিডিয়েট পর্যন্ত। পেশা—ব্যবসায়। বিবাহিত। স্ত্রী -ছন্দা। পুত্র—প্রবাল। প্রথম প্রকাশিত রচনা—দৈনিক সাপ্তাহিকে আত্ম ১৯৪৮। পত্রিকা সম্পাদনা—১। রণন (ত্রৈ.) ২। ত্রিনয়ন (মা) ৩। দর্শক (পা) ১৯৬০ খ্রী. থেকে ৪। সময়াত্মগ (মা./ক.) ১৯৭১ খ্রী. থেকে। গ্রন্থ—১। শিশির সান্নিধ্যে ১৯৬৩, ২। বাংলা নাটক (১৮৫২-১৯৫৭) ১৯৫৭, ৩। বিদ্যাসাগর রচনাবলী ৪ খণ্ড (সম্পাদনা) ১৯৬৬-৬৯, ৪। জীবনানন্দ স্মৃতি (সম্পা.) ১৯৭২।

**দেবব্রত ঘোষ**। স্থায়ী ও বর্তমান ঠিকানা—২৬।২৭, কৈপুকুর লেন, শিবপুর, হাওড়া—২। জন্মস্থান—শিবপুর। পিতা—শৈলেন্দ্রনাথ ঘোষ। মাতা—বিজলী ঘোষ। শিক্ষা—বি.এ.। পেশা—চাকুরী। অবিবাহিত। পত্রিকা সম্পাদনা—(১) বালুচর (২৬/৩০, কৈপুকুর লেন, শিবপুর) (২) বারুদ (৫৯ এ, ধর্মতলা লেন, শিবপুর। প্রকাশিত গ্রন্থ:—১। শব্দের বিম্বিত আনন (কা.) ১৩৮০ ২। আর নয় রত্নাবলী (কা.) ১৩৮০।

**দেবদাস জোয়ারদার**। জন্ম তাং—২১শে কার্তিক ১৩৪১ (নভে. ১৯৩৪) বুধবার। ঠিকানা—১।৩।১ বিজয়গড়, যাদবপুর, কলিকাতা-৭০০০৩২, জন্মস্থান—গ্রাম—কালীহর, থানা—পূর্বধলা, জেলা—ময়মনসিংহ, বাংলাদেশ। পিতা—৺কৃষ্ণদাস জোয়ারদার। মাতা—৺শৈবলিনী জোয়ারদার। শিক্ষা—এম. এ.,

পেশা—অধ্যাপনা। বিবাহিত। স্ত্রী—মীরা। পুত্র—১। দেবদত্ত। প্রথম প্রকাশিত রচনা—'Cultural Ties Between Two Bengals' নামে একটি চিঠি Hindusthan Standard' ১৯৫৩ খ্রী.। গ্রন্থ—১। বলেন্দ্রনাথ ঠাকুর শতবার্ষিকী স্মারকগ্রন্থ (সম্পা.) ১৯৭২।

**দেবদাস দাশগুপ্ত**। জন্ম তাং—২৮শে আশ্বিন ১৩২২ (১৫. ১০. ১৯১৫), বৃহস্পতিবার। ঠিকানা—পোঃ—নবপল্লী, বারাসত, ২৪ পরগণা। জন্মস্থান—ইদিলপুর, জেলা—ফরিদপুর, মহকুমা—মাদারীপুর, বাংলাদেশ। পিতা—৺লক্ষ্মীনারায়ণ দাশগুপ্ত। মাতা—৺অমলা দেবী। শিক্ষা—বি. এ. (ইতিহাসে অনার্স)। পেশা—প. ব. সরকারের অবসরপ্রাপ্ত এ্যাসিস্ট্যান্ট সেক্রেটারী। বিবাহিত। স্ত্রী—অণিমাদেবী। পুত্র—১। সব্যসাচী, ২। ত্রিদিবকুমার, ৩। মনসিজ, কন্যা—১। ভারতী, ২। সুতনুকা। প্রথম প্রকাশিত রচনা—'আকাশ ও পৃথিবী'—গ্রন্থ, ১৯৫৩ খ্রী.। প্রকাশিত গ্রন্থ—১। আকাশ ও পৃথিবী (শিশু./বি.) ১৯৫৩, ২। আজবকাল (ঐ) ১৯৫৯, ৩। পরাভূত প্রকৃতি (ঐ) ১৯৬০, ৪। চাঁদের দেশ (ঐ) ১৯৬০, ৫। প্রাণ-এর কথা (ঐ) ১৯৬৩, ৬। এগারসনের অমর গল্প-৩ খণ্ড (রূপ.) ১৯৬২-৬৪, ৭। যুক্তিবাদী মানুষ টমাস পেনের জীবনকথা (Alfred owen Aldrige কৃত 'Man of Reason—Life of Thomas Paine' গ্রন্থের অনুবাদ) ১৯৬৫।

**দেবব্রত ঘোষ**। জন্ম তাং—২৪. ১২. ১৯৪২। ঠিকানা—২৬/২৭ কৈপুকুর লেন, শিবপুর, হাওড়া—২। জন্মস্থান—শিবপুর, হাওড়া। পিতা—শৈলেন্দ্রনাথ ঘোষ, মাতা—বিজলী ঘোষ। শিক্ষা—বি. এ., পেশা—চাকুরী। অবিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—কবিতা, বঙ্গবাসী কলেজ পত্রিকা ১৯৬৩। পত্রিকা সম্পাদনা—১। বারুদ, ১৯৭৫। প্রকাশিত গ্রন্থ—১। আর নয় (কা.) ১৩৮০, ২। রুখে দাঁড়াতে (কা.) ১৩৮২।

**দেবব্রত মুখোপাধ্যায় (দে)**। জন্ম তাং—১৯২০ খ্রী। জন্মস্থান—কলিকাতা। পত্রিকা সম্পাদনা—১। দর্শক। গ্রন্থ—১। বাগ ও অজন্তা, ২। ধারা থেকে মাণ্ডু, ৩। রূপকথা, ৪। গাজেয়।

**দেবাশিষ ঘোষ** (জি. দেবাশিসন, ডি. জি., বিশ্বনাথ ঘোষ, রঞ্জনা আয়েজার, সুদর্শন পাঠক)। জন্ম তাং—১৯৪২ খ্রী.। জন্মস্থান—লালমণির হাট। পত্রিকা সম্পাদনা—১। সীমান্তক। গ্রন্থ—১। ঋতু বিচিত্রা, ২। নবজন্ম।

**দেবাশিস বন্দ্যোপাধ্যায়**। জন্ম তাং—১লা ফেব্রুয়ারী ১৯৪২। স্থায়ী ও বর্তমান ঠিকানা—বিদেশীপাড়া, পোঃ—সিউড়ী, বীরভূম। জন্মস্থান—খেমো মেন কলিয়ারি। পিতা—ডাঃ চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায়। মাতা—কল্যাণী বন্দ্যোপাধ্যায়। শিক্ষা—এম. এ. ( হীরেন্দ্রনাথ দত্ত স্বর্ণপদক প্রাপ্ত )। পেশা—গবেষণা। বিবাহিত, দুই পুত্র। প্রথম প্রকাশিত রচনা—কবিতা 'কৃত্তিবাস' পত্রিকায়। পত্রিকা সম্পাদনা—'সন্ধাভাষা' ( সাহিত্য পত্রিকা ) কলকাতা। প্রকাশিত গ্রন্থঃ—১। বীরভূমের যম পট ও পটুয়া ( গবেষণা ), ২। হেমন্তের বিষ ( ক. ) ১৩৮১।

**দেবাংশু সেনগুপ্ত**। ( দেব সেন )। জন্ম তাং—১৯১৫ খ্রীঃ। পেশা—অধ্যাপনা। গ্রন্থ—১। শতাব্দীর স্বপ্ন, ২। লোকশিক্ষা, ৩। হাল্কা সুরে, ৪। স্বর্ণাক্ষর।

**দেবীপ্রসাদ নন্দ**। জন্ম তাং—২৮শে পৌষ ১৩৩৫, শনিবার। স্থায়ী ঠিকানা—পূর্বেশ্বরপুর, ডাকঘর—বাল্যগোবিন্দপুর, জেলা—মেদিনীপুর। বর্তমান ঠিকানা—বসিরহাট, পিন—৭৪৩৪১১, জেলা—২৪ পরগণা। জন্মস্থান—পূর্বেশ্বরপুর। পিতা—৺জ্যোতিপ্রসাদ নন্দ। মাতা—শ্রীমতী মনোরমা নন্দ। শিক্ষা—বি. এস-সি., বি. এ. ( ইংরাজী সাহিত্য )। পেশা—অধ্যাপনা। বিবাহিত। স্ত্রী—স্মৃতি। ২ পুত্র, ১ কন্যা। পত্রিকা সম্পাদনা—১। গণ-সমাজ (সাপ্তা.) ১৯৬৮, ২। আগামী দিন (সাপ্তা.) ১৯৭৬। প্রকাশিত গ্রন্থ—১। শাশ্বতী (ক.) ১৯৭৭, ২। সপ্তমুখী (ক./না.) ১৯৭৮।

**দেবীপ্রসাদ বন্দ্যোপাধ্যায়**। জন্মতাং—১৯৩৬ খ্রীঃ। ঠিকানা—৮০ গঙ্গাপুরী, পূর্ব পুটিয়ারি, ২৪ পরগণা। জন্মস্থান—দক্ষিণ কলকাতা। পেশা—অধ্যাপনা। গ্রন্থ—১। নীলাম্বরী (ক.) ১৯৫৭, ২। বৃষ্টির শব্দ ও অন্যান্য কবিতা (ক.) ১৯৫৯, ৩। কবিতা (ক.) ১৯৫৬-১৯৬১, ১৯৬২।

**দেবীপ্রসাদ মৈত্র**। জন্মতাং—২৭শে আগস্ট ১৯৩৮। স্থায়ী ও বর্তমান ঠিকানা—২ সি, পিকনিক গার্ডেন থার্ড লেন, কলিকাতা-৩৯। জন্মস্থান—১১২ নং পিলখানা রোড, পোঃ—বহরমপুর। পিতা—৺কুঞ্জলাল মৈত্র। মাতা—৺সত্যপ্রভা মৈত্র। শিক্ষা—এম. এ. ( ইংরাজী ), পেশা—চাকুরী। বিবাহিত। পত্নী—অপর্ণা মৈত্র। পুত্র—জয়দীপ মৈত্র। প্রথম প্রকাশিত রচনা—'রাত্রিত্রিধা' কবিতা ১৯৬০ সালে 'আধুনিক কবিতা' পত্রিকায়, ঢাকুরিয়া। প্রকাশিত গ্রন্থ :—১। রোদের মধ্যে যেতে যেতে (ক.) ১৯৭২।

**দেবী রায়**। জন্মতাং—১৭শে শ্রাবণ বুধবার। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৫৬ জয়নারায়ণ বাবু ও আনন্দ দত্ত লেন, হাওড়া-১। জন্মস্থান—হাওড়া। পিতা—শ্রী যুগোলকিশোর রায়। মাতা—শ্রীমতী রজনী রায়। শিক্ষা—বি. এ.। পেশা—চাকুরী। বিবাহিত। পত্নী—শ্রীমতী মালতী রায়। পত্রিকা সম্পাদনা—হাংরি জেনারেশন বুলেটিন। প্রকাশিত গ্রন্থ:—১। শবযাত্রার প্রথম চীৎকারকারী (গদ্য) ২। উপনরক (না.) ৩। আমি ও কলকাতা (ক.) ৪। মানুষ মানুষ (ক) ৫। সাম্প্রতিক তিনজন (শম্ভু রক্ষিত ও সুব্রত ঘোষের সঙ্গে)।

**দেবেশ রায়** (বেদুইন)। গ্রন্থ—সিয়া একটি গোপন চক্র, ২। হ্যানয় থেকে সায়গন, ৩। গ্ল্যামার গার্ল, ৪। এই শহরে, ৫। বাদশা বেগম নফর, ৬। ষশাইতলার ঘাট, ৭। পথে প্রান্তরে, ৮। এ জীবন নাটক নয়, ৯। আমি রেজি স্তব রে।

**ধনঞ্জয় দাশ** (বোধিসত্ব, কলারসিক)। জন্মতাং—২০শে মাঘ ১৩৩৩, শুক্রবার (১২. ২. ১৯২৭)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৫০, রামকৃষ্ণ সমাধি রোড, ব্লক-ঈ, ফ্ল্যাট-১৮, কলি-৫৪। জন্মস্থান—কালিকাপুর, খুলনা (বাঙলাদেশ)। পিতা—৺ব্রজমোহন দাশ। মাতা—সুবাসিনী দাশ। শিক্ষা—বি. এ, (অনার্স)। পেশা—চাকুরী ও সাংবাদিকতা। বিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—কবিতা 'খুলনাবার্তা', ১৯৪৪। পত্রিকা সম্পাদনা—সপ্তর্ষি (খুলনা থেকে ১৯৪৭-৪৮), উত্তরকাল (কলিকাতা থেকে ১৯৬১ সাল), নতুন পরিবেশ (কলিকাতা থেকে ১৯৬৪ সাল)। প্রকাশিত গ্রন্থ:—১। মহাচীন (ক.) ১৯৪৯, ২। শর-সন্ধান (ক.) ১৯৫৬, ৩। ভারতের যাদুঘরে (প্র.) ১৯৬৪, ৪। মনীন্দ্র রায়: কবি ও কবি ব্যক্তিত্ব (সমা.) ১৯৭১, ৫। আমার জন্মভূমি: স্মৃতিময় বাঙলাদেশ (স্মৃতি.) ১৯৭১।

**ধীরেন্দ্র দেবনাথ**। জন্মতাং—১৫ই পৌষ ১৩৩৬, বুধবার (১. ১. ১৯৩০)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—গাঙ্গুলি বাগান সরকারী আবাস, ব্লক—১৩, কলকাতা—৪৭। জন্মস্থান—বাগেরহাট, খুলনা। পিতা—৺নেপালচন্দ্র দেবনাথ। মাতা—৺কুমুদিনী দেবনাথ। শিক্ষা—এম. এ, পি.-এইচ. ডি.। পেশা—অধ্যাপনা। বিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—রবীন্দ্রনাথের দৃষ্টিতে মৃত্যু। কলকাতা ১৯৬৬। পত্রিকা সম্পাদনা—রবীন্দ্রভারতী পত্রিকা, রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়, ৬/৪, দ্বারকানাথ ঠাকুর লেন, কলিকাতা—৭, প্রকাশিত গ্রন্থ:—১। রবীন্দ্রনাথের দৃষ্টিতে মৃত্যু (সমা.) ১৯৬৬।

**ধীরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়** (মনোবিদ, কণাদ শর্মা, কুইক্সট, পর্যবেক্ষক)। জন্মতাং—২৫. ১২. ১৯১১। ঠিকানা—১৩২/১এ বিধান সরণি, কলিকাতা ৭০০০০৪। জন্মস্থান—কাদিহাটি, দমদম, ২৪ পরগণা। পিতা—৺শৈলেন্দ্রকুমার গঙ্গোপাধ্যায়। মাতা—৺তরু গঙ্গোপাধ্যায়। শিক্ষা—চিকিৎসাবিদ্যায় স্নাতক ও মনোরোগ বিদ্যায় বিশেষ শিক্ষাপ্রাপ্ত। পেশা—মনোরোগ চিকিৎসা। বিবাহিত। স্ত্রী—অমিয়া। কন্যা—১। উশ্রী, ২। উর্মি। প্রথম প্রকাশিত রচনা—প্রেম (কা.) ১৯৩৪। পত্রিকা সম্পাদনা—১। প্রবাহ (মা./সা) ১৯২৯-৩৩ খ্রীঃ ২। মানবমন (ত্রৈ./মনোবিদ্যা) ১৯৬১ খ্রীঃ থেকে ৩। মানবমন (ইংরাজী, বছরে দুবার প্রকাশিত হয়) ১৯৭৪ খ্রীঃ থেকে। প্রকাশিত গ্রন্থ—১। প্রেম (ক.) ১৯৩৪, ২। ছায়াপথ (ক) ১৯৩৬, ৩। লিপি ইতিহাস (ক.) ১৯৪৪, ৪। মরুঝঞ্ঝা (না.) ১৯৬২, ৫। স্ত্রীচরিত্র (না.) ১৯৬৮, ৬। সম্রাট/অপারেশন ফাউস্টাস (না.) ১৯৬৯, ৭। লেনিন সরণি (না) ১৯৭১, ৮। কসম (না) ১৯৭২, ৯। বিচ্ছিন্নতার ভবিষ্যৎ (প্র.) ১৯৭৫, ১০। মনের অসুখ ১ম খণ্ড ১ম পর্ব (মনোরোগীদের কাহিনী) ১৯৭৭।

**ধীরেন্দ্রনাথ চক্রবর্তী** (বক্রেশ্বর চক্রবর্তী)। জন্মতাং—১০. ১. ১৯৩৭। স্থায়ী ঠিকানা—৪০ দেশবন্ধু রোড, পোঃ—হিন্দমোটর, হুগলি। বর্তমান ঠিকানা—১৭ হরিশ মুখার্জি রোড, ভদ্রকালী, হুগলি। পত্রিকা সম্পাদনা—১। বকমারি (১৯৫৭-৬২), ২। কণিকা (১৯৬৭), ৩। বেতাল কথা (১৯৫৭-৬২)। গ্রন্থ—১। অন্ধবিহঙ্গ (না.)।

**ধীরেন্দ্রনাথ মুখোপাধ্যায়** (সুশান্ত মুখোপাধ্যায়)। জন্মতাং—২৭শে চৈত্র ১৩১২, রবিবার (১০. ৪. ১৯০৬)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—১২৯ এ, বালিগঞ্জ গার্ডেনস্, কলিকাতা-১৯। জন্মস্থান—বাটিকামারী, ফরিদপুর, বাংলাদেশ। পিতা—৺মনসাচরণ মুখোপাধ্যায়। মাতা—৺কামিনী দেবী। শিক্ষা—এম. এ,। পেশা—অধ্যাপনা। বিবাহিত, পত্নী—৺প্রতিভা মুখোপাধ্যায়। পুত্র—দেবব্রত ও অমিতাভ। প্রথম প্রকাশিত রচনা—পাগলের কথা : (গল্প) "মালঞ্চ" মাসিক পত্র, চৈত্র ১৩২৫। পত্রিকা সম্পাদনা—'মন্দিরা' শ্রী সরস্বতী প্রেস, কলিকাতা (১৩৬০-৬৫)। প্রকাশিত গ্রন্থ :—১। কুটীরের গান (ক.) ১৩৪১ ২। নিশান নাও (ক.) ১৩৫৭ ৩। শীতরাত্রি (ক.) ১৩৭২, ৪। সাহিত্য প্রবাহ (প্র.) ১৩৫৮ ৫। ইংরেজী সাহিত্যে ধারা (প্র.) ১৩৭৪।

**ধীরেন্দ্রলাল ধর** (শ্রীধর মুন্সি)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—

৯ ফকির চাঁদ মিত্র ষ্ট্রীট, কলিকাতা-৯। জন্মস্থান—কলিকাতা। পিতা—৺অমৃতলাল ধর। মাতা—৺কমলকুমারী ধর। শিক্ষা—কলিকাতা বিশ্ববিদ্যালয়ের স্নাতক। অবিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—'শাবক' (গল্প; বিচিত্রা ১৯৩২। পত্রিকা সম্পাদনা—'আনন্দ' (ছোটদের পূজাবার্ষিকী) ১৩৭২ থেকে কলিকাতা। প্রকাশিত গ্রন্থ:—১। অরণ্য দেউল (কি. উ.) ২। বেনগাজীর আখড়া (কি. উ.) ৩। লালচাঁদের টাকা নীমচাঁদের লাঠি (কি. উ) ৪। দুরন্ত যাত্রী (কি. উ.) ৫। অমিয়র এডভেঞ্চার (গ) ৬। সাতকলসী মোহর (কি. উ.) ৭। নীলাচলের পথে (ভ্র.) ৮। কাশ্মীর (ভ্র) ৯। নালন্দা থেকে লুম্বিনী (ভ্র.) ১০। পশ্চিম দিগন্তে (ভ্র.)।

**ধ্রুব মাহাতো** (নাড়ু গোপাল, রঙীন পায়রা, মিষ্ট কাকু)। জন্মতাং—২৭শে কার্তিক ১৩৪৩ (নভে ১৯৩০) বুধবার। স্থায়ী ঠিকানা—গ্রাম+পোঃ—বিশপুরিয়া, পুরুলিয়া। বর্তমান ঠিকানা—J. E./C. P.W. D. c/o-F. C. I, Durgapur 491001. জন্মস্থান—বিশপুরিয়া। পিতা—রবিলোচন মাহাতো। মাতা—শ্রীমতী চাতক দেবী। শিক্ষা—বি. এ. (অনার্স), এল. সি. ই.। পেশা—ভারত সরকারের জুনিয়র ইঞ্জিনিয়ার। বিবাহিত। স্ত্রী—জয়া। কন্যা—১। মাসন, ২। ঝুমন,। পুত্র—১। সুমন, ২। রুমন। প্রকাশিত গ্রন্থ—১। ব্যর্থ নীড় (না) ১৯৭৩।

**নগেন্দ্রনাথ কুণ্ডু** জন্মতাং—৫ই চৈত্র ১৩২৩ (১৮. ৩. ১৯১৭)। ঠিকানা—৭৫ এ আচার্য যোগেশচন্দ্র রায় বিদ্যানিধি রোড, নূতন চটি, বাঁকুড়া। গ্রন্থ—১। How and why world Union is Essential (1968), ২। A humble offering to her Majesty queen Elizabeth II, on her Auspicious coronation, June the 2nd 1953 (1953), ৩। রবীন্দ্র দর্শন (প্র.) ১৯৬৯, ৪। স্বদেশ জীবন (১৯৭২), ৫। মনীষার মনীষা শ্রী অরবিন্দ (প্র.) ১৯৭৮।

**নচিকেতা ভরদ্বাজ** (মৃত্যুজিৎ, শ্রাবন্তী মুখোপাধ্যায়, শ্রাবন্তী মুখোপাধ্যায়।) জন্মতাং—পৌষ ১৩৩৫, বৃহস্পতিবার (জানুয়ারী ১৯২৮)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—১১২ কেন্দ্রীয় রাজগৃহ, বেলভেডিয়র, কলিকাতা-২৭। জন্মস্থান—আলতা, বানরিপাড়া, বরিশাল, বাংলাদেশ। পিতা—৺প্যারীলাল ভরদ্বাজ। মাতা—রাধারাণী দেবী। শিক্ষা—এম. এ., ডি. এল. এস. সি., (কলকাতা) সি. লিব. (বি. এল. এ.,)। পেশা—গ্রন্থাগারিকতা। বিবাহিত,

পত্নী—তপতী ভরদ্বাজ, পুত্র—পূষণ ও উদ্দালক। প্রথম প্রকাশিত রচনা—কলেজ ম্যাগাজিনে ১৯৪৫-৪৬ সালে। পত্রিকা সম্পাদনা—১। পরিবেশক (১৯৫০-৫১), ২। গ্রামের ডাক (১৩৫২-৫৩), ৩। নক্ষত্রের রাত (যুগ্মভাবে)। প্রকাশিত গ্রন্থ:—১। ফরমান (কা.) ১৩৬১, ২। বোরিস পাস্তেরনাকের কবিতা (অনু. কা.) ১৩৭১, ৩। এক মৃত্যু অনন্ত জীবন (কা.) ১৩৮০, ৫। অন্তরূপ রূপান্তর (কা.)।

**ননীগোপাল চক্রবর্তী** ( চক্রধর )। জন্ম তাং—১৩১২ অগ্রহায়ণ (১৮.১২.১৯০৫ ) মঙ্গলবার। ঠিকানা—গেটরোড, কৃষ্ণনগর, নদীয়া। জন্মস্থান—বন্দোবিলা, যশোহর, বাংলাদেশ। পিতা—৺বঙ্কুবিহারী চক্রবর্তী। মাতা—৺কাদম্বিনী দেবী। শিক্ষা—বি এ. ( কলি. বিশ্ব. শান্তিনিকেতন )। পেশা—শিক্ষকতা। সুপারিন্টেণ্ডেণ্ট বি.পি. টেকনিক্যাল স্কুল, কৃষ্ণনগর। ( অবসর-প্রাপ্ত )। বিবাহিত। ২ পুত্র ৫ কন্যা। প্রথম প্রকাশিত রচনা—আমার বন্ধু ভাস্কর (গ্রন্থ)। পত্রিকা সম্পাদনা—১। হোমশিখা (মা.) ২। নদীয়ার মান ( সাপ্তা, )। গ্রন্থ: টেকনিক্যাল বই—১। ছেলেদের হাতের কাজ, ২। তৈরী করা কঠিন নয়, ৩। কাঠের কাজ, ৪। লোহার কাজ, ৫। বাঁশ বেত, পাতা ও শোলার কাজ, ৬। কাঠ ও কাঠের কাজ, ৭। তন্তু শিল্পের কাজ, ৮। রং, বার্নিশ ও পালিশের কাজ, ৯। যে সব শিল্প এ দেশে ছিল না, ১০। বাড়ীতে যা করতে পার, ১১। মাটি ও মাটির কাজ, ১২। ধাতুর পাতা বা সিট মেটালের কাজ, ১৩। বাংলার কুটির শিল্প, ১৪। ঘড়ির কথা, ১৫। প্রশ্নোত্তরে মোটর বিজ্ঞান, ১৬। চামড়ার কাজ, ১৭। ঘর বাড়ীর কথা, ১৮। শিল্প কথা, ১৯। প্রতিদিনের বিজ্ঞান। কৃষি:—২০। আবাদ করলে ফলত সোনা, ভ্রমণ:—২১। আকাশ গঙ্গা, ২২। ঘুরে এলাম সুন্দর বন, অনুবাদ—২৩। টয়লার্স অব দি সি, ২৪। ডন কুইক্সোট, ২৫। গ্যালিভারের ভ্রমণ কথা, ২৬। স্বপন কুমার। শিশুসাহিত্য:—২৭। দুর্গম পথের যাত্রী (এ্যাড), ২৮। শিকারী শশী ( জী. ) ২৯। আমার বন্ধু ভাস্কর ( উ. ), ৩০। রাজা সীতারাম ( না. ), ৩১। হাবুল চন্দোর ( গ. ), ৩২। বাদলা দিনের গল্প ( গ. ), ৩৩। দু' চোখ যেদিকে যায় ( উ. ), ৩৪। পর্বদিনের ইতিকথা, ৩৫। পাজী বুড়ো ( গ. ), ৩৬। আমাদের প্রতিবেশী কীট পতঙ্গ ১৯৭০, ৩৭। চরকাবুড়ী ( গ. ) ১৯৭৬, ৩৮। যাদুঘরে চল যাই ১৯৭৮।

**ননীগোপাল দাশ**। জন্ম তাং—১.১.১৯২৭। ঠিকানা—১৭ দত্তাবাদ

রোড, কলিকাতা-৬৪। জন্মস্থান—গ্রাম—জয়পুর, পোঃ—লোহাগড়া, যশোহর। পিতা—৺বিষ্ণুচরণ দাশ। মাতা—৺গোপালসুন্দরী দাশ। শিক্ষা—বি. কম. (কলি. বিশ.)। পেশা—চাকুরী। বিবাহিত। প্রকাশিত গ্রন্থ:—পূর্ববঙ্গের অধুনা লুপ্ত প্রায় কাড়ার জাতির ইতিহাস (ইতি.) ১৯·৮।

**ননী মিত্র** (মার্কারি এষ্ট্রোলজার্স)। জন্ম তাং—৪ঠা পৌষ, শনিবার (১৯.১২.১৯১৪)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—১২/১ বি গাঙ্গুলীপাড়া লেন, কলিকাতা—২। জন্মস্থান—চট্টগ্রাম। পিতা—৺কামিনীকুমার মিত্র। মাতা—৺সুশীলাবালা মিত্র। শিক্ষা—I.A.। পেশা—অধ্যক্ষ, সম্পাদক, ছন্দগীতিকা, গবর্ণমেণ্ট অনুমোদিত সঙ্গীত শিক্ষায়তন। বিবাহিত, পত্নী—শ্রীমতী জ্যোৎস্না মিত্র। পুত্র—দিব্যেন্দু, ফুলেন্দু, নবেন্দু। কন্যা—নীলা, লীলা, শুভা। প্রথম প্রকাশিত রচনা—জন্মনক্ষত্র ও জীবন রহস্য, কলিকাতা। প্রকাশিত গ্রন্থ:—১। জন্মনক্ষত্র ও জীবন রহস্য ১৩৭৪।

**নন্দগোপাল সেনগুপ্ত** (ন. সে, শ্রীভ্রাম্যমান)। জন্ম তাং—৫ই চৈত্র ১৩১৭, শুক্রবার (২৮.৮.১৯১০)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—২১/১, রসা রোড সাউথ, থার্ড লেন, কলিকাতা-৩৩। জন্মস্থান—ইসলামপুর, মুর্শিদাবাদ। পিতা—বসন্তকুমার সেনগুপ্ত। মাতা—লাবণ্যদেবী। পেশা—অধ্যাপনা ও সম্পাদকতা (যুগান্তর)। বিবাহিত। পত্নী—প্রভাদেবী। পুত্র—পল্লব, কন্যা—অসীমা। প্রথম প্রকাশিত রচনা—'মানসী ও মর্মবাণী'তে ১৯২৫। প্রকাশিত গ্রন্থ:—১। সেতু (ক.) ১৯২৫, ২। মিছে কথা (গ.) ১৯৩০ ৩। পায়ে চলা পথ (না.) ১৯৪০, ৪। বাংলা সাহিত্যের ভূমিকা (প্র.) ১৯৪১, ৫। কান্না হাসির গল্প, ৬। রবীন্দ্রজীবন ও প্রতিভা, ৭। কাছের মানুষ রবীন্দ্রনাথ, ৮। মহানির্বাণ, ৯। যৌবন জলতরঙ্গ, ১০। জীবন দ্বন্দ্ব।

**নয়নকুমার রায়** (অভাগা)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—২, ভুবননগর, পোঃ—চন্দননগর, হুগলী। জন্মস্থান—গয়া, বিহার। পিতা—৺ভুবনমোহন রায়। মাতা—আশালতা রায়। বিবাহিত। পত্নী—শ্রীমতী যূথিকা রায়। প্রথম প্রকাশিত রচনা—কবিতা, দৈনিক স্বাধীনতা, কলিকাতা। পত্রিকা সম্পাদনা—'ভুবন' চন্দননগর, হুগলী ১৯৬৪, "দৈনিক আসার" (কবিতা) ১৯৬৭। হুগলী। প্রকাশিত গ্রন্থ:—১। অসমাপ্ত কাহিনী (১ম ও ২য় খণ্ড) গ. ১৩৭৯, ১·৮২।

**নরেশচন্দ্র চক্রবর্তী**। জন্ম তাং—৩০শে কার্তিক ১৩১৯, বৃহস্পতিবার।

ঠিকানা—৮৪৭ বি টিচার্স কলোনী, আলিপুরদুয়ার জংসন, জেলা—জলপাইগুড়ি। জন্মস্থান—শাহজাদপুর (পাবনা) বাংলাদেশ। পিতা—৺নবদ্বীপচন্দ্র চক্রবর্তী। মাতা—৺রণরঙ্গিনী দেবী। শিক্ষা—আই. এ. কাব্যতীর্থ, সাহিত্যভূষণ (স্বর্ণপদক প্রাপ্ত)। পেশা—অবসরপ্রাপ্ত শিক্ষক, রেলওয়ে উচ্চতর মাধ্যমিক বিদ্যালয়, আলিপুরদুয়ার জংসন জলপাইগুড়ি। বিবাহিত। গ্রন্থ—১। দরদী রবীন্দ্রনাথ (জী/গ) ১৯১৫, ২। গ্রহনক্ষত্রের মিছিলে (স্মৃতি.) ১৯৭৭।

**নরেন্দ্রচন্দ্র রায়**। জন্ম তাং—১৯৩১ খ্রী.। ঠিকানা—পাতুলিয়া, ২৪-পরগণা। জন্মস্থান—ঢাকা, বাংলাদেশ। পিতা-৺ধনঞ্জয় রায়। মাতা—৺সরবিন্দু রায়। শিক্ষা—আই. এস-সি পর্যন্ত. পেশা—চাকুরী। বিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—আলোপাত (ক.) গ্রন্থ ১৯৪৯ খ্রী। প্রকাশিত গ্রন্থ—১। আলোপাত (ক) ১৯৪৯, ২। রূপান্তর (উ) ১৯৫১, ৩। নিউ মুন লাইট (উ.) ১৯৫২, ৪। সুন্দরী কাশ্মীর (ভ্র) ১৯৫৮, ৫। গল্প ও প্রবন্ধ (রম্য) ১৯৬২, ৬। সূর্য পথিক (উ.) ১৯৬৭, ৭। তপতী (উ.)।

**নরেশ গুহ**। জন্ম তাং—১৯২৪ খ্রী.। ঠিকানা—৫ সত্যেন দত্ত রোড, কলিকাতা। জন্মস্থান—টাঙ্গাইল, বাংলাদেশ। পেশা—যাদবপুর বিশ্ববিদ্যালয়ের তুলনামূলক সাহিত্যের অধ্যাপক। পত্রিকা সম্পাদনা—১। সহ-সম্পাদক 'কবিতা' (১৯৫৩)। গ্রন্থ—১। দুরন্তদুপুর (ক.) ১৯৫১।

**নরেশচন্দ্র জানা** (শ্রী পথিক)—জন্ম তাং—১২ ১.১৯৩৬, সোমবার। স্থায়ী ঠিকানা—বৃন্দাবনপুর, পোঃ—তাজপুর, জেলা—মেদিনীপুর। বর্তমান ঠিকানা—ব্লক এম/১, ফ্ল্যাট—১৪, ৪০/১ ট্যাংরা রোড, কলিকাতা-১৫। জন্মস্থান—গ্রাম—বৃন্দাবনপুর, মহকুমা—তমলুক, মেদিনীপুর। পিতা—৺যোগেন্দ্রনাথ জানা। মাতা—৺দক্ষবালা জানা। শিক্ষা—এম এ, পি. এইচ ডি, ডি. লিট। পেশা—অধ্যাপনা, কলিকাতা বিশ্ববিদ্যালয়। বিবাহিত। পত্নী—শ্রীমতী মানু জানা, পুত্র—অলয় জানা। প্রথম প্রকাশিত রচনা—শিশু সাহিত্য ও রবীন্দ্রনাথ, কলিকাতা ১৩৬৬। পত্রিকা সম্পাদনা—সহ-সম্পাদক, ভারতবাণী (মাসিক পত্রিকা) কলিকাতা ১৯৬৫, সাহানা (মাসিক পত্রিকা) কলিকাতা ১৯৬৭। প্রকাশিত গ্রন্থঃ—১। বাংলা সাহিত্যের সংক্ষিপ্ত ইতিহাস (সা. ইতি.) ১৩৬৮, ২। কাহিনী চয়নিকা। (বাংলা সাহিত্যের গল্প) ১৯৬২ ৩। বৃন্দাবনের ছয় গোস্বামী (প্র.) ১৯৭০।

**নরোত্তম হালদার** ( বড়দা, মনুজেশগুপ্ত )। জন্ম তাং—২০শে আশ্বিন ১৩৪১, রবিবার ( ৭.১০.১৯৩৪ )। স্থায়ী ও বর্তমান ঠিকানা—"সাহিত্য মেলা", পোঃ- কাকদ্বীপ, জেলা—২৪ পরগণা। জন্মস্থান- চণ্ডীপুর, ২৪ পরগণা। পিতা—৺বিরিঞ্চি মাধব হালদার। মাতা—শ্রীমতী লক্ষ্মী দেবী। শিক্ষা—পি. ইউ. বেসিক ট্রেণ্ড (ব্রতচারী, সমাজশিক্ষা ও বয়স্কশিক্ষা শিক্ষণ প্রাপ্ত।) পেশা—শিক্ষকতা। বিবাহিত, পত্নী- নমিতা, পুত্র- উত্তম ও গৌতম, কন্যা—তনিমা। প্রথম প্রকাশিত রচনা- 'লাটের চাষী' (ক), 'পৌণ্ড্রক্ষত্রিয়' ( মাসিক পত্রিকা ) ১৩৫৮ সালে কলিকাতা হইতে প্রকাশিত। পত্রিকা সম্পাদনা—দক্ষিণায়ণ', কাকদ্বীপ, ২৪ পরগণা ১৯৭৩ সালে প্রকাশিত। প্রকাশিত গ্রন্থ—১। "কুঁড়ি" (ক) ১৩৭৫, ২। কুসুম (ক) ১৯৬৮, ৩। সোনার বাংলা (ক) ১৯৬৮, ৪। পাতাল তীর্থ শ্রীধাম গঙ্গাসাগর (প্র.) ১৯৭২।

**নলিনীকান্ত চক্রবর্তী**—( 'দি গ্লোব ট্রটার )। জন্মতাং—কার্তিক ১৩৩২ ( ১৯২৬ )। স্থায়ী ও বর্তমান ঠিকানা—বিশ্ব-নিকেতন, হাওড়া-৫। জন্মস্থান—গ্রাম—মুসরপুর পোঃ—আক্রুজগঞ্জ, জেলা—শ্রীহট্ট। পিতা- ৺রজনীকান্ত চক্রবর্তী। মাতা—৺প্রফুল্লবালা দেবী। শিক্ষা—এম. এ. ( ইকোনমিক্স, ইসলামিক হিষ্ট্রি, পোল. সায়েন্স ) বি. টি., পি. এইচ. ডি.। পেশা—শিক্ষকতা। অবিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—' টি টল টকস" ( ইংরাজী হাস্যরসাত্মক রচনা ), শিলচর ক্রণিকল নামক ইংরাজী পত্রিকায়—১৯৫৩ সালে। পত্রিকা সম্পাদনা—১। 'জোয়ার' জঙ্গীপাড়া ১৯৬৫-৭০, ২। বিশ্বপথিক, হাওড়া-৫, ১৯৭০ থেকে। প্রকাশিত গ্রন্থ: ১। তুমি এবং আমি ( কা. ) ১৯৫৬, ২। নো ( কা ) ১৯৫৭, ৩। কবিতা সংচয় ( কা ) ১৩৫৮, ৪। তৈসার তীরের হারচা-উ ( কা. না. ) ১৩৫৮, ৫। আমি দেখিয়াছি পৃথিবীরে, পৃথিবী আরোও বড় ( কা. ) ১৩৫৮, ৬। শেষের গান ( কা. ) ১৯৬০, ৭। আত্মদর্শন বা সব মীমাংসা ( দ. ) ১৯৬২, ৮। মহাবিশ্বের আমি ( কা. ), ১৯৬৫।

**নলিনীকান্ত সাহা** ( পুরুষোত্তম )। জন্মতাং—মাঘ ১৩৪৫, সোমবার ( ৯.১.১৯৩৯ )। স্থায়ী ও বর্তমান ঠিকানা—কাঁঠালপাড়া, পোঃ—বালুরঘাট, পশ্চিম দিনাজপুর। জন্মস্থান- পতিসর ( বাংলাদেশ )। পিতা—৺বিজয়কান্ত সাহা। মাতা- ৺কুসুমকুমারী সাহা। শিক্ষা—এম. এ. ( ইংরাজী )। পেশা—শিক্ষকতা। বিবাহিত। প্রকাশিত গ্রন্থ: ১। প্রথম কবিতা ( কা. ) ১৯৬২।

**নলিনীরঞ্জন চট্টোপাধ্যায়**। জন্মতাং—১৯শে কার্তিক ১৩২৮ (৫.১১.১৯২১) শনিবার। ঠিকানা—৭/২ বি রাজেন্দ্রনাথ রায়চৌধুরী লেন, কলিকাতা-৭০০০৩৬। জন্মস্থান—দক্ষিণেশ্বর (মাতুলালয়)। পিতা—৺ভূপেন্দ্রপ্রসাদ চট্টোপাধ্যায়। মাতা—শ্রীমতী বিজনবালা দেবী। শিক্ষা—এম. এ. (বাংলা—কলি. বিশ্ব.)। পেশা—অধ্যাপনা (বঙ্গবাসী কলেজের বাংলা ভাষা ও সাহিত্য বিভাগের প্রধান অধ্যাপক।) বিবাহিত। স্ত্রী—রেণুকা। দুই পুত্র—১। অভিরঞ্জন, ২। যতিশঙ্কর। প্রথম প্রকাশিত রচনা—'প্রাচীন সাহিত্যে বাঙালীর খাদ্যপ্রিয়তার সন্ধান'—দেশ ১২ জুলাই ১৯৫২। গ্রন্থ—১। শ্রীরামকৃষ্ণ ও বঙ্গরঙ্গমঞ্চ (প্র.) ১৯৭৮।

**নারায়ণচন্দ্র চন্দ** (চন্দন)। জন্মতাং—১৯১৩ খ্রী.। জন্মস্থান—পাবনা, বাংলাদেশ। পেশা—শিক্ষকতা। গ্রন্থ—১। গল্পবিতান, ২। রাণা প্রতাপসিংহ, ৩। বুনিয়াদী শিক্ষা, ৪। মানুষের রহস্য, ৫। শিক্ষা প্রসঙ্গে।

**নারায়ণ চৌধুরী** (নারদ, সুদর্শন চৌধুরী, ভিনদেশী, জড় ভরত)। জন্মতাং—২৮শে আশ্বিন ১৩১৯, সোমবার (১৪.১০.১৯১২)। স্থায়ী ও বর্তমান ঠিকানা—ই/৮, সি. আই. টি. বিল্ডিংস, সিংহীবাগান, কলিকাতা-৭। জন্মস্থান—কুমিল্লা, পূর্ববঙ্গ (বাংলাদেশ)। পিতা—৺মুরারিমোহন চৌধুরী। মাতা—৺সরোজিনী চৌধুরী। শিক্ষা—কলিকাতা বিশ্ববিদ্যালয়ের গ্রাজুয়েট। পেশা—গ্রন্থকার ও সাংবাদিক। বিবাহিত। পত্নী—শ্রীমতী সুষমা চৌধুরী, পুত্র-কন্যাদের নাম—মঞ্জুশ্রী, জয়শ্রী, গীতশ্রী, বনশ্রী, শান্তশ্রী ও কল্যাণ। প্রথম প্রকাশিত রচনা—পরীর দেশ (গল্প)—১৯২৫ সালের ডিসেম্বর মাসে কলিকাতায় 'খোকাখুকু' নামক শিশুমাসিকে প্রকাশিত। পত্রিকা সম্পাদনা—১। সমকালীন (সৌম্যেন্দ্রনাথ ঠাকুরের সঙ্গে যুগ্মভাবে ১৯৫০-৫১), ২৪ চৌরঙ্গী, কলকাতা, ২। উত্তরসূরী (শিবনারায়ণ রায়ের সঙ্গে যুগ্মভাবে ১৯৫০-৫১), পাইকপাড়া, কলকাতা। প্রকাশিত গ্রন্থ—১। সংগীত পরিক্রমা (প্র.) ১৯৫১, ২। বাংলার সাহিত্য (প্র.) ১৯৫৫, ৩। বাংলার সংস্কৃতি (প্র.) ১৯৫৫, ৪। সমকালীন সাহিত্য (প্র.) ১৯৫৬, ৫। আধুনিক সাহিত্যের মূল্যায়ন (প্র.) ১৯৫৭, ৬। অম্লমধুর (প্র.) ১৯৫৬, ৭। অথ বর্ণপরিচয় কথা (প্র.) ১৯৫৭, ৮। আত্ম-দর্শন (প্র.) ১৯৫৬, ৯। সাহিত্যের গতি ও প্রকৃতি (প্র.) ১৯৫৮, ১০। সাহিত্যের সমস্যা (প্র.) ১৯৫৯, ১১। সাহিত্য ও সমাজমানস (প্র.) ১৯৬২, ১২। কথাসাহিত্য (প্র.) ১৯৬৪, ১৩। মহাপ্রাণ হরেন্দ্রকুমার (জী.) ১৯৫৭,

১৪। গান্ধীজি ( জী. ) ১৯৬৯, ১৫। Maharshi Devendranath Tagore ( জী. ) ১৯৭৩।

**নারায়ণ দত্ত** ( সমীরণ সেন )। জন্মতাং—৮ই জানুয়ারি ১৯২৮, রবিবার। স্থায়ী ও বর্তমান ঠিকানা—পোঃ—বৈঁচিগ্রাম, জেলা—হুগলী। জন্মস্থান—গ্রাম+পোঃ—দেবীপুর, জেলা—বর্ধমান। পিতা—৺বিজয়কৃষ্ণ দত্ত। মাতা—শ্রীমতী ভক্তিমতি দত্ত। শিক্ষা—এম. এ. (বাংলা)। পেশা—চাকুরী। বিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—রবিদাদুর দপ্তর, ১৯৪১, মাসিক পাঠশালা। প্রকাশিত গ্রন্থ—১। দরবারী কানড়া।

**নারায়ণ দাশশর্মা** ( চার্বাক, না. দা. সা. )। জন্মতাং—১৯২৯ খ্রীঃ। জন্মস্থান—ঝালকাটি, বরিশাল, বাংলাদেশ। পত্রিকা সম্পাদনা—১। বৃহস্পতি, ২। অচলপত্র। গ্রন্থ—১। ঋতু সংহার, ২। অন্ধ মৌমাছি ( নীলকণ্ঠের সঙ্গে )।

**নারায়ণ সান্যাল** ( আধুনিকা দেবী, বিকর্ণ )। জন্মস্থান—কৃষ্ণনগর, নদীয়া। পেশা—উচ্চপদস্থ সরকারী কর্মচারী। গ্রন্থ—১। বাস্তুবিজ্ঞান, ২। দণ্ডক শবরী, ৩। অপরূপা অজন্তা ( রবীন্দ্র পুরস্কারপ্রাপ্ত ), ৩। গজমুক্তা, ৫। বিশ্বাসঘাতক, ৬। আমি নেতাজীকে দেখেছি, ৭। নেতাজী রহস্য সন্ধানে, ৮। জাপান থেকে ফিরে, ৯। আমি রাসবিহারীকে দেখেছি, ১০। কলিঙ্গের দেব দেউল, ১১। নক্ষত্রলোকের দেবতাত্মা।

**নারায়ণ সেনগুপ্ত** ( নিবেদক )। জন্মতাং—২৩.১ ১৯৩৩, বৃহস্পতিবার। স্থায়ী ঠিকানা—৺/৮০, রামকৃষ্ণ মিশন রো, মকদমপুর, মালদঃ। বর্তমান ঠিকানা—আর. টি. এস কলোনী ১০৫৮/৩, পোঃ ও জেলা—বিলাসপুর, মধ্যপ্রদেশ। জন্মস্থান—কলকাতা। পিতা—৺সুরেন্দ্রনন্দন সেনগুপ্ত। মাতা—৺শতরূপা দেবী। শিক্ষা—আই. এস-সি ( এগ্রি. )। পেশা—কেন্দ্রীয় সরকারী কর্মচারী। বিবাহিত। স্ত্রী—লক্ষ্মী, তিন কন্যা—গোপা, রূপা, নীপা। প্রথম প্রকাশিত রচনা—দৈনিক বসুমতীর 'ছোটদের পাতা' ১৯৫০ খ্রীঃ। পত্রিকা সম্পাদনা—১। প্রগতি, ২। পূর্বরাগ, ৩। পদক্ষেপ, ৪। বঙ্গভারতী। গ্রন্থ—১। সাতটি তারা ( গ. ) ১৯৫৬, ২। সফর—উত্তর ভারত পর্ব ( ভ্র. ) ১৯৬৩, ৩। ঐ—দক্ষিণ ভারত পর্ব ( ভ্র. ) ১৯৬৬, ৪। ঐ—রাজস্থান পর্ব ( ভ্র. ) ১৯৭৮।

**নিখিলরঞ্জন মাইতি** ( শুভঙ্কর গোস্বামী )। জন্মতাং—১লা জ্যৈষ্ঠ ১৩৪৩ সোমবার। স্থায়ী ঠিকানা—গ্রাম—কলাগেছিয়া, পোঃ—আড়ং কিয়ারনা, থানা - ময়না, জেলা—মেদিনীপুর। বর্তমান ঠিকানা—৩/এ-১০, ইউনিট নং-২,

গোলাবাজার, পোঃ—খড়্গপুর, জেলা—মেদিনীপুর। জন্মস্থান—কলাগেছিয়া। পিতা—শ্রীযুক্ত হারাধন মাইতি। মাতা—শ্রীযুক্তা গৌরীবালা মাইতি। শিক্ষা—এম. কম্. (কলি. বিশ্ব.)। পেশা—চাকুরী (রেলওয়ে সংস্থান)। বিবাহিত। স্ত্রী—কানন, পুত্র—১। সুব্রত, কন্যা—মৌসুমী। প্রথম প্রকাশিত রচনা—মতের ফের (গ.), বসুমতী সাময়িকী, ১৮ই আশ্বিন ১৩৭১, রবিবার। পত্রিকা সম্পাদনা—১। পল্লীরূপা (মা.)। গ্রন্থ—১। অভিশপ্ত প্রেম (উ.) ১৩৭৬, ২। মৌসুমী (কা.) ১৩৭৬, ৩। বনফুল (কা.) ১৩৭৪।

**নিখিল সরকার** (দৌবারিক, শ্রীপান্থ)। জন্মতাং—১৯৩৫ খ্রীঃ। জন্মস্থান—মৈমনসিংহ, বাংলাদেশ। পেশা—আনন্দবাজার পত্রিকার সহ-সম্পাদক। গ্রন্থ—১। হারেম, ২। ঠগী, ৩। রাজসিক, ৪। কলকাতা, ৫। নাম ভূমিকায়, ৬। সাতরানী আটবেগম।

**নিখিলেশ গুহ**। জন্ম তাং—১১ই এপ্রিল ১৯৩৭। স্থায়ী ও বর্তমান ঠিকানা—৬৫/১এ জোড়াবাগান রোড, পোঃ—নাকতলা, কলিকাতা—৪৭ জন্মস্থান—৯ নং হিন্দুস্থান পার্ক, কলিকাতা ২৯। পিতা- পূর্ণেন্দু গুহ, মাতা—অরুণা গুহ। শিক্ষা—এম. এ., পেশা—অধ্যাপনা, অবিবাহিত। পত্রিকা সম্পাদনা—'অন্তরীপ' ফেব্রুয়ারি ১৯৭৫, কলিকাতা। প্রকাশিত গ্রন্থঃ—১। ম্যাক্সিমগোর্কি রচনাবলি ও ভূমিকা (অনু.) ১৯৭৪।

**নিতাইচন্দ্র ঘোষ** (শ্রী নিত্যানন্দ)। জন্ম তাং—১৩৩৪ সাল। ঠিকানা—বেঁউচ্যা, পোঃ—গোদাপিয়াশাল, জেলা—মেদিনীপুর। জন্মস্থান- কুড়ালগঞ্জ, পিতা—৺সারদাপ্রসাদ ঘোষ, মাতা—৺ভুবনমোহিনী ঘোষ। শিক্ষা—ষষ্ঠ শ্রেণী। পেশা—চাষ ও ব্যবসা, বিবাহিত। স্ত্রী—কমলা। গ্রন্থ—১। গল্পমুকুল (গ.) ১৯৬১, ২। ভুলের শেষে ১৩৮০।

**নিতাই বসু**। জন্মতাং—২৩শে মাঘ ১৩৪২ (৬. ২. ১৯৩৫) বুধবার। ঠিকানা—৭২/৪ বারুইপাড়া লেন, কলিকাতা—৭০০০৩৫। জন্মস্থান—গ্রাম—সিরাজকাটি, পোঃ—নওয়াপাড়া, জেলা—যশোহর, বাংলাদেশ। পিতা—শ্রীবিশ্বেশ্বর বসু, মাতা—শ্রীমতী ননীবালা বসু। শিক্ষা—এম. এ. (বাংলা), পি-এইচ. ডি. (কলি. বিশ্ব.)। পেশা—স্টেট ব্যাঙ্ক অফ ইণ্ডিয়ায় চাকরি। বিবাহিত। দুই পুত্র—১। সন্দীপ, ২। জয়দীপ। গ্রন্থ—১। মানিক বন্দ্যোপাধ্যায় (প্র.) ১৯৬১, ২। রসশেখর রাজশেখর (প্র.) ১৯৬২, ৩। তারাশঙ্করের শিল্পিমানস (প্র.) ১৯৭৩।

**নিত্যনারায়ণ বন্দ্যোপাধ্যায়**। জন্ম তাং—১২ই শ্রাবণ ১৩১৮ (২৮. ৭. ১৯১১।) স্থায়ী ঠিকানা—৬৭ একডালিয়া রোড, কলি-৭০০০১৯। বর্তমান ঠিকানা—এ-১৪ গ্রীণ পার্ক, নিউ দিল্লী-১৬। জন্মস্থান- লাভপুর, বীরভূম। পিতা—৺রায়বাহাদুর নির্মলশিব বন্দ্যোপাধ্যায়—এম. বি. ই., মাতা শ্রীমতী বিশ্বেশ্বরী দেবী। শিক্ষা—লাভপুর, কলিকাতা ও ইংলণ্ড পেশা- পূর্বে জমিদারী, কয়লাখনি, ব্যাঙ্কিং, ইনসিওরেন্স ইত্যাদি। বর্তমানে ব্যবসায় থেকে অবসরগ্রহণ। বিবাহিত। দুই পুত্র, দুই কন্যা। পত্রিকা সম্পাদনা—১। বীরভূমের কথা (সাপ্তা.) আনু. ১৯৩৪, ২। Hindutra (ইং মাসিক) ১৯১০। গ্রন্থ—১। পশ্চিম প্রবাসী (ভ্র.), ২। কাঁটা (গ.) ৩। অগ্রগামী (গ), ৪। রাশিয়ান পো (গ.), ৫। মাটির পুতুল (গ), ৬। চিত্রে রুশ বিদ্রোহের ইতিহাস (ইতি.), ৭। রাশিয়ার ভ্রমণ (ভ্র.), ৮। দুধের ব্যবসা (শিল্প), ৯। সম্ভবামি যুগে যুগে (না), ১০। রক্ততিলক (না) ১১। ভুল (না.), ১২। পৃথ্বীরাজ (না.)। ১৩। হিন্দুরাষ্ট্রের রূপরেখা (প্র.), ১৪। Modern Agriculture, ১৫। Bankers Guide, ১৬। Spiritual Socialism, ১৭। Russia Today, ১৮। Manu & Modern Times ১৯। কাশ্মীর (ভ্র)।

**নিত্যানন্দ সাহা** (প্রজাপতি)- জন্ম তাং ১৯২০ খ্রী.। জন্মস্থান—কুষ্টিয়া, বাংলাদেশ। গ্রন্থ- ১। প্রেম ও প্রেয়সী, ২। প্রেমের সমাধি তীরে, ৩। কবি ও কবিতা, ৪। ধূলার ধরণীতে, ৫। মানসী।

**নির্মল বসাক**। জন্ম তাং—১৫ই অগ্রহায়ণ ১৩১৮ মঙ্গলবার। ঠিকানা—২২।৩, বালিগঞ্জ স্টেশন রোড, কলিকাতা-১৯। জন্মস্থান—সিঙ্গাইর, ঢাকা (বাংলাদেশ) পিতা—নলিনীকুমার বসাক, মাতা—গিরিবালা বসাক শিক্ষা—আই. এস. সি. ব্যাচেলর অব ইঞ্জিনীয়র। পেশা- চাকুরী (ইঞ্জিনীয়ার)। বিবাহিত। পত্নী—ইন্দিরা বসাক। প্রথম প্রকাশিত রচনা—তুমি এলে (কাব্যগ্রন্থ) কলিকাতা, ১৩৭৭। প্রকাশিত গ্রন্থঃ—১। তুমি এলে (কা) ১৩৭৭, ২। নৈঃশব্দ্যের অনুভব (কা.) ১৩৮১।

**নির্মল বসু** (নির্মল ভাই)। জন্ম তাং—১৯২০ খ্রী.। জন্ম- কলিকাতা। পেশা—আকাশবাণী কলকাতা। গ্রন্থ—১। মেলুর পাঁচালী, ২। পুজোর বাজার, ৩। পুজোর হাসিখুশী।

**নির্মলেন্দু ঘোষ** (আনন্দ)। জন্ম তাং—১৫ই আশ্বিন ১৩৪০

রাধু গোস্বামী | গদ্যের দালানে কোলাজ এবং অন্যান্য | রামকৃষ্ণ গোস্বামী, ২৭২ বঙ্কিম পল্লী, সোদপুর, ২৪ পরগণা | প্রাপ্তিস্থান :—বিশ্বজ্ঞান, ৯/৩ টেমার লেন, কলি-৯ | গ. | ৬·০০ | পৃ. ৮০ | দোলপূর্ণিমা ও বুদ্ধপূর্ণিমা ১৩৮৫ (২২.৫.১৯৭৮) | মোট ১৩টি গল্প আছে।

রাণা চট্টোপাধ্যায় | নষ্ট যৌবন অন্ধকার বসন্ত | মহাপৃথিবী | ক. | ৪·০০ |

রেভারেণ্ড জেমস লঙ্‌ | প্রবাদমালা (পুনর্মুদ্রণ) | নবপত্র প্রকাশন | বিধ. | ১০·০০ |

লক্ষ্মীনারায়ণ দাস | চক্ষে আমার তৃষ্ণা | শ্রীমতী লক্ষ্মী দাস, ৩০/২ কালাচাঁদ নন্দী লেন, হাওড়া-১। ক. | ৪·০০।

লিপি রায় | লিপি রায়ের সংকলন | শ্রী চিত্ত দাস, লেখন প্রকাশনী, ২ এ রমেশ মিত্র রোড, কলি-২৫ | বিধ. | ৫·০০ | পৃ. ৪০ | প্রকাশকালের উল্লেখ নেই। প্রবন্ধ, প্রশ্নোত্তর, গল্প মিলিয়ে এই সংকলন।

" | অতন্দ্র | শ্রীমতী মিনতি রায়, রায়পুর, মধ্যপ্রদেশ | পরিঃ—এইচ. সি. নাথ এণ্ড ব্রাদার্স, ১১৭ আশুতোষ মুখার্জী রোড, কলি-২৫ | গ. | ৬·০০ | পৃ. ৮৭ | প্রকাশকালের উল্লেখ নেই। মোট ১৭টি গল্প আছে।

লীলা মজুমদার | ঢুলিয়া | নাথ ব্রাদার্স | শিশু | ৫·০০।

শক্তি চট্টোপাধ্যায় | পরশুরামের কুঠার | স্বরলিপি | ক.।

" | মানুষ বড়ো কাঁদছে | আনন্দ পাব. প্রা. লি | ক. | ৫·০০ |

" | কাব্যসংগ্রহ—২য় | বিশ্ববাণী প্রকাশনী | ক. | ২০·০০।

শক্তিপদ রাজগুরু | উত্তরের পাখি | বিশ্ববাণী প্রকাশনী | উ. | ১০·০০।

" | কিছু পলাশের নেশা | সাহিত্য সংস্থা | উ. | ১০·০০।

শঙ্কর সেনগুপ্ত | লোকবৃত্ত : ক্ষেত্র-নিরীক্ষার মূলসূত্র | শ্রীচিত্তরঞ্জন সেনগুপ্ত, ইণ্ডিয়ান পাবলিকেশন্‌স্‌, ৩ আবদুল হামিদ স্ট্রীট, কলিকাতা-৭০০০৬৯ | লোক. | ১০·০০ | পৃ. ১৩৬ | ১লা বৈশাখ ১৩৮৫ (১৫.৪.১৯৭৮) | লোক-সাহিত্য গবেষণায় Field Work বা ক্ষেত্র নিরীক্ষার গুরুত্ব অপরিসীম। বর্তমান গ্রন্থে ক্ষেত্র-নিরীক্ষা সম্বন্ধে বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গীতে আলোচনা করা হয়েছে।

শঙ্করীপ্রসাদ বসু | বিবেকানন্দ ও সমকালীন ভারতবর্ষ (৩য় খণ্ড) মণ্ডল বুক হাউস | প্র. | ৩০·০০।

শঙ্কু মহারাজ | মায়াময় মেঘালয় | বিশ্ববাণী প্রকাশনী | ভ্র. | ১৬'০০ |

" | চরৈবেতি | সাহিত্য | ভ্র. | ১০'০০ |

শঙ্খ ঘোষ | তুমি তো তেমন গৌরী নও | দে'জ পাবলিশিং | ক. | ৪'০০ |

শচীন্দ্র মুখোপাধ্যায় | দুর্গম গিরি চাম্বা | প্রফুল্ল গ্রন্থাগার | ভ্র. | ৪'০০ |

শম্ভু ঘোষাল | মালতী সন্ধ্যা | প্রমীলা প্রকাশনী | র. উ. | ৩'৫০ |

" | মোগল হারেমে শেষ রাত্রি | " | র. উ. | ৫'০০ |

শশাঙ্ক হাইত | প্রতিশব্দ | তপতীরাণী হাইত, গ্রাম—কনকাসাই, পোঃ—আতরখি, জেলা—মেদিনীপুর | ক. | ৪'০০ | পৃ ৫৬ | পৌষ ১৩৮৪ | মোট ৭৫টি কবিতা আছে।

শংকর | মরুভূমি | দে'জ পাবলিশিং | উ. | ১২'০০ |

শংকর মিত্র সম্পাদিত | মাণিক্য | বৈদ্যনাথ বন্দ্যোপাধ্যায়, নিঃসঙ্গ অবসরে প্রকাশন, ৩৬/৫/৬ ভট্টাচার্য পাড়া লেন, হাওড়া-৪ | কিশোর সংকলন | ৩'০০ | পৃ. ১০৩ | সেপ্টে, ১৯৭৮ | কবিতা ও ছড়া, গল্প ও নাটক, প্রবন্ধ ও জীবনী বিষয়ক রচনা নিয়ে এই সংকলন।

শান্তনু দাস | কাফের | দে'জ পাবলিশিং | ক. | ৪'০০ |

শান্তিদেব ঘোষ | রবীন্দ্রনাথের পূর্ণাঙ্গ শিক্ষাদর্শে সঙ্গীত ও নৃত্য | আনন্দ পাব. প্রা. লি. | সং | ৫'০০ |

শান্তিপ্রিয় বন্দ্যোপাধ্যায় | ফুটবল খেলার আইন-কানুন | নিউ বেঙ্গল প্রেস (প্রা.) লি. | খে. | ৬'০০ |

" | বাঘা ক্রিকেটার পাতৌদি | " | খে. | ৭'০০ |

শ্রীমতী শান্তিসুধা ঘোষ | বীর সংগ্রামী সতীন্দ্রনাথ সেন | সাহিত্যসংসদ | জী. | ১০'০০ |

শান্তিময় চট্টোপাধ্যায় ও এণাক্ষী চট্টোপাধ্যায় অনূ | মহাকাশে ভারত (মোহনসুন্দর রাজন) | প্রকাশন বিভাগ, তথ্য ও বেতার মন্ত্রক ভারত সরকার | বি. | ৯'০০ |

শ্যামলকান্তি দাস | কাগজকুচি | পত্রমিতা | ক. | ১'০০ |

শ্যামল গঙ্গোপাধ্যায় | স্বর্গের পাশের বাড়ি | শৈব্যা | উ. | ১০'০০ |

" | জলপাত্র | বিশ্ববাণী প্রকাশনী | উ. | ৭'০০ |

অধ্যাপক শ্যামসুন্দর মাইতি সম্পা | বলেন্দ্র কবিতা সমগ্র | পরি :—দে বুকস্টোর | ক. | ১০'০০ |

শ্যামসুন্দর মাইতি সম্পা. | কাব্য চয়নিকা : দেবেন্দ্রনাথ সেন | „ | ক. | ১০˙০০ |

„ | কাব্য চয়নিকা : অক্ষয়কুমার বড়াল | „ | ক. | ১০˙০০ |

শিপ্রা দত্ত | চরিত্রে রামায়ণ মহাভারত ৩য় ও ৪র্থ পর্ব | ডি. এম. লাইব্রেরী | বিধ. | ২৫˙০০+১৬˙০০ |

শিবকালী ভট্টচার্য | চিরঞ্জীব বনৌষধি—৫ম খণ্ড | আনন্দ পাব. প্রা. লি. | ২৫˙০০ |

শিবপ্রসাদ সমাদ্দার | ক্যালকাটা ইজ | দি কর্পোরেশন অফ ক্যালকাটা | প্র. | ৪০˙০০ |

শিবরাম চক্রবর্তী | হর্ষবর্দ্ধনের নানারঙ্গ | ইউনিভার্সাল পাবলিশার্স | বিধ. | ৫˙৫০ |

শিবেন মজুমদার | ঘুঙুর | দেবকুমার বসু, বিশ্বজ্ঞান. ৯/৩ টেমার লেন, কলি-৯ | উ. | ৯˙০০ | ১৪৮ | আশ্বিন ১৩৮৫ ( সেপ্টে. ১৯৭৮ ) |

"শ্রী শিবেন মজুমদার একালের মানুষের কথা লিখেছেন খুব নিষ্ঠার সঙ্গে। উপন্যাসের মূল কাহিনীটি প্রণয়মূলক, যার শেষ অঙ্কে যুক্ত হয়েছে বিষাদের অনুভূতি। উপন্যাসটি শেষ করার পরও সেই মধুর বিষণ্ণ ভাবটি মনে লেগে থাকে অনেক্ষণ।" ( সুনীল গঙ্গোপাধ্যায় ) |

শিশির কর | গঙ্গায় বাঘ | আনন্দ পাব. প্রা. লি. | কি. উ. | ৪˙০০ |

শিশির ভট্টাচার্য সম্পা. | অন্য দিনের কবিতা | ৫৮/১১৮ লেক গার্ডেনস্, কলি-৪৫ | ক. | ৭˙৫০ |

শিশির মজুমদার | ছোট বউ ও কালো-বিড়াল | রামায়ণী প্রকাশ ভবন | শিশু. | ৪˙০০ |

শীর্ষেন্দু মুখোপাধ্যায় | মনোজদের অদ্ভুত বাড়ী | আনন্দ পাব. প্রা. লি. | কি. উ. | ৬˙৫০ |

„ | নয়ন শ্যামা | ক্যালকাটা পাব. | উ. | ১১˙০০ |

„ | গঞ্জের মানুষ | বিশ্ববাণী প্রকাশনী | উ. | ১২˙০০ |

„ | তিন হাজার দুই | স্বরলিপি | উ. | ৭˙০০ |

শ্রীবাসব | নাজমা বেগম | বিশ্ববাণী প্রকাশনী | উ. | ১০˙০০ |

„ | গুলবাবু | „ | উ. | ১৪˙০০ |

শুক্লা বন্দ্যোপাধ্যায় | শব্দ তুমি বলো | মণি প্রকাশনী | ক. | ৪˙০০ |

ড. শুদ্ধসত্ত্ব বসু | বাংলা সাহিত্যের নানারূপ | প্র. | ২০˙০০ |

„ সম্পা. | ভালবাসা-পদাবলী | ভারতী প্রকাশনী | ক. |

শুভেন্দু চট্টোপধ্যায় সম্পাদিত। কাবেরী। অণিমা চট্টোপাধ্যায়, বৈকুণ্ঠনগর সড়ক, শক্তিনগর, কৃষ্ণনগর, নদীয়া। ক.। ৭'০০।

শের জং। ভোরাকাটার অভিসারে। বিশ্ববাণী প্রকাশনী। উ.। ১৫'০০।

শ্বেত কেউটে। বেপরোয়া ছোবল। নিধীরচন্দ্র দাস, শ্বেত কেউটে পাবলিশিং কনসার্ণ, ২৭/৪৫ কে এম নস্কর রোড, কলি-৪০। ৬'০০।

„ । বাপের পাঁঠাবলি। „। বিধ.। ৩'০০।

শৈল চক্রবর্তী। নিরীহ দৈত্য। নির্মল বুক এজেন্সী। শিশু.। ০'৫০।

শৈলেনকুমার দত্ত। মনীষী জীবন ও বিচিত্র প্রসঙ্গ। আশা প্রকাশনী। বিধ.। ৭'০০।

শৈলেন্দ্রনাথ চট্টোপাধ্যায়। **ইহলোক ও পরলোক**। সংকলক কর্তৃক ৩২/১রাধাকান্ত জিউ ষ্ট্রীট, কলি-৪। ধ.। ২'৫০। পৃ. ৬০। লেখক ইহলোক ও পরলোকতত্ত্ব সম্পর্কে বিভিন্ন আলোচনা করেছেন।

„ । **সংশয় নিরসন**। „। ধ.। ১'০০। পৃ. ৪৬। শ্রীশ্রীরাসে গোপী-দের শ্রীকৃষ্ণের সংগে মিলন, হিন্দুর শিবলিঙ্গের পূজা এবং পুরীতে জগন্নাথ দেবের মন্দিরগাত্রে মিথুনীভূত মূর্তি সম্বন্ধে যে-সব ভ্রান্ত ধারণা আছে লেখক তা নিরশন করার চেষ্টা করেছেন।

„ । **বিস্তারিত সামবেদীয় সন্ধ্যাপদ্ধতি ও উপনয়ন বিধি**। „। ধ.। ২'০০। পৃ. ৬৪। ২য় সং—১৩৮২।

শৈলেশ দে সম্পা.। অগ্নিযুগ। পূর্ণ প্রকাশন। প্র.। ২৫'০০

সঞ্জীব চট্টোপাধ্যায়। পায়রা। আনন্দ পাব. প্রা. লি.। উ.। ৬'০০।

„ । অশেষ। নাথ. পাব. হাউস। উ.। ৬'০০।

সত্যজিৎ চৌধুরী। অবনীন্দ্র নন্দনতত্ত্ব। সান্যাল প্রকাশন। শিল্প। ১৫'০০।

সত্যজিৎ চৌধুরী, দেবপ্রসাদ ভট্টাচার্য, নিখিলেশ্বর সেনগুপ্ত সম্পা। হর-প্রসাদ শাস্ত্রী স্মারকগ্রন্থ। সান্যাল প্রকাশন। প্র.। ৩০'০০।

সত্যব্রত বসু। **সাজে বসুমতী সুন্দরী**। মন্দাকিনী বসু, সুচিন্তা প্রকাশনী, ডি ২৬, বাঘাযতীন পল্লী, কলিকাতা-৩২। না./শিশু.। ৩'০০। পৃ. ৬০। বৈশাখ ১৩৭৫ (এপ্রিল ১৯৭৮)। ছোটদের জন্য গদ্যে-পদ্যে এবং গানে তিনটি নাটিকা—সাজে বসুমতী সুন্দরী, বৃষ্টি এলো, রাজু ধোপার গাধা পরিবেশন করা হয়েছে।

সত্যেন সান্যাল। বিজ্ঞানের পাগলামো। আশা প্রকাশনী। বি.। ৪'০০

সত্যেন্দ্র আচার্য | প্রিয়জনোচিত | সাহিত্যশ্রী | গ. | ১২'০০ |

„ | লীলা অভিনব | জয়দীপ পাবলিকেশনস্ | উ. | ৭'০০

„ | কেরিয়ার গাইড | মডেল পাব. হাউস | বিধ. | ১৫'০০ |

সনাতন গোস্বামী | কবি ভারতচন্দ্র। প্র. | ৮'০০ | কবি ভারতচন্দ্রের জীবন ও সাহিত্যকৃতি নিয়ে আলোচনা করা হয়েছে।

সঞ্জীব চট্টোপাধ্যায় | দুই মামা | শৈলশ্রী লাইব্রেরী | শিশু. | গ. | ১০'০০ |

সন্তোষকুমার ঘোষ | রবীন্দ্র চিন্তা | হেমলতা প্রকাশনী | প্র. | ১০'০০ |

অধ্যাপক সন্তোষকুমার চট্টোপাধ্যায় | অনুধ্যান ও নানাচিন্তা | জেনারেল বুকস | প্র. | ৫'০০ |

সন্তোষকুমার দে | শতগল্প | শ্রী কালীপদ চট্টোপাধ্যায়, বিচিত্রা প্রকাশনী, ৭ নবীন কুণ্ডু লেন, কলিকাতা-৭০০০০৯ | গ. | ২৫'০০ | পৃ. ৪৬৬ | ৬ই বৈশাখ ১৩৮৪ | মোট ১০১টি গল্প আছে। ড. হরপ্রসাদ মিত্র ভূমিকা লিখছেন।

সন্তোষকুমার ভটাচার্য | সান্ত্বনা | লাল মা কর্তৃক ৭ কেদারনাথ মুখার্জী লেন, পোঃ—বালি, হাওড়া | ধ. | ১'০০ |

সন্তোষ পাল | দাবী | শ্রীমতী অঞ্জলি পাল, ক্রেড—৩/৩২৮ বদরতলা কুমারপাড়া লেন, কলি-৪৪ | উ. | ৬'০০ | পৃ ১০৬ | মাঘ ১৩৮৫ | শ্রমিক আন্দোলনের পটভূমিকায় এই উপন্যাস রচিত হয়েছে।

„ | মুর্শিদাবাদে কয়েকদিন | হৃষীকেশ পাল। „ | ভ্র. | ৩'০০ | পৃ. ১০২ | ১৭ই আষাঢ়, সোমবার, ১৩৮০ | কাহিনীর আকারে মুর্শিদাবাদ ও তৎসন্নিহিত অঞ্চলের ভ্রমণকাহিনী লেখা হয়েছে।

সন্দীপকুমার ঠাকুর | কোটি পাতার ছন্দ | রূপা | ক. | ১৫'০০ |

সন্দীপ সেনগুপ্ত | কার্ল মার্কসের প্রেমের কবিতা | ন্যাশনাল বুক এজেন্সী | ক. | ৫.৫০ |

সম্বিৎ মিত্র | একদা | নিউ বেঙ্গল প্রেস (প্রা) লিঃ | উ. | ৬'০০ |

সমর সেন | বাবু বৃত্তান্ত | আশা প্রকাশনী | আত্ম. জী. | ১০'০০ |

সমরেশ বসু | মরীচিকা | সমকাল প্রকাশনী | উ | ১০'০০ |

„ | গন্তব্য | বিশ্ববাণী প্রকাশনী | উ | ৮'০০ |

„ | গল্প সংগ্রহ ১ম ও ২য় | „ | গ. | ২৫'০০+২৫'০০ |

„ | মাসের প্রথম রবিবার | „ | উ. | ৭'০০ |

„ | দুরন্ত চড়াই | „ | উ | ১২'০০ |

সমরেশ বসু | বারো বিলাসিনী | „ | উ. | ৮·০০ |

„ | কীর্তিনাশিনী | অমর সাহিত্য প্রকাশন | উ. | ৭·০০ |

„ | গল্প সংগ্রহ ২য় | বিশ্ববাণী প্রকাশনী | গ. | ২৫·০০ |

সমরেশ মজুমদার | এই আমি রেণু | শিলালিপি | উ. |

সমীরকুমার ঘোষ | অবক্ষয় | কমলেন্দু সাঁতরা, অনন্তপুর, হাওড়া | উ. | ৮·০০ |

সমীর রক্ষিত | হত্যাকারী | ধ্রুপদী | উ. | ৯·০০ |

সমীর রক্ষিত, অর্ধেন্দু চক্রবর্তী, দেবব্রত মল্লিক সম্পা. | পৃথিবীর পৌরাণিক কাহিনী | মডেল পাব. হাউস | গ. | ২০·০০ |

সরসীকুমার সরস্বতী | পালযুগের চিত্রকলা | আনন্দ পাব. প্রা. লি. | প্র. | ৪০·০০ |

সরিৎশেখর মজুমদার | গল্পকথক বিবেকানন্দ | শরৎ পাব. হাউস | বিধ. ৮·০০ |

সলিল লাহিড়ী | কাশ্মীরের ঝঙ্কার | বিশ্বজ্ঞান | ভ্র. উ. | ১২·০০ |

স্বদেশরঞ্জন দত্ত | স্বদেশরঞ্জন দত্তর গল্প | বাংলা ছোট গল্প প্রকাশনী | গ. | ২·০০ |

স্বপন সাহা | কালের যাত্রায় বিবেকানন্দ | কমলা সাহিত্য ভবন | প্র. | ১২·০০ |

সাক্ষরতা প্রকাশন | বিশ্বকোষ ৫ম খণ্ড (উইকেট—ঋষি শালজোড) |

সব্যসাচী চক্রবর্তী, সাক্ষরতা প্রকাশন, বিদ্যাসাগর সাক্ষরতা ভবন, ৬০ পটুয়াটোলা লেন, কলি-৯ | কোষ. | ২০ খণ্ডের মূল্য ৩১০·০০ | পৃ. ২৪৩+ সংযোজনে ১০৮ | ২রা কার্তিক ১৩৮৫ (২০.১০.৭৮) |

সাগরময় ঘোষ সম্পা. | কালকূট রচনাসমগ্র-৫ম খণ্ড | মৌসুমী প্রকাশনী | গ্রন্থা. | ৩০·০০ |

সাহানা দেবী | স্মৃতির খেয়া | প্রাইমা পাবলিকেশনস্ | স্মৃতি | ১৫·০০ |

শ্রীমৎ স্বামী জগদীশ্বরানন্দ অনূদিত। ঋগ্বেদ (১ম) | শ্রীরামকৃষ্ণ ধর্মচক্র, ২১১-এ গিরিশ ঘোষ রোড, পোঃ-বেলুড়মঠ, জেলা-হাওড়া | ধ. | ২০·০০ | পৃ ৪৮৮ | ১ম সং—১ ভাদ্র ১৩৬৫. ২য় সং—মহালয়া ১৩৮৫। এই খণ্ডে প্রথম চার অধ্যায়ের মূল, সায়ণাচার্যকৃত ভাষ্য, অনুবাদ ভাষ্যালোকে বিস্তৃত ভূমিকা ও শব্দপরিশিষ্ট আছে | পরিশিষ্টে আলোচনা করা হয়েছে—সায়ণাচার্য্য,

হোরেস হেম্যান উইলসন, রমেশচন্দ্র দত্ত, দুর্গাদাস লাহিড়ী, মাধবাচার্য্যের সম্বন্ধে।

স্বামী নির্মলানন্দ। বিদগ্ধ সাধক স্বামী বেদানন্দ ও তাঁর সাহিত্য-কর্ম। ভারত সেবাশ্রম সঙ্ঘ ও শ্রীশ্রী প্রণব মঠ, ২১১ রাসবিহারী এভিনিউ, কলি-১৯। জী.। ৯.০০। পৃ ১৭৬। মহাষ্টমী ২২শে আশ্বিন ১৩৮৫ (৯.১০.৭৮)। স্বামী বেদানন্দের জীবনী এবং তাঁর সাহিত্যকৃতির পরিচয় ও আলোচনা আছে।

স্বামী প্রজ্ঞানানন্দ। রবীন্দ্র সাহিত্যে ধর্মচেতনা। আনন্দ পাব. প্রা. লি.। প্র.। ৮.০০।

স্বামী রামানন্দ ভারতী। হিমারণ্য। মিত্র ও ঘোষ পাবলিসার্স। ভ্র.। ৮.০০।

সিদ্ধার্থ ঘোষ। যুক্তি বুদ্ধি আই কিউ। গ্রন্থপ্রকাশ। শিশু। ৮.০০।

সীতা মুখোপাধ্যায়। এক বৃন্তে দুটি ফুল। আলফা বিটা পাবলিকেশন্স লি.। উ.। ৬.০০।

সুকুমার দাশগুপ্ত। একটু সুখে বাঁচা। বিশ্ববাণী প্রকাশনী। উ.। ৮.০০।

সুকুমার ভট্টাচার্য। আঁধি আঁধার আলো। মণ্ডল বুক হাউস। বিধ. ১০.০০।

সুকুমার সেন। সত্য মিথ্যা কে করেছে ভাগ। ডি. এম. লাইব্রেরী। প্র.। ১২.০০।

সুখরঞ্জন দাশগুপ্ত। মুজিব হত্যার ষড়যন্ত্র। আনন্দ পা প্রা. লি.। রাজ.। ৮.০০।

সুখেন্দুবিকাশ দাশগুপ্ত। স্বাস্থ্যরক্ষা শৈশব ও বার্দ্ধক্য। ফার্মা কে. এল. এম. প্রা. লি.। চি.। ৪.০০।

সুচিত্রা মিত্র। খেয়ালখুশী। ঘোষ অ্যাণ্ড কোং। শিশু.। ৫.০০।

সুজিতকুমার সেনগুপ্ত। প্রথম দেখা। বিশ্ববাণী প্রকাশনী। রম্য। ১০.০০।

সুদীনকুমার মিত্র। নাম গানের কথা। ১এ রামময় রোড, কলি-২৫। ধ.। ৬.০০।

সুধানন্দ চট্টোপাধ্যায়। কাছের মানুষ অবনীন্দ্রনাথ। গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স। স্মৃতি.। ১৫.০০।

সুধানন্দ চট্টোপাধ্যায়। সিন্ধুপারের পাখী। গুরুদাস চট্টোপাধ্যায় এণ্ড সন্স। ক.। ৬.২০।

সুধাংশুশেখর ভট্টাচার্য ও ননীগোপাল আইচ | আধুনিক বিশ্বকোষ ১ম | চক্রবর্তী, চ্যাটার্জী এণ্ড কোং লি. | অভি. | ৬০'০০ |

সুধীন্দ্রনাথ পাত্র | আমলকী বন | মনোরঞ্জন মুখার্জী, চাবাপাড়া, কৃষ্ণনগর, নদীয়া | ক. | ৪'০০ |

সুধীরকুমার নন্দী | রবীন্দ্রদর্শন অভীক্ষণ | বিশ্বভারতী বিশ্ববিদ্যালয় | প্র. | ১৪'০০ |

সুধীরকুমার বসু | সংবাদ প্রথম পৃষ্ঠার | পুষ্প বসু, ১২ ঘোষ লেন, কলি-৬ | ক. | ৭'০০ |

সুধীর চৌধুরী | সম্পর্ক কেন্দ্র রাজ্য সম্পর্ক | বৈষ্ণবঘাটা রোড, কলি-৪৭ | রাজ. | ১৫'০০ |

সুধীররঞ্জন গুহ | মর্তলোকের ধূমকেতু | ওয়াই মল্লিক, ১১০/এ মহাত্মা গান্ধী রোড, কলি-৭ | জী. ( নজরুল ইসলাম ) | ১৫'০০ |

সুধীরঞ্জন মুখোপাধ্যায় | যশ অপযশ ছাড়িয়ে | নিউ বেঙ্গল প্রেস ( প্রা. ) লি. | উ. | ১০'০০ |

সুধীরেন্দ্রনাথ পাত্র | আমলকী বন | মনোরঞ্জন মুখার্জী, চাবাপাড়া, কৃষ্ণনগর, নদীয়া | প্রাপ্তিস্থান—পাত্র বুক এজেন্সী, ২ শ্যামাচরণ দে স্ট্রীট, কলি-৭৩ | ক. | ৪'০০ | পৃ. ১০০ | দোলপূর্ণিমা ১৩৮৪ | মোট ৬৭টি কবিতা আছে।

সুনীতিচরণ ভট্টাচার্য অনূ. | প্রথম বৃত্ত (আলেকজাণ্ডার সোলঝ্‌নিৎসিন) | ১০১ কে. কে. রোড, কলি-৮২ | উ. | ২৫'০০ |

সুনীতিকুমার ভট্টাচার্য অনূ. | টপ সিক্রেট ও অন্যান্য গল্প ( পি. এল. ভাণ্ডারি ) | " | গ. | ৬'০০ |

সুনীতিচরণ ভট্টাচার্য অনূ. | পাগলা কুত্তা ও কূটনীতিক (পি. এল. ভাণ্ডারি) | " | গ. | ৬'০০ |

সুনীলকুমার চট্টোপাধ্যায় | বাংলার নবজাগরণে উইলিয়াম কেরী ও তাঁর পরিজন | রত্না প্রকাশন | ইতি. | ২৫'০০ |

সুনীলকুমার বসু | বঙ্কিম চট্টোপাধ্যায় | তথ্য ও বেতারমন্ত্রক, ভারত সরকার | জী. | ৮'৫০ |

সুনীল গঙ্গোপাধ্যায় | সবুজ দ্বীপের রাজা | আনন্দ পাব. প্রা. লি. | উ. | ৫'০০ |

সুনীল গঙ্গোপাধ্যায় | হঠাৎ নীরার জন্য | আনন্দ পাব. প্রা. লি. | উ. | ৫˙০০ |

সুনীল গঙ্গোপাধ্যায় | সেই দিন সেই রাত্রি | শৈব্যা পুস্তকালয় | উ. | ৭˙০০ |

সুনীল গঙ্গোপাধ্যায় | গল্প সংগ্রহ—২য় | বিশ্ববাণী প্রকাশনী | গ. | ২৫˙০০ |

সুনীল গঙ্গোপাধ্যায় | গরম ভাত অথবা নিছক ভূতের গল্প | বিশ্ববাণী প্রকাশনী | গ. | ২৫˙০০ |

সুনীল গঙ্গোপাধ্যায় | পায়ের তলায় মাটি | বিশ্ববাণী প্রকাশনী | উ. | ৮˙০০ |

সুনীল গঙ্গোপাধ্যায় ও সিদ্ধেশ | আজকের হিন্দী গল্প | বিশ্ববাণী প্রকাশনী | গ. | ১০˙০০ |

সুনীল দত্ত সম্পা | দিন বদলের একাংক | জাতীয় সাহিত্য পরিষদ | না. | ১৭˙০০ |

সুব্রত রুদ্র | ক্ষণকালের ছন্দ | অয়ন | প্র. | ৬˙০০ |

সুব্রত সেনগুপ্ত | সত্য এবং সত্য | মণ্ডোল পাবলিশিং হাউস | উ. | ৪˙০০ |

সুবিনয় রায় | রবীন্দ্রসঙ্গীত সাধনা | এ. মুখার্জি অ্যাণ্ড কোং প্রা. লি. | সং | ৮˙০০ |

সুবিমল রায় | প্রেতসিদ্ধের কাহিনী ও অন্যান্য রচনা | আশা প্রকাশনী | বিধ. | ১২˙০০ |

সুবোধকুমার চক্রবর্তী | একটি নাটক নিয়ে | নিউ বেঙ্গল প্রেস (প্রা.) লি | উ. | ৯˙০০ |

সুবোধকুমার চক্রবর্তী | তিন পাহাড় | বেঙ্গল পাবলিশার্স | ভ্র. | ১৫˙০০ |

সুবোধচন্দ্র সেনগুপ্ত | শরৎচন্দ্রের জীবন ও সাহিত্য | এ. মুখার্জী এণ্ড কোং প্রা. লি. | সমা. | ১২˙০০ |

সুভাষ সমাজদার | পুরানো কলকাতায় ভূতুড়ে বাড়ী | শঙ্খ প্রকাশন | শিশু. | ৮˙০০ |

সুভাষ সিংহ | বৈরী হাওয়া | পূর্ণ প্রকাশন | উ. | ৫˙০০ |

সুশীলকুমার দাশগুপ্ত অনু. | এজরা পাউণ্ডের নির্বাচিত কবিতা |

রূপা এণ্ড কোং, ১৫ বঙ্কিম চ্যাটার্জী স্ট্রীট, কলি-৭৩। ক.। ৩০·০০। পৃ. ১৮৮। ফাল্গুন ১৩৮৪ (ফেব্রু ১৯৭৮)। এজরা পাউণ্ডের মোট ৫৭টি কবিতার মূল ও তার অনুবাদ প্রকাশিত হয়েছে। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের ইংরেজী বিভাগের প্রধান কৃষ্ণচন্দ্র লাহিড়ী 'মুখবন্ধ'-এ লিখেছেন—"বুদ্ধিবৃত্তি চর্চার জন্য এবং নির্মল আনন্দ উপভোগের জন্য রসিক পাঠকসমাজের কাছে এই অনুবাদ গ্রন্থ আগ্রহ আনবে বলে একান্তভাবে মনে করি; বিশ্ববিদ্যালয়ের উচ্চশিক্ষার ক্ষেত্রে এই গ্রন্থের উপযোগিতা তো নিশ্চিতই রয়েছে।" এজরা পাউণ্ডের জীবন পরিচিতি এবং তাঁর কবিকৃতির আলোচনাও আছে।

সুহৃদকুমার ভৌমিক | বাংলা ছন্দের বিবর্তন | জিজ্ঞাসা | ছন্দ | ১৫·০০।

সৈয়দ কওসর জামাল | নষ্ট অরণ্যে ইউক্যালিপ্টস | গঙ্গোত্রী প্রকাশনী। ক. | ৪·০০।

সৈয়দ মুজতবা আলী | জলে ডাঙায় | বিশ্ববাণী প্রকাশনী | বিধ. | ৮·০০।
,, | ভবঘুরে ও অন্যান্য | ,, | ,, | ১৪·০০।
,, | হাস্যমধুর | ,, | ,, | ১০·০০।
,, | রচনাবলী ৯ম | মিত্র ও ঘোষ পাব. প্রা. লি., ১০ শ্যামাচরণ দে স্ট্রীট, কলি-৭৩ | গ্রন্থা. | ২০·০০ | পৃ. ৩৮৩ | অগ্র. ১৩৮৫ | এই খণ্ডের ভূমিকা লিখেছেন—জিতেন্দ্রনাথ চক্রবর্তী | এতে আছে—দেশবিদেশে (১ম খণ্ড), চাচা কাহিনী ১ম খণ্ড) সত্যপীরের কলমে, বিবিধ। এছাড়া আছে গ্রন্থপরিচয়।

সৈয়দ মুজতবা আলী | রচনাবলী ১০ম | বিশ্ববাণী প্রকাশনী | ২০·০০ | পৃ. ৪৮৮+২২ | অগ্র. ১৩৮৫। এটিই রচনাবলীর শেষ খণ্ড। এতে আছে—দেশে বিদেশে (২য় খণ্ড), চাচা কাহিনী (২য় খণ্ড), পূর্ব-পাকিস্তানের রাষ্ট্রভাষা, অপ্রকাশিত রচনা, দিনলিপি, পত্রাবলী, পাঠকের নিবেদন। পরিশিষ্টে সংযোজিত হয়েছে—বংশ পরিচয় ও জীবনের ঘটনাপঞ্জী, গ্রন্থপঞ্জী, সমগ্র রচনাবলীর বর্ণানুক্রমিক সূচী।

সৈয়দ মুস্তাফা সিরাজ | বিভ্রান্ত | মিত্র ও ঘোষ পাব. প্রা লি. | উ. | ৮·০০।
,, | সোনালী আঙুর গুচ্ছ | বিশ্ববাণী প্রকাশনী | বিধ. | ১২·০০।
,, | অনুসন্ধান | স্বরলিপি | উ. | ৯·০০।

সোমেন্দ্রচন্দ্র নন্দী। বন্দর কাশিমবাজার। পরিঃ—দে বুক স্টোর। ইতি.। ১২'০০।

সোমেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। রবীন্দ্র চিত্রকলাঃ রবীন্দ্রসাহিত্যের পটভূমিকা। শঙ্খ প্রকাশন। প্র।

সৌম্যেন পাল। সমুদ্র ঝিনুক। অজিত মিত্র, রূপসী ধরিত্রী সাহিত্য ও সংস্কৃতি পরিষদ, আঁটপুর, জেলা—হুগলী। ক.। মূল্য উল্লেখ নেই।

সৌরেন দত্ত অনু.। রূপোর মাকড়সা (আলফ্রেড হিচকক)। মডেল পাব. হাউস। র.। ৮'০০।

ড. হরনাথ পাল। সুকান্ত সমীক্ষা। শ্রী দ্বিজদাস কর, অণিমা প্রকাশনী। ১৪১ কেশবচন্দ্র সেন স্ট্রীট, কলি-৯। প্র.। ৭'০০। পৃ. ১০০। ১লা আশ্বিন ১৩৮৫ (১৮.৯.১৯৭৮)। সুকান্ত ভট্টাচার্যের কবিকৃতির মূল্যায়ন করা হয়েছে গ্রন্থটিতে নিম্নলিখিত পর্যায়ে—আলোক প্রার্থনা, মুক্তি পিপাসা, দিন বদলের পালার প্রত্যয়, কবিরে পাবে না তাহার জীবন চরিতে, রবি-প্রদক্ষিণ, আদর্শ ও বাস্তবের মিলন, আঙ্গিক ভাবনা, শেষ হয়ে হইল না শেষ।

হরিনারায়ণ চট্টোপাধ্যায়। দিনান্তে নিশান্তে। মিত্র ও ঘোষ পাব. প্রা. লি.। উ.। ১২'০০।

হলায়ুধ। হলায়ুধের ফলা। সুজাতা প্রকাশনী, ১৫/১/এইচ/৩ মুরারিপুকুর রোড, কলি-৬৭। ছড়া.। ২'৫০।

হংসনারায়ণ ভট্টাচার্য। হিন্দুদের দেবদেবী—২য়। ফার্মা কে. এল. প্রা. লি.। প্র.। ১৫'০০।

হাফিজ ইব্রাহিম। পত্র পঞ্চক। শৈব্যা পুস্তকালয়। পত্র কাব্য। ২'০০।

হিরণকুমার সান্যাল। পরিচয়-এর কুড়ি বছর ও অন্যান্য স্মৃতিচিত্র। প্যাপিরাস। প্র.। ১২'০০।

হৃষীকেশ ঘোষ। The Society and the Child। লেখক কর্তৃক ৩৯-এ ধর্মতলা লেন, শিবপুর, হাওড়া-২ থেকে প্রকাশিত। প্র.। ২'০০। পৃ. ৩২। মার্চ ১৯৭৯। আন্তর্জাতিক শিশুবর্ষ উপলক্ষে লেখক সমাজে শিশুর সমস্যা সম্পর্কে কিছু আলোকপাত করেছেন।

ডা. হৃষীকেশ বৈদ্য। যুগ-সংকটে ভারতের মহান অতীত। লেখক কর্তৃক ষষ্ঠী তলা রোড, পোঃ—তালপুকুর, ২৪ পরগণা থেকে প্রকাশিত। বিধ.। ৭'০০।

হৃষীকেশ মুখোপাধ্যায়। সুষমা হরিণ। অধুনা সাহিত্য। ক.। ৪'০০।

হেমাঙ্গ বিশ্বাস। লোকসঙ্গীত সমীক্ষা—বাংলা ও আসাম। এ. মুখার্জি এণ্ড কোং প্রা. লি.। লোক.। ১২'০০।

## পত্রিকা পরিচিতি

### প্রথম সংখ্যা

(এই বিভাগে নূতন প্রকাশিত পত্রিকার প্রথম সংখ্যার পরিচিতি প্রকাশিত হয়। যাঁরা নূতন পত্রিকা প্রকাশ করবেন তাঁদের পত্রিকার ১ম বর্ষ ১ম সংখ্যার একটি আমাদের দপ্তরে প্রেরণ করতে অনুরোধ জানাই। বৈশাখ থেকে চৈত্র ১৩৮৫-র মধ্যে প্রকাশিত নূতন পত্রিকার মধ্যে যেগুলির সম্বন্ধে আমরা তথ্য সংগ্রহ করতে পেরেছি, সেগুলি নীচে বর্ণানুক্রমে দেওয়া হল।)

**অনুভব** | ১৯৭৯ | বেচারাম ঘোষ | সবুজ গ্রন্থাগারের মুখপত্র, নিজবালিয়া হাওড়া | ১.০০ | পৃ. ৮ |

**আনন্দ জগৎ** (মা/সা.) | মে ১৯৭৯ | শ্রীমতী মঞ্জুশ্রী নাথ | নন্দিতা প্রকাশন, ১/১ ভ্যান্‌সিটার্ট রো, কলিকাতা-১ | ১.০০ | পৃ. ৪৮ |

**আয়তি** (দ্বি/সা.) | বর্ষা ১৩৮৫ | সলিল বিশ্বাস | ৫৪ চণ্ডীতলা ব্রাঞ্চ রোড, কলি-৫৩ | ১.৫০ |

**কবিতাঞ্জলী** (কবিতা) / ১৩৮৫ | শ্রী প্রশান্ত কুমার দাশ | ২৯/২৪ রাণাপ্রতাপ রোড, দুর্গাপুর ৭১৩২০৪ | ১.৩০ | পৃ. ১৮ |

**খেলার কথা** (খেলা) | মে ৭৮ | × | শান্তিনিকেতন বিল্ডিং (টেনথ ফ্লোর), ৮ ক্যামাক স্ট্রীট, কলি-১৭ |

**গদ্যচিন্তা** (দ্বি. / প্রবন্ধ ও গল্প সংকলন) | সমীর বন্দ্যোপাধ্যায় | অঞ্জন কুমার খাঁ, 'আনন্দ ভিলা', বিধান নগর ১/১২ শাস্ত্রী এভিন্যু, দুর্গাপুর ৭১৩২১২ | মূল্য উল্লেখ নেই।

**গুঞ্জন** (মা / সা.) | মাধবলাল ঘোষ | ১৬-১৭ কলেজ স্ট্রীট, কলি-১২ | ১.০০ |

**গ্রুপ থিয়েটার** (না.) | নৃপেন্দ্র সাহা | ৫৮ এম পার্ক স্ট্রীট, কলি-১৬ | বার্ষিক সডাক ৩২.০০ |

**জাগ্রতাত্মা** (বিধ.) | মতিলাল মুখোপাধ্যায় ও অরুণ ঘোষ | ৫০ মহেন্দ্র সরকার স্ট্রীট, কলি-১২ | ১.২৫ |

**ঝলমল** (মা /শিশু.) | বৈশাখ ১৩৮৫ | অধ্যক্ষ সুধাংশুশেখর ভট্টাচার্য ও মনীগোপাল আইচ | ১ রাজেন্দ্র দেব রোড, কলি-৭ | ১.২৫ | পৃ. ৬৪ |

ছোটদের উপযোগী গল্প-কবিতা, ছড়া, ছবি, উপন্যাস ও বিবিধ বিষয় নিয়ে এই পত্রিকার আবির্ভাব।

**পক্ষীরাজ** (মা./শিশু. | বৈশাখ ১৩৮৫ | প্রেমেন্দ্র মিত্র | সাকৃসেস পাব হাউস।

**পদ্মা গঙ্গা** (মা/সা.) | ১.৮.৭৮ | শ্রীমতী মঞ্জুশ্রী নাথ, শ্যামলী মহাপাত্র | সুনীতি প্রকাশনী, ১২১ সি সীতারাম ঘোষ স্ট্রীট, কলি-৯ | ২.০০ | কেবলমাত্র মেয়েদের লেখা নিয়ে এই পত্রিকা প্রকাশিত।

**পরিবর্তন** (পা./সং) | ১.৭.১৯৭৮ | অশোক চৌধুরী | ইত্যাদি, প্রকাশনী ৪৭ বিপ্লবী অনুকূলচন্দ্র স্ট্রীট, কলি-৭০০০৭২ | ১.৫০ | পৃ. ৪৮।

**পরোয়ানা** (মা./সা.) | জয়নাল আবেদীন | পোঃ—বানিয়াখড়ি, জেলা—নদীয়া | বার্ষিক সডাক ৫.০০ | পৃ. ১০।

**পাগলা কাগজ** (ইহা পত্রিকা নহে, ইহা ঔষধি। ইহা সেবন করিলে ফল পাইবেন।) | মার্চ ১৯৭৯ | উন্মাদাচার্যের ধাতানিতে বাসুদেব নিমেপাগলের সম্পাদনায় কেশব গ্যাঁড়াপাগল কর্তৃক প্রকাশিত | ডিষ্ট্রিবিউটার অখিল মেছোপাগল ও বিমল প্রেমপাগেলা | ঠিকানা—পাগলা বিপনী, ২৭ বেনিয়াটোলা লেন, কলি-৯ | ১৭৫.৫০ | পৃ. ১৬।

**পল্লীমানস** (পল্লী উন্নয়ন বিষয়ক মাসিক পত্রিকা) | অক্টোবর ১৯৭৮ | প্রধান সম্পাদক—ডাঃ স্বপনকুমার গোস্বামী | মান্দড়া উন্নয়ন সংসদ (পত্রিকা বিভাগ), পোঃ—মান্দড়া, হুগলী | পৃ. ৪০ | মূল্য উল্লেখ নই | পত্রিকাটিতে বিভিন্ন পর্যায়ে গ্রামবাংলার বিষয় নিয়ে আলোচনা আছে।

**পুরশ্রী** (পা:/বিধ.) | ২৫ শে বৈশাখ ১৩৮৫ (৯.৫.১৯৭৮) | সমরেশ চট্টোপাধ্যায় | হগ বিল্ডিং, দ্বিতল, ১ হগ স্ট্রীট, কলি-১৩ | ৪.০০ | পৃ ১৫৬ | কলকাতা পুরসভার ইংরাজী মুখপত্র 'ক্যালকাটা মিউনিসিপ্যাল গেজেট' দীর্ঘ ৫৫ বছর ধরে প্রকাশিত হচ্ছে | এবারে তার অতিরিক্ত একটি মুখপত্র 'পুরশ্রী' নামে প্রকাশিত হল। প্রথম সংখ্যাটিই বিশেষ সংখ্যা হিসাবে কলকাতাকে কেন্দ্র করে বেশ কয়েকটি ও অন্যান্য কয়েকটি মূল্যবান প্রবন্ধে সমৃদ্ধ হয়ে প্রকাশিত হয়েছে।

**বহ্নি** (মে দিবস সংখ্যা ১৩৮৫) | জাতীয় সেবা সমিতির মুখপত্র | অশোক কুমার দাশ | গ্রাম—ভোজান, পোঃ—রসপুর, জেলা—হাওড়া | মূল্য উল্লেখ নেই | পৃ. ২৪।

**বারোমাস** ( মা. | সা. ) | জুন ১৯৭৮ | অশোক সেন | ৩৫ বি গুরুপদ হালদার রোড, কলি-৭০০০২৬ | ২'০০ | পৃ. ১২৪ | পত্রিকাটির রচনা নির্বাচনে ও পরিবেশনে সুরুচির ও প্রতিশ্রুতির চিহ্ন বিদ্যমান।

**বার্লিনের চিঠি** ( জার্মানীর রাজনীতি, শিল্প, সাহিত্য, নাটক, সিনেমা ও চুটকি খবরের একমাত্র নিরপেক্ষ কাগজ ) | বৈশাখ ১৩৮৫ ( এপ্রিল ১৯৭৮ ) | সন্তোষকুমার ব্রহ্ম | বার্লিনের সম্পাদকীয় দপ্তর—Bei Lehman, Frege St. 11·10·00, Berlin 41 | কলকাতার সম্পাদকীয় দপ্তর—দেবকুমার বসু, ৯/৩ টেমার লেন, কলি-৯ | ১'০০ | পৃ.১৬।

একটি ধারাবাহিক উপন্যাস, জার্মানির সাহিত্য ও শিল্প নিয়ে আলোচনা ছাড়াও কলকাতার কবিদের কবিতা আছে | স্নেহলতা চট্টোপাধ্যায়ের 'অগ্নিদাহ' কবিতাটি সুন্দর।

**মন মধুকর** ( মা./সাহিত্য ) | প্রবীর বিশ্বাস | ব্যাণ্ডেল, হুগলী | ১'২৫ | পৃ. ১৮ | প্রবন্ধ, কবিতা নির্বাচনে সুরুচির পরিচয় আছে।

**মহাকালের রথের ঘোড়া** ( অনিয়মিত গদ্যের কাগজ ) | মে-জুন ৭৮ | দীপান্বিতা রায় | ১৫ বেচুলাল রোড, এ/১১ সি. আই. টি বিল্ডিংস, কলি-১৪ | ১'০০ | পৃ. ১৬ | লেখা আছে—দীপান্বিতা রায়, উৎপলকুমার বসু, পার্থপ্রতিম কাঞ্জিলাল, বীতশোক ভট্টাচার্য, জমিল সৈয়দ, দীপংকর রায়, অভিজিৎ সিরাজ-এর।

**শব্দস্নান** | হেমন্ত ১৩৮৪ | সন্তোষ রায় | মাছমারা, উত্তর ত্রিপুরা | '৫০ | পৃ. ৮ |

**শিল্পলোক** ( শিল্প ও সংস্কৃতি সম্বন্ধীয় ত্রৈমাসিক ) | মে-জুলাই ৭৮ | রণেশ বাগচী | শিল্পলোক কার্যালয়, ৭ গড়পার রোড, কলি-৯ | ৫'০০ |

**সব্যসাচী** | ( ত্রৈ. | সা. ) | আষাঢ় ১৩৮৫ | নরেশ মণ্ডল | ৫৩/৮ চাউল পট্টি রোড, বেলেঘাটা, কলি-৭০০০১০ | ১'৫০ | পৃ.৪৮ |

**সবুজের কলি** ( সংবাদ ও সাহিত্য মাসিক ) | আগস্ট ১৯৭৮ | রথীন্দ্র কুমার ভৌমিক, মৃণালকান্তি বর্মণ | দিনহাটা, কুচবিহার | '২৫ | পৃ. ৪ |

**স্বরের আড়ালে শ্রুতি** ( কবিতা বিষয়ক বাংলা পত্রিকা ) | ২২.৩. ১৯৭৯ বৃহস্পতিবার | কুমার অজিত দত্ত | ১'৫০ | পৃ. ২৬ | মৌলিক ও অনূদিত কবিতা এবং কবিতা বিষয়ক প্রবন্ধ আছে।

**স্বজনী সংবাদ** (পা. | সা. ) | ১লা ফাল্গুন ১৩৮৫ | চিত্ত সিংহ | ৪ ভূপেন বোস এভিন্যু, কলি-৪৪ | '৫০ |

## বিশেষ সংখ্যা

(এই বিভাগে পত্রিকার বিশেষ সংখ্যাগুলির পরিচয় প্রকাশিত হয়। বিশেষ সংখ্যা বলতে বিশেষ বিষয় নিয়ে আলোচিত সংখ্যা বোঝান হয়, বিশেষ ঋতু বা উপলক্ষে প্রকাশিত সংখ্যা নয়। আলোচনার জন্ত এককপি পত্রিকা পাঠাতে হয়।)

**অতিথি** | মানিক বন্দ্যোপাধ্যায় স্মরণে | ১০ম বর্ষ ১৯৭৮, এপ্রিল-জুন | অসিতকৃষ্ণ দে | ১/৪ প্রাণকৃষ্ণ মুখার্জী রোড, কলি-২ | ১'০০ | পৃ. ৪৮ | অমিতাভ দাশগুপ্ত, কার্তিক মোদক, শচীন মোদক, উত্তম দাশের মানিক সম্বন্ধীয় ৪টি কবিতা ছাড়াও প্রবন্ধ লিখেছেন—নারায়ণ চৌধুরী | মানিক বন্দ্যোপাধ্যায়ের শিল্প ও জীবন, রবীন্দ্র গুপ্ত | সোনার চেয়ে দামী, ধনঞ্জয় দাশ | নৈর্ব্যক্তিকতা অতিক্রান্ত মানিক বন্দ্যোপাধ্যায়, কৃষ্ণ ধর | মানিক বন্দ্যোপাধ্যায়ের কবিতা, প্রণবেশ চক্রবর্তী | মানিক কি কল্লোলের, অসিতকৃষ্ণ দে | পাঠক-পাঠিকার হৃদয়ে যাঁর অসাধারণ স্বীকৃতি, অমিয়ধন মুখোপাধ্যায় | মানিক বন্দ্যোপাধ্যায় : মার্কসবাদী সাহিত্যিক, স্বপন ঘোষ | বিস্ময়কর প্রতিভা, পুষ্পজিৎ কর্মকার | উদ্ভট সহনশীলতা এবং দুরন্ত মানিক।

**আন্তর্জাতিক**। আফ্রিকা সংখ্যা | কমল সমাজদার | পশ্চিমবঙ্গ শান্তি ও সংহতি সংসদ, ১৪৪ লেনিন সরণি, কলিকাতা।

**ক্ষণিকা** | উৎপল দত্তের নাট্যভাবনা | ৭ম সংখ্যা ১৩৮৫ | প্রশান্ত দাঁ জয়ন্ত রায় | ২৫এ বেনিয়াটোলা স্ট্রীট, কলি-৫ | ২'০০ | পৃ ৮০ |

নট ও নাট্যকার উৎপল দত্তের জীবন ও সাহিত্যরচনার বিস্তারিত পরিচয় ও অন্তরঙ্গ স্মৃতিচিত্র রচনা করেছেন ১১ জন লেখক। উৎপল দত্তের প্রবন্ধ 'বহুরূপী ও রক্তকরবী' প্রবন্ধটিও সন্নিবেশিত হয়েছে।

**গোমতী** | সুকান্ত স্মরণ সংখ্যা | অজয় রায় | ত্রিপুরা সরকারের জনসংযোগ পর্যটন অধিকার কর্তৃক, আগরতলা, ত্রিপুরা থেকে প্রকাশিত।

**ঘরোয়া** | স্মরণ বেদনাবহ * দীপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় | সপ্তদশ বর্ষ, মে '৭৯ | ৩'০০ | পৃ. ৯৮ | সদ্য পরলোকগত সাহিত্যিক দীপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় সম্বন্ধে পুরাতন ও নূতন রচনা প্রকাশিত হয়েছে | এছাড়া দীপেন্দ্রনাথের লেখা ও চিঠিপত্রও স্থান পেয়েছে।

**ছন্দ** | নজরুল সংকলন | সেপ্টেম্বর '৭৮ | প্রীতিময় গোস্বামী, কাজলরেখা বন্দ্যোপাধ্যায় | ৪০/১ ট্যাংরা রোড, ব্লক এ/১, ঘর ৯, কলি-৭০০০১৫ | পৃ. ৮ |

মূল্য উল্লেখ নেই। 'ছন্দ' নামক প্রতিষ্ঠানটির এই মুখপত্রে নজরুল সম্পর্কে কয়েকটি সংক্ষিপ্ত আলোচনা আছে।

**জাগরী** | শ্রীমৎ অনির্বাণ সংখ্যা | ২৩ বছর : ৯ম সংখ্যা : আষাঢ় ১৩৮৫ | অপূর্বকুমার সাহা, ৭৪/৫ এ বাগবাজার ষ্ট্রীট, কলি-৭০০০০৩ | '৫০ | পৃ. ৩২ | সদ্য পরলোকগত সাধক ও সাহিত্যিক শ্রীমৎ অনির্বাণ সম্বন্ধে কিছু আলোচনা ও তাঁর রচনার অংশ এই সংকলনে আছে | অন্যান্য রচনাও আছে।

" | লিটল ম্যাগাজিন সংখ্যা | ২৪ বছর ২য়+৩য় সংখ্যা : অগ্রান ও পৌষ ১৩৮৫ | " | '৫০ | পৃ. ২৪ | লিটল ম্যাগাজিন নিয়ে আলোচনা আছে।

**ত্রিবৃত্ত** | উত্তরবঙ্গ সংখ্যা | রণজিৎ দেব | শাশ্বতী দেবনন্দী, ৩ ত্রিবৃত্ত সরণি, কোচবিহার—৭৩৬:০১ | ৭'০০ |

**দেশ** | সাহিত্যসংখ্যা ১'৮৫ | সাগরময় ঘোষ আনন্দবাজার পত্রিকা লি: এর পক্ষে বাপ্পাদিত্য রায় কর্তৃক ৬ প্রফুল্ল সরকার ষ্ট্রীট, কলি-১ থেকে প্রকাশিত | ৮'০০ | পৃ. ২০০ | রামেন্দ্রসুন্দর ও রবীন্দ্রনাথের পত্রাবলী, একবছরের উল্লেখ যোগ্য গ্রন্থতালিকা ছাড়াও রবীন্দ্রনাথ সম্পর্কে কয়েকটি মূল্যবান প্রবন্ধ আছে।

**দৈনিক কবিতা** | বিমল রায়চৌধুরী সংখ্যা | ১৬ বি গোবিন্দ ঘোষাল লেন, কলি-২৫ | ৫'০০ |

**নবকলি** | ভৌতিক ও অলৌকিক সংখ্যা | ৬ষ্ঠ বর্ষ ৪র্থ সংখ্যা : বৈশাখ ১৩৮৫ | ননীগোপাল দত্ত | ইরা দত্ত, ফ্ল্যাট নং জি/৪ হাউসিং এস্টেট, এল. আই. সি., ৩৭ বেলগাছিয়া রোড, কলিকাতা-৩৭ | ২'০০ | পৃ. ৪৫২—৫৩৮ | সংখ্যাটিতে ভৌতিক ও অলৌকিক বিষয়ে কবিতা, গল্প, প্রবন্ধ ছাড়াও কয়েকজন বিখ্যাত ব্যক্তির অভিজ্ঞতার কথা আছে।

**পরিচয়** | দীপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় | ৪৮ বর্ষ ৭ম ও ৮ম সংখ্যা : মাঘ—ফাল্গুন ১৩৮৫ | দেবেশ রায় | ৫'০০ | পৃ. ২৬৭ | সাহিত্যিক ও এই পত্রিকারই সম্পাদক দীপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়-এর অকাল প্রয়াণে এই বিশেষ সংখ্যা প্রকাশিত হয়েছে | দীপেন্দ্রনাথের সংক্ষিপ্ত জীবনালেখ্য ও রচনার পরিচয় ছাড়াও তাঁর অসমাপ্ত উপন্যাস 'গগন ঠাকুরের সিঁড়ি' ও কয়েকটি রচনা প্রকাশিত | নিবেদিত কবিতাগুচ্ছ ও বিশিষ্ট ব্যক্তিদের স্মরণরচনা আছে।

**পশ্চিমবঙ্গ** | রবীন্দ্রসংখ্যা | বর্ষ ১১, ৪৪-৪৫ যুগ্মসংখ্যা, ২৫ শে বৈশাখ ১৩৮৫ (৯.৫.৭৮) | সুনীলকুমার সেনগুপ্ত আই. এ. এস. | তথ্য ও জনসংযোগ অধিকর্তা প. ব. সরকার, ২৩ আর. এন. মুখার্জী রোড, কলি-১ | '৫০ | পৃ.

৯৪১—১০০৪ | রবীন্দ্রনাথ সম্বন্ধীয় বিশিষ্ট ব্যক্তিদের ১৪ টি প্রবন্ধ আছে। পরবর্তী ১৯ শে মে-র সংখ্যাতে আরো ৬টি প্রবন্ধ সংযোজিত হয়েছে।

**প্রবাহ** | ৪র্থ বর্ষ সারা বাংলা কবি সম্মেলন সংখ্যা | ২৫ শে জুন ১৯৭৮ | শ্যামা দে ( পালচৌধুরী ) | ১০৭/২ রাজা রামমোহন সরণী, কলি-৯ | পৃ. ৫০ | ৩.০০ | সুমুদ্রিত এই সংখ্যাটি সমগ্র বাংলাদেশের সাম্প্রতিক কাব্যচর্চার পরিচয় বহন করবে।

**প্রসঙ্গ : সমরেশ বসু** | অতনু চট্টোপাধ্যায় | সমরেশ বসু সম্বর্দ্ধনা সমিতি, নৈহাটি, ২৪ পরগণা।

**প্রাতিস্বিক** | মানিক বন্দ্যোপাধ্যায় সংখ্যা | দেওয়ালী সংখ্যা ১৩৮৫ | লক্ষ্মণ কর্মকার | স্টেশন রোড, বেলমুড়ি, হুগলী | ১.৫০ | পৃ. ৬৮ | লিখেছেন—অনির্বাণ রায়চৌধুরী, প্রভাতকুমার গোস্বামী, নীরেন্দুকুমার হাজরা, স্বপন নন্দী, সলিল মিত্র, ডঃ সরোজমোহন মিত্র, রঞ্জন সেনগুপ্ত, বাসুদেব মোশেল, অশোক কুমার কুণ্ডু, অরুণকুমার রায়, মাণিকলাল আচার্য।

**বর্ণমালা** | মানিক বন্দ্যোপাধ্যায় স্মরণ সংখ্যা | বৈশাখ ১৩৮৫ | শ্রীশীতলচন্দ্র ঘোষ, অরুণকুমার রায় | ৪৪বি অঞ্জুমান আরা বেগম রো, কলি-৩৩। ২.৫০। পৃ. ১১৪। প্রবন্ধ –মানিক বন্দ্যোপাধ্যায়ের কবিতা : অসমাপ্ত অন্বেষণ/নন্দরাণী চৌধুরী, পুতুলনাচের ইতিকথার প্রথম পরিচ্ছেদ/পার্থপ্রতিম বন্দ্যোপাধ্যায়, মানিক বন্দ্যোঃর গদ্যরীতি/চিত্রা দেব, দর্শনের পটভূমিকায় মানিক/রুদ্রদেব মিত্র, মানিক বন্দ্যোঃ কবিদের চোখে/বীরেন্দ্র চট্টোঃ, পদ্মানদী মাঝি সম্পর্কে/অরুণ বসু, ছোটগল্পে মানিক বন্দ্যোঃ/অরুণকুমার রায়, মানিক ব[ন্দ্যো]ঃ গোত্রান্তরের আগে/শীতলচন্দ্র ঘোষ। কবিতা লিখেছেন—সুভাষ মখোপাধ্যায়, বিষ্ণু দে, রাণী দত্ত, কিরণশঙ্কর সেনগুপ্ত, স্বপন বন্দ্যোপাধ্যায়, মঙ্গলাচরণ চট্টোপাধ্যায়, অসীম দাশশর্মা, শম্ভু রক্ষিত, ফণিভূষণ আচার্য, সামসুল হক, রবীন সুর, শক্তি চট্টোপাধ্যায়। এছাড়া আছে মানিকের সেজদার সঙ্গে সাক্ষাৎকার ও মানিকের রচনাপঞ্জী।

**বাংলাসাহিত্য পত্রিকা**। আচার্য সুনীতিকুমার চট্টোপাধ্যায় স্মরণ সংখ্যা ও পুনর্মিলন উৎসব রচনাবলী। পঞ্চম বর্ষ ১৯৭৭-৭৮। অসিতকুমার বন্দ্যোপাধ্যায়। বাংলা বিভাগ, কলিকাতা বিশ্ববিদ্যালয়, আশুতোষ ভবন, কলিকাতা-৭০০০৭৩। ১০.০০ | পৃ. ১৬০।

সুনীতিকুমার সম্বন্ধে নিম্নলিখিত প্রবন্ধগুলি আছে—সুনীতিকুমার চট্টো-

পাধ্যায়ঃ জীবন কথা/মানস মজুমদার, বাঙলা ছন্দ সুনীতিকুমার ও আনুষঙ্গিক প্রসঙ্গ/ক্ষুদিরাম দাস, ভাষাতত্ত্ববিদ্যা ও সুনীতিকুমার/দ্বিজেন্দ্রনাথ বসু, সুনীতি-কুমার ও নব্য ভাষাবিজ্ঞানী/পরেশচন্দ্র মজুমদার, বিশ্বমানব সুনীতিকুমার/অরুণ কুমার মুখোপাধ্যায়, সুনীতিকুমারঃ লৌকিক জীবন-মনস্কতা/নির্মলেন্দু ভৌমিক, সুনীতিকুমারঃ শিল্পী ও শিল্পকলা-রসিক/প্রদ্যোৎ সেনগুপ্ত, সুনীতিকুমারের সংস্কৃতি-চিন্তা/দুর্গাশঙ্কর মুখোপাধ্যায়, জাতিতত্ত্ব ভাষাতত্ত্ব ও সুনীতিকুমার/ অসিতকুমার বন্দ্যোপাধ্যায়।

এছাড়া আছে অন্যান্য বিষয়ে কয়েকটি প্রবন্ধ।

**ভারত ও সমাজতান্ত্রিক জি ডি আর**। মার্কস সংখ্যা। মে-জুন ১৯৭৮। সম্পাদক—ড. পঞ্চানন সাহা ( এ সংখ্যা সম্পাদনা করেছেন—দিলীপ বসু )। ২৭-জি কলেজ ষ্ট্রীট, কলি-৭০০০৭৩। ১.০০। পৃ. ৭২। কার্লমার্কসের ১৬০ তম জন্মবার্ষিকী উপলক্ষে প্রকাশিত বিশেষ সংখ্যাটিতে মার্কসের জীবন ও দর্শন নিয়ে অনেকগুলি প্রবন্ধ আছে।

**রোশনাই**। খগেন্দ্রনাথ স্মরণ সংখ্যা। ১৮শ বর্ষ ৪র্থ সংখ্যা, বৈশাখ ১৩৮৫ ( এপ্রিল ১৯৭৮ )। সম্পাদিকা—গীতা দত্ত ( এই সংখ্যাটি সম্পাদনা করেছেন অশোককুমার মিত্র )। ৭২/১ শিশির ভাদুড়ী সরণী, কলি-৬। ১.০০। পৃ. ৪৮। সদ্যপ্রয়াত শিশুসাহিত্যিক খগেন্দ্রনাথ মিত্রের জীবন ও সাহিত্য কৃতিত্ব নিয়ে বিভিন্ন লেখকের রচনা আছে। তাছাড়া লেখকের কয়েকটি রচনার নিদর্শনও দেওয়া হয়েছে।

**শনিবারের চিঠি**। বঙ্কিম সংখ্যা। ৫০ বর্ষ, বৈশাখ-আষাঢ় ১৩৮৫। রঞ্জনকুমার দাস। রঞ্জন পাবলিশিং হাউস, ৫৭ চন্দ্র বিশ্বাস রোড, কলি-৩৭। পৃ. ৮০। ৩.০০। এতে বঙ্কিমচন্দ্রের জন্মশতবার্ষিকী উপলক্ষে প্রকাশিত 'বঙ্কিম-সংখ্যা' 'শনিবারের চিঠি' আষাঢ় ১৩৪৫ থেকে সজনীকান্ত দাসের 'বঙ্কিম-জীবনী' রচনাটি পুনর্মুদ্রিত হয়েছে। এছাড়া আছে বঙ্কিমচন্দ্র সম্বন্ধে বিভিন্ন মনীষীর রচনার সংকলন 'বঙ্কিমপ্রতিভা'। বঙ্কিম সম্বন্ধীয় একটি কবিতা ও বঙ্কিমচন্দ্রের কয়েকটি পত্র।

**শম্পা** ( ত্রৈ/ক. )। স্বদেশ স্মরণ। অক্টোবর ৭৮। স্বপন নন্দী, তপন সামন্ত। গ্রাম+পোঃ—কানপুর, হাওড়া। .৫০। স্বদেশ বিষয়ক কয়েকটি নতুন কবিতা এই সংকলনের বৈশিষ্ট্য।

**শ্রীপাদ ঈশ্বরপুরী** ( শ্রীশ্রী গৌড়ীয় বৈষ্ণব শাস্ত্রের মুখপত্র )। শ্রীকিশোরী

দাস বাবাজী। শ্রীচৈতন্যডোবা, পোঃ—হালিসহর, জেলা-২৪ পরগণা, প. বঙ্গ। প্রতি সংখ্যা ২·৫০।

এই পত্রিকার মাধ্যমে লুপ্তপ্রায় প্রকাশিত, অপ্রকাশিত ও দুষ্প্রাপ্য প্রাচীন বৈষ্ণব শাস্ত্রগুলি তথা সপার্ষদ শ্রীগৌরাঙ্গদেবের অপ্রাকৃত লীলা বিজড়িত কাব্য, নাটক, দর্শন, সঙ্গীত ও সাহিত্যাদি ধারাবাহিকভাবে প্রকাশিত হয়। নিম্নলিখিত সংখ্যাগুলিতে প্রকাশিত হয়েছে –

১ম বর্ষ ২য় সংখ্যা ( ১লা ভাদ্র ১৩৮৩ )—শ্রীশ্রীনিত্যানন্দ চরিতামৃত ( অন্ত্য খণ্ড ), দেবকীনন্দন দাসকৃত 'শ্রীঅদ্বৈতোদ্দেশ দীপিকা', শ্রীকানুদেব গোস্বামী কৃত—'অদ্বৈত স্মরণামৃত'।

২য় বর্ষ ১ম সংখ্যা ( ১৯শে মাঘ ১৩৮৩ )—ব্যাসাবতার শ্রীলবৃন্দাবন দাস ঠাকুর বিরচিত 'শ্রীশ্রীনিত্যানন্দ বংশ বিস্তার'।

২য় বর্ষ ২য় সংখ্যা ( ৮ই ভাদ্র ১৩৮৪ )—শ্রীযদুনাথ দাস বিরচিত 'শ্রীশ্রীশাখা নির্ণয়', শ্রীঅভিরাম শাখা নির্ণয়।

৩য় বর্ষ ১ম সংখ্যা ( ৮ই ফাল্গুন ১৩৮৪ )—কবি কর্ণপূর বিরচিত 'শ্রীশ্রী গৌরগণোদ্দেশ দীপিকা' ও তার কাব্যানুবাদ।

**সমকালীন** ( পঞ্চবিংশ বর্ষ, চৈত্র ১৩৮৪ )। ত্রিশততম সংখ্যা। আনন্দগোপাল সেনগুপ্ত। ২৪ চৌরঙ্গী রোড, কলিকাতা-৭০০০১৩। '৫০। পৃ. ৪৩১-৪৯৪। প্রবন্ধের মাসিক পত্রিকারূপে 'সমকালীন' পত্রিকার ২৫ বছর তথা ৩০০ সংখ্যায় পদার্পণ বাংলা সাহিত্যের এক স্মরণীয় ঘটনা। সেই ঘটনাটিকে আরো স্মরণীয় করেছেন সম্পাদক বিষয় অনুসারে ৩০০ সংখ্যার প্রবন্ধগুলির সূচীপত্রটি প্রকাশ করে। দুঃখ এই যে এরপর থেকে 'সমকালীন' 'ত্রৈমাসিক' হয়ে যাচ্ছে।

**সাহিত্যবাণী** | কবি করুণানিধানের জন্ম শতবার্ষিকী সংখ্যা ৮৫। ৫ম বর্ষ ৩য় সংখ্যা, বৈশাখ ১৩৮৫। আভাসচন্দ্র মজুমদার। ২৬/১ কৈপুকুর লেন, হাওড়া ২ | ১৫০ | পৃ ৬০। কবিতায় ও প্রবন্ধে কবি করুণানিধান বন্দ্যোপাধ্যায়ের প্রতি শ্রদ্ধাঞ্জলি নিবেদন করা হয়েছে। করুণানিধানের কয়েকজন আত্মীয়ের স্মৃতিচারণ উল্লেখযোগ্য।

**সাহিত্য সেতু** | রবীন্দ্র প্রণাম। ১২ বর্ষ ১ম সংখ্যা ১৩৮৫। শুভেন্দু সেনগুপ্ত। পোঃ - বাঁশবেড়িয়া, জেলা— হুগলী | '৩০ | পৃ. ১২ | রবীন্দ্রনাথকে কেন্দ্র করে কয়েকটি প্রবন্ধ, কবিতা ও আলোচনা আছে।

২। সাহিত্য সেতু। দুর্গা। ১২ বর্ষ ৬ষ্ঠ সংখ্যা, আশ্বিন ১৩৮৫। „। „। ২·০০। পৃ. ৯১। দুর্গাপূজাকে কেন্দ্র করে বিভিন্ন প্রবন্ধ লিখেছেন—সুধীরকুমার মিত্র, উষাপ্রসন্ন মুখোপাধ্যায়, নির্মলেন্দু গৌতম, সলিল মিত্র, রমেন্দ্রনাথ মল্লিক, বিনোদবিহারী দে, গৌরশংকর বন্দ্যোপাধ্যায়, কৃষ্ণা বসু, অপূর্বকুমার সাহা, দেবাশীষ গৌতম, পুলক চট্টোপাধ্যায়, মিঠু মুখোপাধ্যায়, দীপক দে, বাণিক রায়, জগবন্ধু কুণ্ডু. শুভেন্দু সেনগুপ্ত।

৩। „ । প্রেম সংখ্যা। ১১ বর্ষ, ৬ষ্ঠ সংখ্যা, আশ্বিন ১৩৮৪। „। „ । ৫·০০। পৃ. ৩০০। প্রেম বিষয়ক বিভিন্ন প্রবন্ধ, কবিতা ও আলোচনা আছে।

**সৈকত**। সৌন্দর্য সংখ্যা ১৩৮৫। ৩য় বর্ষ ৩য় সংখ্যা, শরৎ পর্যায় ১৯·৮। মানস পাল, জেল আশ্রম রোড, আগরতলা, ত্রিপুরা। ১·৫০। পৃ. ৪০। সৌন্দর্য নিয়ে নতুন দৃষ্টিভঙ্গীতে আলোচনা করেছেন—রামকিংকর বেইজ, সামসুল হক, সুব্রত চক্রবর্তী, ঈশ্বর ত্রিপাঠী, কমল চক্রবর্তী, নকুল রায়, সেলিম মুস্তাফা, রামেশ্বর ভট্টাচার্য, দীপক দেব, মলয় সিংহ, কিশোররঞ্জন দে, শংকর বসু, মানস পাল।

— —

# পরলোকগত সাহিত্যিক

( এই বিভাগে ১৩৮৫ সালে পরলোকগত সাহিত্যিকদের সম্বন্ধে তথ্য ও সংবাদ প্রকাশিত হয়েছে। )

৭ই শ্রাবণ (২৪. ৭. ৭৮), সোমবার। **পরলোকে শ্রীমানদাশংকর দাশগুপ্ত।** যশোরের কালিয়াগ্রামের বিখ্যাত শংকর পরিবারের শ্রীমানদাশংকর দাশগুপ্ত ২৪ জুলাই ৮৬ বৎসর বয়সে পরলোক গমন করেন। তিনি অসহযোগ আন্দোলনে একজন সক্রিয় কর্মী ছিলেন। তিনি অনুশীলন দলের সভ্য হন। সেই সময় তিনি বিবেকানন্দের ভাবধারায় দীক্ষিত হন। পরে তিনি মা সারদামণি দেবীর নিকট মন্ত্রদীক্ষা নেন। ব্যবহারিক জীবনে তিনি একজন আইনজীবী ছিলেন। শ্রীদাশগুপ্ত ঠাকুর রামকৃষ্ণ, শ্রীশ্রীমা, ও স্বামীজীর জীবনী অবলম্বনে তিনখানি গ্রন্থ রচনা করেন। মৃত্যুকালে তিনি এক পুত্র ও তিন কন্যা রেখে গিয়েছেন।

১৪ই শ্রাবণ (৩১. ৭. ৭৮), সোমবার। **পরলোকে মহাদেব সরকার।**

বিপ্লবী ও সাহিত্যসেবক মহাদেব সরকার (৬৯) সম্প্রতি কলকাতায় মারা গেছেন। তিনি অকৃতদার ছিলেন। স্বদেশী আন্দোলনে ১২ বছরে যোগ দেন। ১৯২৩-এ দক্ষিণেশ্বর বোমা মামলায় দণ্ডিত হন। বিস্ফোরণে একটি হাত তাঁকে হারাতে হয়েছিল। লবণ সত্যাগ্রহ ও ভারত ছাড় আন্দোলনেও তিনি যোগ দিয়েছিলেন।

২১শে শ্রাবণ (৭. ৮. ৭৮) সোমবার। **পরলোকে শিশু সাহিত্যিক সুকুমার দে সরকার:** বিশিষ্ট শিশু-সাহিত্যিক সুকুমার দে সরকার সম্প্রতি পুণেতে দুরারোগ্য ক্যানসার রোগে পরলোক গমন করেছেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৬৯ বছর। বিশেষ করে বনজঙ্গলের গল্প রচনায় তাঁর সমকক্ষ লেখক খুব কমই দেখা গেছে। এদিক দিয়ে তাঁর নাম শিশুসাহিত্যে অমর হয়ে থাকবে। তাঁর রচনার একটা বিশেষ ঢং ছিল যা প্রায় অননুকরণীয় বললে ভুল হবে না। বাংলা শিশুসাহিত্যের সমস্ত নামকরা বার্ষিকী ও সাময়িক পত্রেই তিনি লিখতেন– সন্দেশ, রামধনু, মৌচাক, আনন্দমেলা প্রভৃতি পত্রিকায় তাঁর লেখা পড়বার জন্য ছোটরা উদ্‌গ্রীব হয়ে থাকত। কয়েকখানা সুন্দর সুন্দর বইও তিনি লিখে গেছেন। যেমন দুই খুনী, ২৪শে এপ্রিল, চুপ,

জঙ্গলের গল্প ইত্যাদি। শিশুসাহিত্যে বিশিষ্ট অবদানের জন্য ভুবনেশ্বরী পদক ও রণজিৎ স্মৃতি পুরস্কার পেয়েছিলেন তিনি।

২৪শে শ্রাবণ (১০. ৮. ৭৮), বৃহস্পতিবার। **পরলোকে ডঃ যদুনাথ সিংহ** ১০ আগস্ট বিশিষ্ট দার্শনিক ডাঃ যদুনাথ সিংহ ছিয়াশী বৎসর বয়সে পরলোকগমন করেন। তিনি এককালে রিপন কলেজে, ঢাকার জগন্নাথ কলেজে ও মীরাট কলেজে অধ্যাপনা করেছেন। ভারতীয় দর্শনের বিভিন্ন শাখার উপর প্রায় পঞ্চাশটি গ্রন্থ ইংরাজী ভাষায় রচনা করে তিনি পাশ্চাত্য জগতে খ্যাতি অর্জন করেন। তিনি ভারতীয় দর্শন কংগ্রেসের সভাপতি ও বঙ্গীয় সাহিত্য সম্মেলনের সভাপতিও হয়েছিলেন। শেষজীবনে লোকচক্ষুর অন্তরালে জ্ঞান সাধনায় নিজেকে নিমগ্ন রেখেছিলেন এবং আধ্যাত্মিক জীবনে মহাসাধক ব্যামাক্ষ্যাপা ও স্বামী দয়ানন্দের সংস্পর্শে এসেছিলেন।

২৫শে শ্রাবণ (১১. ৮. ৭৮), শুক্রবার। **সনৎ বন্দ্যোপাধ্যায় পরলোকে** শুক্রবার গভীর রাতে সাহিত্যিক সনৎকুমার বন্দ্যোপাধ্যায় (৬০) মস্তিষ্কে রক্তক্ষরণজনিত রোগে আক্রান্ত হয়ে পরলোকগমন করেছেন। তিনি স্বর্গত সাহিত্যিক তারাশংকর বন্দ্যোপাধ্যায়ের জ্যেষ্ঠপুত্র ছিলেন। তাঁর লেখা চন্দনযাত্রা, অগজ, তাম্রলিপ্তি, সুন্দরী কথাসাগর প্রভৃতি গ্রন্থগুলি উল্লেখযোগ্য। মৃত্যুকালে তিনি তাঁর বৃদ্ধ মাতা ও ছয় পুত্র রেখে গেছেন।

১৬ই ভাদ্র (২. ৯. ৭৮) শনিবার। **পরলোকে জীমূতবাহন রায়** শান্তিনিকেতন, বিশ্বভারতী কেন্দ্রীয় গ্রন্থাগারের উপগ্রন্থাগারিক ও বিশিষ্ট গ্রন্থাগার বিজ্ঞান বিশেষজ্ঞ ডঃ জীমূতবাহন রায় দোসরা সেপ্টেম্বর শ্রীনিকেতনের বাসভবনে পরলোকগমন করেছেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল তিপান্ন বছর। জীমুতবাবুর মৃত্যুতে শান্তিনিকেতন ও শ্রীনিকেতনে গভীর শোকের ছায়া নেমে আসে। বিশ্বভারতীর অধ্যাপক কর্মী ছাত্র আশ্রমিকরা তাঁর বাসভবনে গিয়ে শেষ শ্রদ্ধা জানান। বিশ্বভারতী কেন্দ্রীয় গ্রন্থাগার সহ বিভিন্ন গ্রন্থাগার প্রয়াত কর্মীর প্রতি শ্রদ্ধা নিবেদনের জন্য বন্ধ রাখা রাখা হয়। বিজ্ঞানে স্নাতক বাংলা ও ইংরেজী উভয় বিষয়ে এম এ, জীমূতবাবু ১৯৭৬ সালে বিশ্বভারতী থেকে "শ্রীনিবাস আচার্যের জীবনী ও বৈষ্ণব ধর্মে তাঁহার প্রভাব" বিষয়ে পি-এইচ. ডি করেন। তিনি ১৯৬৩ সালে বিশ্বভারতীতে যোগদান করেন।

• ১৯৭৪ সালে ডঃ জীমূতবাহন রায় গ্রন্থাগার বিজ্ঞান পরিচালনা সম্পর্কে

"গ্রন্থালয় সঞ্চালন" বইটি লেখেন। তিনি যখন মৃত্যুপথযাত্রী তখন 'গ্রন্থালয়' নামে আরো একটি বই প্রকাশ করেন। এছাড়া শ্রী রায় গ্রন্থাগার বিজ্ঞানের নানা পত্র-পত্রিকায় ইংরেজী ও বাংলায় গবেষণা মূলক প্রবন্ধ লেখেন। গ্রন্থাগার বিজ্ঞানে সেরা প্রবন্ধ লেখার জন্য তিনি বঙ্গীয় গ্রন্থাগার পরিষদ থেকে 'তিনকড়ি দত্ত পদক" পান। মৃত্যুকালে তিনি একটি মাত্র কন্যা, স্ত্রী, আত্মীয় স্বজন ও অগণিত বন্ধু রেখে গেছেন।

১৮ই ভাদ্র (৪. ৯. ৭৮), সোমবার। **পরলোকে নট-নাট্যকার অরুণ রায়।** নট-নাট্যকার অরুণ রায় গত ৪ সেপ্টেম্বর শেঠ সুখলাল কারনানি মেমোরিয়াল হাসপাতালে ৪৬ বৎসর বয়সে পরলোকগমন করেন। তিনি অল্প বয়স থেকেই নাটকে মনোনিবেশ করেন এবং মৃত্যুকাল অবধি নিরবিচ্ছিন্নভাবে অভিনয় করে যান। গত কয়েক বছর তিনি চলচ্চিত্রেও অভিনয় করেছেন এবং সত্যজিৎ রায়ের কয়েকটি ছবিতেও অংশ গ্রহণ করেন। তিনি তাঁর স্ত্রী ও তিন পুত্র রেখে গেছেন। তাঁর মৃত্যু সংবাদে শিল্প জগতের অনেক এবং অগণিত গুণমুগ্ধ বন্ধু আন্তরিক শোক প্রকাশ করেন।

২১শে আশ্বিন (৮. ১০. ১৯৭৮) রবিবার। **মহাপ্রয়াণে শ্রীমৎ স্বামী জগদীশ্বরানন্দ মহারাজ।** ভারতের অন্যতম প্রবীণ পণ্ডিত সন্ন্যাসী ও মহাসাধক এবং বেলুড় শ্রীরামকৃষ্ণ ধর্মচক্রের প্রতিষ্ঠাতা, অধ্যক্ষ ও আচার্য শ্রীমৎ স্বামী জগদীশ্বরানন্দ মহারাজ ২১শে আশ্বিন, রবিবার শারদীয় মহাসপ্তমী তিথিতে সন্ধ্যা ৬টা ১২ মিনিটে মহাপ্রয়াণ করেছেন।

বাংলা ১৩০৯ সালের ৬ই জ্যৈষ্ঠ সোমবার শুক্লাষাড়ষী তিথিতে মেদিনীপুর জেলার কাঁথি মহকুমার অন্তর্গত ছোট উদয়পুর গ্রামে তাঁর জন্ম।

গ্রাম্য বিদ্যালয়ে পাঠ শেষ করে তিনি ১৯২১ খ্রীঃ কাঁথি হাইস্কুল থেকে ম্যাট্রিকুলেশন পাশ করেন। কলকাতার সিটি কলেজ থেকে ১৯২৩ খ্রীঃ আই. এস সি. পাস করে ঐ কলেজেই বি এস-সি ক্লাসে ভর্তি হন। ছাত্রাবস্থায় তিনি ভগবান শ্রীরামকৃষ্ণের ভাবধারায় অনুপ্রাণিত হয়ে রামকৃষ্ণের অন্যতম অন্তরঙ্গ পার্ষদ ব্রহ্মবিৎ মহাপুরুষ স্বামী শিবানন্দ মহারাজজীর দিব্য স্পর্শ লাভ ও ১৯২৩ খ্রীঃ তাঁর নিকট মন্ত্রদীক্ষা গ্রহণ করেন। ১৯২৫ খ্রী. তিনি গৃহত্যাগ করে বেলুড় শ্রীরামকৃষ্ণ মঠ ও মিশনে যোগদান করেন। ১৯২৮খ্রীঃ মহাপুরুষজীর কাছে তিনি ব্রহ্মচর্য এবং ১৯৩০ খ্রীঃ সন্ন্যাস গ্রহণ করেন। ১৯২৫ খ্রীঃ থেকে ১৯৫২ খ্রীঃ পর্যন্ত তিনি শ্রীরামকৃষ্ণ মঠ ও মিশনের বিভিন্ন কেন্দ্রে সেবক ও ধর্ম

প্রচারকরূপে বিভিন্ন দায়িত্বপূর্ণ পদে আসীন ছিলেন। বাংলা ও ইংরেজীতে বহু গ্রন্থ রচনা করেছেন। ধর্ম, দর্শন, চিকিৎসা, যোগ, ইতিহাস, ভ্রমণকাহিনী, জীবনী, বেদ, বেদান্ত উপনিষৎ প্রভৃতি তাঁর গ্রন্থাবলীর অন্তর্ভুক্ত।

২৯শে পৌষ (১৪. ১. ৭৯) রবিবার। **কথাসাহিত্যিক দীপেন্দ্রনাথ পরলোকে।** বিশিষ্ট কথাসাহিত্যিক ও 'পরিচয়' পত্রিকার সম্পাদক দীপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় মাত্র ৪৫ বছর বয়সে রবিবার পরলোকগমন করেছেন। তাঁর মৃত্যু হয়েছে এস এস কে এম হাসপাতালে। অভিযোগ, তিন সপ্তাহ আগে মেডিকেল চেক-আপের জন্য তিনি হাসপাতালে ভর্তি হন সুস্থ দেহে অথচ তাঁর মৃত্যু হলো নিউমোনিয়া রোগে আক্রান্ত হয়ে।

বাংলা ছোট গল্পে নতুন ধারার অন্যতম প্রবর্তক শক্তিশালী লেখক দশ বছর ধরে পরিচয় সাহিত্য পত্রিকাটির সম্পাদনা করেছেন। তাঁর প্রথম উপন্যাস 'আগামী' প্রকাশিত হয় ছাত্রাবস্থায়। তখন তাঁর বয়স ১৭ বছর। স্কুলের ছাত্র। এই উপন্যাসের ভূমিকা লিখে দিয়েছিলেন অন্নদাশংকর রায়। অন্যান্য উপন্যাসের মধ্যে তৃতীয় ভুবন ও বিবাহ বার্ষিকী বিশেষভাবে উল্লেখযোগ্য। গল্প সংগ্রহের মধ্যে নাম করতে হয় কাছের মানুষ, চর্যাপদের হরিণী, অশ্বমেধের ঘোড়া ও হওয়া না হওয়া গ্রন্থের। অশ্বমেধের ঘোড়া, হিন্দি ও বাংলায় চলচ্চিত্রায়িত হচ্ছে। 'শোক মিছিল' তাঁর শেষ বিশিষ্ট গল্প।

ভারতের লেখক প্রতিনিধি হয়ে তিনি লেবানন ও মস্কো গিয়েছিলেন। তিনি ছিলেন সারা ভারত প্রগতি লেখক সংঘের অন্যতম সম্পাদক। ১৯৫৪ সাল থেকে ভারতের কম্যুনিষ্ট পার্টির সক্রিয় সদস্য দীপেনবাবু কালান্তর পত্রিকার জন্ম লগ্ন থেকে জড়িত ছিলেন। কেওড়াতলা শ্মশানে রবিবার বিকেলে শেষকৃত্য সম্পন্ন হয় বহু লেখক, শিল্পী, কবি, রাজনৈতিক কর্মীর উপস্থিতিতে। তিনি মা, স্ত্রী, এক পুত্র ও এক কন্যা রেখে গিয়েছেন।

## আমাদের দপ্তরে প্রেরিত তথ্য

নাম— দীপেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়। ছদ্মনাম—পত্রিকার বা সাংবাদিকতার প্রয়োজনে কখনো কখনো একাধিক ছদ্মনামে লিখতে হয়েছে। এর মধ্যে কজ্জল সেন ('পরিচয়') এবং শ্রীচরণ বন্দ্যোপাধ্যায় ('কালান্তর') নাম দুটি উল্লেখ করা যেতে পারে।

জন্ম তাং— ২৪ শে কার্তিক ১৩৪০ (১০.১১.১৯৩৩) শুক্রবার। স্থায়ী ও

বর্তমান ঠিকানা—৬১২/১ ব্লক-ও নিউ আলিপুর, কলিকাতা-৫৩। জন্মস্থান—কলকাতা। পিতা—ধীরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় [ প্রয়াত ] মাতা—নলিনীপ্রভা দেবী। শিক্ষা—এম. এ. ( বাঙলা ভাষা ও সাহিত্য ) কলকাতা বিশ্ববিদ্যালয় [ ১৯৫৬—৫৮ ]। পেশা—সাংবাদিকতা [সম্পাদক, 'রবিবারের পাতা'—দৈনিক 'কালান্তর' ]। বিবাহিত। স্ত্রী—চিন্ময়ী বন্দ্যোপাধ্যায়। কন্যা—মৃত্তিকা বন্দ্যোপাধ্যায়। পুত্র—মেঘেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়।

প্রথম প্রকাশিত রচনা—'আমার দেশের মানুষ'—দৈনিক 'কিশোর', ৫ই পৌষ ১৩৫৫।

পত্রিকা সম্পাদনা—'পরিচয়' ( মা. ), ৮৯ মহাত্মা গান্ধী রোড, কলি-৭। প্রকাশ কাল—'পরিচয়' শ্রাবণ ১৩৩৮, অগস্ট ১৯৩১ সালে ত্রৈমাসিক পত্রিকা হিসেবে প্রথম প্রকাশিত হয়। শ্রাবণ ১৩৭৫, অগস্ট ১৯৬৮ থেকে আমি এই পত্রিকার অন্যতম সম্পাদক। এছাড়া ছাত্রজীবন থেকেই বিভিন্ন পত্রিকা ও সংকলন সম্পাদনা করেছি। প্রথম ১৩৫৭ সালে, নাম—'সবুজের অভিযান'।

প্রথম প্রকাশিত রচনা—'আমার দেশের মানুষ', দৈনিক 'কিশোর', ৫ পৌষ ১৩৫৫।

প্রকাশিত গ্রন্থ :—

১। আগামী [ প্রথম খণ্ড : মাঝি ]—উপন্যাসিকা—১৫ কার্তিক ১৩৫৮ ( ১৯৫১ )—বেঙ্গল পাবলিশার্স—দেড় টাকা।

২। কাছের যারা—গল্পসংকলন—বৈশাখ ১৩৬১ (১৯৫৪)- মিত্রালয়—আড়াই টাকা।

৩। তৃতীয় ভুবন—উপন্যাস—ভাদ্র ১৩৬৫ ( ১৯৫৮ )—মিত্রালয়—চার টাকা।

৪। চর্যাপদের হরিণী—গল্পসংকলন—শ্রাবণ ১৩৬৭ (১৯৬০)—মিত্রালয়—তিন টাকা।

৫। অশ্বমেধের ঘোড়া—গল্পসংকলন—আষাঢ় ১৩৭০ (১৯৬৩)—সৃজনী—তিন টাকা।

৬। হওয়া না হওয়া—গল্পসংকলন—ফাল্গুন ১৩৭৮ (১৯৭২)—মুকুন্দ পাবলিশার্স—ছ টাকা।

৯ই মাঘ (২৩।১।৭৯) মঙ্গলবার। **পরলোকে ত্রিপুরারি চক্রবর্তী।** বিশিষ্ট শিক্ষাবিদ, ঐতিহাসিক ও মহাভারত বিশেষজ্ঞ ত্রিপুরারি চক্রবর্তী

মঙ্গলবার পরলোকগমন করেন। বয়স হয়েছিল ৮২। ইতিহাস ও সংস্কৃতির ওপর প্রামাণিক বেশ কিছু গ্রন্থের রচয়িতা অধ্যাপক চক্রবর্তী প্রায় ৩৩ বছর ধরে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ইতিহাস বিভাগের সঙ্গে যুক্ত ছিলেন।

তিনি চীন ও জাপানে গিয়েছিলেন সাংস্কৃতিক মিশনের সদস্য হিসাবে এবং পশ্চিমবঙ্গ বিধান পরিষদের সদস্যও ছিলেন। পাণ্ডিত্য ও জ্ঞানের গুণগ্রাহী অসংখ্য মানুষ কলকাতা ও সারা দেশে অধ্যাপক চক্রবর্তীর উপনিষদ, রামায়ণ ও মহাভারত আলোচনায় উপস্থিত থেকেছেন।

অধ্যাপক চক্রবর্তী পাবনা জেলার ( বর্তমান বাংলাদেশ ) দোগাছী গ্রামে জন্মগ্রহণ করেন। আশুতোষ মুখার্জী পরবর্তীকালে তাঁকে কলকাতা বিশ্ববিদ্যালয়ের ইতিহাসের অধ্যাপক পদে নিযুক্ত করেন।

তাঁর কৃতী ছাত্রদের ভেতর অধ্যাপক হীরেন মুখার্জী, অধ্যাপক সুশোভন সরকার, ভারতের প্রাক্তন প্রধান বিচারপতি এ এন রায় এবং রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য অধ্যাপক প্রতুল গুপ্তের নাম উল্লেখযোগ্য।

তিনি বহু পুস্তক রচনা করেছেন। মহাভারতের ওপর তাঁর কয়েকটি গ্রন্থ সুধীসমাজে বিশেষ সমাদর লাভ করে।

তাঁর স্ত্রী কিছুদিন আগে মারা গেছেন। তাঁর এক পুত্র ও দশ কন্যা বর্তমান।

১০ই মাঘ ( ২৪.১.৭৯ ), বুধবার। **অমরেশ্বর ঠাকুর পরলোকে।** বিশিষ্ট পণ্ডিত ডক্টর অমরেশ্বর ঠাকুর বুধবার সকালে সদানন্দ রোডে নিজ গৃহে ৯২ বয়সে পরলোকগমন করেছেন। তিনি ১৯০৮ সালে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে সংস্কৃতে এম. এ পাশ করে রিপন কলেজে অধ্যাপনা আরম্ভ করেন। তারপর ক্রমান্বয়ে সংস্কৃতের বিভিন্ন শাখায় এবং পালি ভাষায় আরও তিনবার এম-এ পাশ করেন এবং দুবার স্বর্ণপদক প্রাপ্ত হন। তিনি পাটনা বিশ্ববিদ্যালয়ে গিয়ে ডিন অফ দি ফ্যাকালটি অফ আর্টস পদে অভিষিক্ত হন। পরে স্যার আশুতোষ মুখোপাধ্যায়ের আহ্বানে কলকাতা বিশ্ববিদ্যালয়ে যোগদান করেন এবং দীর্ঘ ৩৫ বছর অধ্যাপনা করে বিভাগীয় প্রধানরূপে অবসর গ্রহণ করেন।

তিনি যোগেশচন্দ্র ঘোষ গবেষণা পুরস্কার ও গ্রিফিথ মেমোরিয়াল প্রাইজ পান। ১৯২৭ সালে হিন্দুস্থল অফ এভিডেন্স-এর উপর গবেষণা করে কলকাতা বিশ্ববিদ্যালয় থেকে পি-এইচ. ডি পান। তিনি সংস্কৃত সাহিত্য পরিষদের অন্যতম প্রতিষ্ঠাতা এবং দীর্ঘকাল সংস্কৃত সাহিত্য পরিষৎ পত্রিকার

সম্পাদক ছিলেন। প্রসিদ্ধ ক্যালকাটা স্যানসক্রিট সিরিজের তিনি সাধারণ সম্পাদক ছিলেন এবং ৪০ খানি দুষ্প্রাপ্য গ্রন্থ সম্পাদনা করেন। তা ছাড়া ৬০ খণ্ডে বাল্মীকি রামায়ণের সম্পাদনা তাঁর অন্যতম কীর্তি। মম্মটের কাব্য-প্রকাশের তৎকৃত ভূমিকা একটি অমূল্য রচনা। দীর্ঘ ১৫ বছর অক্লান্ত পরিশ্রম করে তিনি যাস্কাচার্যের নিরুক্ত ৪ খণ্ডে সম্পাদনা করেন। ঋগবেদের ভাষাতত্ত্ব বিষয়ক গ্রন্থ ঋকপ্রাতিশাখ্যের সম্পাদনাও তাঁর একটি অসাধারণ কর্ম। তিনি দীর্ঘকাল বঙ্গশ্রী পত্রিকা এবং তারকেশ্বর হইতে প্রকাশিত পুণ্যভূমি পত্রিকার সম্পাদনা করেন। ১৯৪৭ সালে দেশ বিভাগের পর পশ্চিমবঙ্গে আগত বহু টোলের অধ্যাপককে স্বগৃহে আশ্রয় দিয়ে তিনি তাঁদের পুনর্বাসনের ব্যবস্থা করেন। মৃত্যুকালে তিনি পাঁচ পুত্র, পাঁচ কন্যা, পাঁচ পুত্রবধূ, পাঁচ জামাতা, নাতী-নাতনী, অগণিত আত্মীয়স্বজন এবং ছাত্রছাত্রী রেখে গিয়েছেন। কেওড়াতলা মহাশ্মশানে অপরাহ্নে তাঁর শেষকৃত্য সম্পন্ন হয়।

১১ই মাঘ (২৫।১।৭৯) বৃহস্পতিবার। **অনন্ত সিং পরলোকে**। 'অগ্নি-যুগের বিপ্লবী, চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনের অন্যতম নায়ক অনন্ত সিং বৃহস্পতিবার সন্ধ্যা সোয়া সাতটায় কলকাতায় এস এস কে এম হাসপাতালে শেষনিঃশ্বাস ত্যাগ করেছেন। অকৃতদার শ্রীসিং-এর শেষশয্যার পাশে তাঁর দুই বিপ্লবী সহকর্মী মিহির বসু ও সমীর মোদক উপস্থিত ছিলেন।

ব্রিটিশ রাজত্বে সেই ঐতিহাসিক চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠন অভিযানের অন্যতম বিপ্লবী অনন্ত সিং-এর মৃত্যুকালে বয়স হয়েছিল ৭৬ বছর। চিকিৎসক-দের মতে শেষপর্যন্ত তিনি ইউরেমিয়া রোগেই শেষ-নিঃশ্বাস ত্যাগ করেছেন। তাঁর মৃত্যু সংবাদ ছড়িয়ে পড়ার সঙ্গে সঙ্গে সর্বত্র শোকের ছায়া নেমে আসে।

বধুবার রাত থেকেই তিনি বেশ অসুস্থ হয়ে পড়েন। কয়েকবার তাঁর বমি হয় এবং প্রায় অচৈতন্য অবস্থায় চলে যান। বৃহস্পতিবার সকালেও তাঁর আবার বমি হয়। বেলা একটা নাগাদ তাঁর চিকিৎসক ডাঃ অপূর্ব সাহাকে খবর দেওয়া হয়। কেননা ১৯৭৭ সালে অনন্তবাবু বিচারাধীন বন্দী থাকাকালে হৃদরোগে অসুস্থ হলে ডাঃ সাহা তাঁর বুকে পেসমেকার বসিয়েছিলেন। ডাঃ সাহার পরামর্শমত তাঁকে বেলা দুটায় এস এস কে এম হাসপাতালে কার্ডি-ওলজি বিভাগে ভর্তি করা হয় এবং সন্ধ্যা সোয়া সাতটায় তিনি শেষনিঃশ্বাস ত্যাগ করেন।

অনন্তবাবুর জীবনের বেশীরভাগ সময়ই অতিবাহিত হয় কারাগারে। স্বাধী-

নতা-পরবর্তী যুগেও ১৯৭০ সালের ১০ জানুয়ারী থেকে ১৯৭৭ সালের ১০ ডিসেম্বর তিনি বিচারাধীন বন্দীজীবন যাপন করেন। ঐ বন্দীদশায় তিনি গুরুতর অসুস্থ হয়ে দীর্ঘদিন এস এস কে এম হাসপাতালে চিকিৎসাধীন ছিলেন। কিন্তু এ রাজ্যে বর্তমানের বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর ১৯৭৭ সালের ১০ ডিসেম্বর তিনি জেল থেকে ছাড়া পান। ছাড়া পাওয়ার পর থেকে মৃত্যুর আগপর্যন্ত তিনি তাঁর শাঁখারীপাড়া রোডের বাসভবনে তাঁর জীবনের নানা বৈপ্লবিক ঘটনাবলী পুস্তকাকারে (কেউ বলে ডাকাত কেউ বলে বিপ্লবী) প্রকাশের কাজে ব্যস্ত ছিলেন। ইতিপূর্বেও তিনি আরো বই লিখেছেন এবং তার মধ্যে অগ্নিগর্ভ চট্টগ্রাম, মাস্টারদা: স্বপ্ন ও সাধনা, আমি সেই মেয়ে বইটি বিশেষভাবে উল্লেখযোগ্য।

এই আজন্ম বিপ্লবী মাস্টারদা সূর্য সেনের নেতৃত্বে বিখ্যাত চট্টগ্রাম অস্ত্রাগার লুণ্ঠনে সক্রিয়ভাবে অংশগ্রহণ করেন এবং সতের বছর কারাদণ্ডে দণ্ডিত হয়ে আন্দামান সেলুলার জেল সহ বিভিন্ন জেলে থাকেন।

সবশুদ্ধ তিনি জেলে কাটান তিরিশ বছর এবং এর মধ্যে একটি সশস্ত্র মামলা সম্পর্কিত পাঁচ বছরের কারাবাসও অন্তর্ভুক্ত।

গণেশ ঘোষ সহ সমকালীন বিপ্লবীদের মধ্যে অবিবাহিত শ্রীসিংয়ের জীবন ছিল বৈচিত্র্যবহুল।

বর্তমানে বাংলাদেশের অন্তর্ভুক্ত চট্টগ্রামে ১৯০৩ সালে তিনি জন্মগ্রহণ করেন। তাঁর পিতার নাম স্বর্গত গোলাব সিং এবং মাতার নাম রাজকুমারী দেবী। তাঁর দিদি ইন্দুমতী সিংও বিপ্লবী দিনে তাঁর সহযোগী ছিলেন। তিনি যাদবপুর ন্যাশনাল কাউন্সিল অব এডুকেশন থেকে কারিগরি শিক্ষা গ্রহণ করেন।

তিনি রেখে গেছেন তাঁর জ্যেষ্ঠ ভ্রাতা এবং অসংখ্য অনুরাগীকে।

১২ই মাঘ (২৬।১।৭৯) শুক্রবার। **পরলোকে প্রাণকৃষ্ণ বাড়রি।** বর্ধমান রাজ কলেজের ইংরেজীর অধ্যাপক প্রাণকৃষ্ণ বাড়রি স্বল্পকাল রোগ ভোগের পর ২৬ জানুয়ারী পি জি হাসপাতালে শেষ নিঃশ্বাস ত্যাগ করেছেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৫৮। তিনি অকৃতদার ছিলেন। তবে তিনি বহু আত্মীয়-পরিজন বন্ধু-বান্ধব, ছাত্র-ছাত্রী রেখে গেছেন—যাঁরা সকলেই তাঁর পাণ্ডিত্য ও গুণে মুগ্ধ।

শ্রীবাড়রির ইংরেজী ও বাংলা বহু প্রবন্ধ বিভিন্ন পত্র-পত্রিকায় প্রকাশিত

হয়েছে। তিনি এককালে কলকাতা থেকে প্রকাশিত বিখ্যাত মাসিক পত্রিকা 'পরিক্রমা'র সম্পাদকমণ্ডলীতে ছিলেন। তাছাড়া তিনি বিভিন্ন ইংরেজী বইয়ের বঙ্গানুবাদ করেছেন।

ছাত্রজীবন থেকেই তিনি প্রগতিশীল সংস্কৃতি আন্দোলন এবং বিভিন্ন সমাজ-সেবামূলক ও গঠনমূলক কাজের সঙ্গে যুক্ত ছিলেন।

হাওড়া জেলার 'নলপুর সাধারণের বিদ্যালয়' এবং 'বেলকুলিয়া হাইস্কুল'-এর গোড়াপত্তনে তিনি সক্রিয়ভাবে অংশগ্রহণ করেন।

তাঁর অকালবিয়োগে দেশবাসী একজন উচ্চ সংস্কৃতি ও আদর্শসম্পন্ন ব্যক্তিকে হারালো—যে ধরনের ব্যক্তিত্ব বর্তমান সময়ে খুবই বিরল।

২৬শে মাঘ (৯.২.৭৯) শুক্রবার। **পরলোকে বনফুল (বলাইচাঁদ মুখোপাধ্যায়)**। নয়দিন ধরে মৃত্যুর সঙ্গে অবিরাম সংগ্রাম করে শুক্রবার ভোরে শেষ নিঃশ্বাস ত্যাগ করলেন ডাঃ বলাইচাঁদ মুখোপাধ্যায়। ৭৯ বছর ৭ মাস পর বাংলা সাহিত্যের কুসুম কাননের সুগন্ধি বনফুল ঝরে পড়ল। অবসান হল একটি যুগের।

ডাঃ বলাইচাঁদ মুখোপাধ্যায়—বাংলা সাহিত্যের পাঠকদের কাছে যিনি বনফুল বলে পরিচিত ছিলেন গত সরস্বতী পুজার দিন মস্তিষ্কে রক্তক্ষরণ রোগে সংজ্ঞা হারান। তাঁর সে জ্ঞান আর ফিরে আসেনি। ক্রমশ তাঁর অবস্থার অবনতি হচ্ছিল। অবশেষে শুক্রবার ভোর চারটায় তাঁর হৃৎস্পন্দন স্তব্ধ হয়ে যায়।

বনফুল দুই ছেলে দুই মেয়ে ও নাতি-নাতনিদের রে গেছেন। আড়াই বছর আগে পত্নী লীলাবতী দেবীর মৃত্যু হয়। বনফুলের মৃত্যুর খবর ছড়িয়ে পড়ার সঙ্গে সঙ্গে লেক টাউনের বাড়িতে গুণমুগ্ধ মানুষ, আত্মীয় ও বন্ধুরা ভেঙে পড়েন। স্থানীয় স্কুলের ছাত্রছাত্রীরাও স্কুল থেকে তাঁর বাড়িতে চলে আসেন। বিভিন্ন প্রতিষ্ঠান ব্যক্তি ও সংগঠনের পক্ষ থেকে তাঁর মরদেহে মালা দেওয়া হয়।

অবশেষে বেলা দেড়টার পর তাঁর মরদেহ নিয়ে লেক টাউন থেকে এক শোকযাত্রা বার হয়। বিভিন্ন পথ অতিক্রম করে শোকযাত্রাটি নিমতলায় গিয়ে শেষ হয়। সেখানে তাঁর অন্ত্যেষ্টিক্রিয়া সমাপ্ত হয়।

১৫ বছর বয়স থেকে লেখা শুরু করেছিলেন বনফুল। সংজ্ঞা হারানোর শেষ মুহূর্ত পর্যন্ত তিনি কলমকে বিশ্রাম দেননি। শেষের দিকে রোজ লিখতেন

দিনলিপি : মরজিমহল। সরস্বতী পুজার দিন সকালে তিনি সুস্থই ছিলেন। যথারীতি বললেন : লেখার টেবিলটা এগিয়ে দিতে। কিন্তু লিখতে আর পারলেন না। তার আগেই অসুস্থ হয়ে পড়লেন।

শুক্রবার সকালে তাঁর বাড়িতে এই প্রতিবেদক যখন গিয়ে পৌছল তখন তাঁর বাড়ির সামনে বেশ ভিড়। দোতলায় তাঁর শোয়ার ঘরে উঠে দেখি চিরনিদ্রায় শায়িত বনফুলকে। মুখে প্রশান্তি। চোখে চশমা। মনে হয় বুঝি ঘুমোচ্ছেন। ফুলে ফুলে সারা ঘর ছেয়ে যায়। তাঁর শোয়ার ঘর ভরতি টাঙানো নানান ছবি।

এগুলি বনফুলেরই আঁকা। শেষ জীবনে তিনি ছবি আঁকার প্রতি আরও যত্নশীল হয়ে ওঠেন। তাঁর বাড়ির দোতলায় যাবার সিঁড়ি দিয়ে উঠতে চোখে পড়ে দেওয়াল ভরতি অসংখ্য অভিনন্দন বাণী।

বেলা দেড়টার পর বনফুলের মরদেহ নিয়ে শোকযাত্রা বার হয়। লেকটাউন থেকে যশোহর রোড, আর জি কর রোড হয়ে শোকযাত্রা শ্যামবাজার পাঁচ মাথার মোড়ে এলে অসংখ্য মানুষ শেষবারের মত বনফুলকে দেখেন। সেখান থেকে সাহিত্য পরিষদের কর্মীরা বেরিয়ে এসে তাঁদের শেষ নমস্কার জানান। এরপর বিবেকানন্দ রোড, সূর্যসেন স্ট্রীট বিশ্ববিদ্যালয় তারপর মেডিকেল কলেজ। এই মেডিকেল কলেজের ছাত্র ছিলেন বনফুল। বিধানসরণী, বিবেকানন্দ রোড ধরে শোকযাত্রা আবার উত্তর দিকে অগ্রসর হয়। কালীকৃষ্ণ ঠাকুর স্ট্রীট ধরে বহুলাল মল্লিক রোডে সাহিত্যতীর্থের অফিসে শোকযাত্রা কিছুক্ষণ থামে। সেখান থেকে জোড়াবাগান হয়ে নিমতলা ঘাট স্ট্রীট ধরে নিমতলা মহাশ্মশানে তাঁর চিতাভস্ম ভাগীরথীর জলে বিলীন হয়। মুখাগ্নি করেন তাঁর দুই পুত্র।

যেসব প্রতিষ্ঠানের পক্ষ থেকে বনফুলের মরদেহে মালা দেওয়া হয় তাঁদের মধ্যে আছেন বঙ্গ সাহিত্য সম্মেলন, আনন্দবাজার পত্রিকা, যষ্টিমধু, কলকাতা পুর সংস্থা। পশ্চিমবঙ্গ সরকার, রবিবাসর, অনামি নাট্য গোষ্ঠী, লেকটাউন অ্যাসোসিয়েশন, বিশেশ্বর হাইস্কুল। মুখ্যমন্ত্রী, উচ্চ শিক্ষামন্ত্রী ও তথ্যমন্ত্রীর পক্ষেও মালা দেওয়া হয়।

শতাধিক গ্রন্থের লেখক বনফুলের শেষ উপন্যাস হরিশচন্দ্র গত শারদীয় সংখ্যার একটি মাসিকে প্রকাশিত হয়। সাহিত্যের নানান শাখায় তাঁর অবাধ বিচরণ ছিল। ছোট গল্প, নাটক ও উপন্যাস রচনার মত কাব্য রচনাতেও

তিনি ছিলেন সমান দক্ষ। তাঁর রচনার সবচেয়ে বড় গুণ তাঁর প্রতিটি রচনাই সম্পূর্ণ ভিন্ন স্বাদের।

রোমান্টিক কবিতা যেমন লিখেছেন তেমনি লিখেছেন তীব্র তীক্ষ্ণ ব্যঙ্গ কবিতা। আবার ছোট গল্পে ও উপন্যাসে বিষয়বস্তু রচনাশৈলী ও আঙ্গিক নিয়ে নানান পরীক্ষা চালিয়েছেন। ছোট গল্প যে প্রকৃত কত ছোট হতে পারে তা নিয়েও একদা চলেছিল তাঁর সফল পরীক্ষা।

তাঁর গ্রন্থগুলির মধ্যে উল্লেখযোগ্য : স্থাবর, জঙ্গম, ডানা, মৃগয়া, ভুবন সোম, শ্রীমধুসূদন, হাটে-বাজারে, অগ্নীশ্বর, শেষ লেখা, হরিশ্চন্দ্র। তাঁর আত্মজীবনীমূলক গ্রন্থের নাম পশ্চাৎপট।

সাহিত্যচর্চার স্বীকৃতি হিসাবে বনফুল দেশবাসীর কাছ থেকে অজস্র সম্মান ও ভালবাসা পেয়েছেন। পেয়েছেন রবীন্দ্র পুরস্কার, জগত্তারিণী পদক, শরৎ পুরস্কার, ভাগলপুর ও যাদবপুর বিশ্ববিদ্যালয় থেকে সম্মানজনক ডিলিট। বঙ্গীয় সাহিত্য পরিষদের তিনি সভাপতি ছিলেন। সাহিত্য তীর্থের সঙ্গেও তাঁর যোগাযোগ ছিল নিবিড়।

ব্যক্তিগত জীবনে সুদর্শন তপ্ত কাঞ্চনবর্ণ ঋষি সদৃশ এই পুরুষ ছিলেন সুপ্রতিবেশী। সকলের অতি কাছের মানুষ। ১৯৬৯ সাল থেকে বনফুল লেক-টাউনের বাসিন্দা। তার আগে এক বছর তিনি ছিলেন কাঁকুড়গাছি। ১৯৬৮ সালে ভাগলপুরের পাট চুকিয়ে বনফুল কলকাতায় চলে আসেন। লেকটাউনে তাঁর বাড়িতে সকলের দ্বার ছিল অবারিত। কিছুদিন আগেও ছোট ছোট কয়েকটি ছেলেমেয়ে এসেছিলেন তাঁর সঙ্গে দেখা করতে। তিনি তাঁদের সঙ্গে সাহিত্যচর্চা শুরু করে দেন। পাড়ার যত ছেলে এবং বুড়ো সবাই তাঁকে এক বয়সী জানাতেন।

সাহিত্য জীবনের কৃতিত্বের চরম শিখরে উঠেও গৃহস্থ বনফুলের জীবনে কোন ফাঁক ছিল না। তাঁর দুই ছেলেই কৃতি। এক ছেলে অসীম বর্ধমান মেডিকেল কলেজের প্যাথলজির অধ্যাপক। আর এক ছেলে চিরন্তন পেশায় ইনজিনিয়র। মেয়ে কেয়া ও করবী দুজনেই যোগ্য পাত্রে বিবাহিতা।

১৩০৬ বঙ্গাব্দের ৪ শ্রাবণ ( ১৯ জুলাই ১৮৯৯ ) তাঁর জন্ম। পূর্ণিয়া জেলার মণিহারী গ্রামে তিনি জন্মগ্রহণ করেন।

পেশায় তিনি ডাক্তার, নেশায় সাহিত্যসেবী।

যখন তাঁর বয়স আট বা দশ সেই সময়ে তাঁর সাহিত্যরচনার সূত্রপাত। "ঐ সময়ে আমি একটা কবিতা লিখি। কবিতার নাম ময়ূর।"

ওর কাছাকাছি সময়েই একটা হাতে লেখা মাসিক পত্রিকা বের করেন। তার নাম 'বিকাল'।

এই পত্রিকাতেই নিয়মিত লিখতে আরম্ভ করেন বনফুল।

ছাপার অক্ষরে তাঁর প্রথম কবিতা বের হয় 'মালঞ্চ' কাগজে। তখন তিনি ক্লাস এইটের ( থার্ড ক্লাসের ) ছাত্র।

তাঁর প্রথম প্রকাশিত উপন্যাস 'তৃণখণ্ড' ( ১৩৪২ )। এই উপন্যাসের নায়ক বলেছেন, "আমি ডাক্তার, আমি কবিও। আমার জীবনকাহিনী যদি শুনিতে চান তবে আমার কবিতাও পড়িতে হইবে। তাহাই আমার জীবনের সত্য প্রকাশ।" ডাক্তারি জীবনে অভিজ্ঞতা ও শিল্পীজীবনের অনুভূতিতে মিশ্রিত হয়ে উঠেছে এই তৃণখণ্ড। এ যেন বনফুলের নিজের জীবনেরই একটা প্রতিবিম্ব মাত্র। তাঁর পরবর্তী বই 'বৈতরণীর তীরে'। এই বইয়ের উৎসর্গপত্রে বলা হয়েছে, "ইহা শুধু ভূতের গল্প নহে—বর্তমানেরও গল্প। এবং খুব সম্ভব ভবিষ্যতেরও।" এই বইতে একজন অনিদ্রাগ্রস্ত ডাক্তারের কথা বলা হয়েছে। এখানেও সেই ডাক্তার। তিনি অপ্রকৃতিস্থ মনশ্চক্ষে কয়েকটি অপমৃত্যুর ঘটনা দেখেছেন, এবং সেই সঙ্গে ফুটে উঠেছে কয়েকটি জীবনের ভয়াল কুটিল ও বীভৎস রূপ। এই বই পড়ে রবীন্দ্রনাথ বনফুলকে লেখেন, "এর মধ্যে বীভৎস রস ও করুণ রসের যে মিশ্রণ ঘটিয়েছ তাতে তোমার সাহস এবং নৈপুণ্যের প্রকাশ পেয়েছে। এর মধ্যে রচনার অপূর্বতা আছে।"

চিরাচরিত রীতি বনফুলের নয়। তাঁর পেশার জীবনের সঙ্গে তিনি তাঁর নেশার জীবন মিশিয়ে নিয়ে একটা মেকানিক্যাল মিক্সচার গড়ে তুলতে চাননি, তা করলে দুটি পৃথক পদার্থ আলাদা-আলাদা ভাবে জেগে থাকত ; তাঁর বৈজ্ঞানিক পদ্ধতি জানা ছিল বলেই তিনি ওই দুয়ের মিশ্রণ যা করে তুলেছেন তাঁকে বলতে হয় কেমিক্যাল কমপাউণ্ড। নেশা ও পেশা মিলে তৃতীয় একটা পদার্থ তৈরি হয়ে উঠল, যার নাম সাহিত্য।

অনেক রকম জীবন তিনি দেখেছেন, তাঁর কল্পনাশক্তি প্রখর। অভিজ্ঞতা ও কল্পনা একত্র করে তিনি অনেক বিকৃত জীবনের চিত্র তুলে ধরেছেন আমাদের সামনে। সাধারণ ও অসাধারণ—মোটামুটিভাবে এই দুই রকমের চরিত্রই আমাদের নজরে পড়ে। জীবনে যার কোন বৈশিষ্ট্য নেই, কিংবা জীবন যার

বৈশিষ্ট্যে পরিপূর্ণ—এমন মানুষ আমরা বাস্তব জগতেও দেখতে পাই, সাহিত্য-জগতেও পাই। কিন্তু যারা উদ্‌ভ্রান্ত, যারা উদাসীন, যারা সাধারণ-অসাধারণের বাইরে, যারা কিছুটা বা অপ্রকৃতিস্থ কিছুটা-বা বিকৃত—তাদের সঙ্গে মুখোমুখি পরিচয়ের সুযোগ আমাদের কম। বনফুল আমাদের সামনে উপস্থিত করেছেন এদের। এদিক থেকে তাঁর 'সে ও আমি' একটা অসামান্য সৃষ্টি। অনেক বই লিখেছেন তিনি। তাঁর 'কিছুক্ষণ' বইটি সম্বন্ধে রবীন্দ্রনাথের মন্তব্যটি এখানে আমরা স্মরণ করতে পারি। রবীন্দ্রনাথ বলেছেন, 'উল্টে পড়া রেলগাড়ি যে অসংলগ্ন জনতা বিক্ষিপ্ত করে দিয়েছে তার মধ্যে থেকে তুমি যথেষ্ট রস আদায় করে নিয়েছ।

অন্য ভুবনের কাহিনী তিনি অনেক লিখেছেন। অনেক অপ্রাকৃত জগতের কথাও বলেছেন। কিন্তু তিনি ছিলেন বিজ্ঞানী। এই বিজ্ঞানকে তিনি উপন্যাসের ও কাব্যের ক্ষেত্রেও টেনে এনেছেন। তাঁর 'অগ্নি' উপন্যাসে এবং অন্য কয়েকটি উপন্যাসেও তিনি বিজ্ঞানকে ব্যবহার করেছেন, কিন্তু তাঁর 'ডানা' উপন্যাসে তিনি বিজ্ঞান ও সাহিত্যের যে সমন্বয়সাধন করেছেন, তা যেমন পরিণত তেমনি সার্থক।

বনফুলের 'স্থাবর' ও 'জঙ্গম' দুইটি বিখ্যাত বই। 'জঙ্গম' বের হয় আগে, 'স্থাবর' পরে। একজন সাহিত্যসমালোচক এই বই সম্বন্ধে বলেছেন, "তিন খণ্ডে সম্পূর্ণ 'জঙ্গম' উপন্যাসটাকে বনফুলের ঔপন্যাসিক সৃষ্টির সার্থকতম নিদর্শন-রূপে অভিনন্দিত করা যাইতে পারে।"

কাব্যই তো তাঁর জীবন। তাঁর কবিত্বের স্ফূর্তি তো তাঁর কিশোরকালেই। কবিতার খাতায় নামটি তিনি তাঁর নিজের নাম করে নিয়েছেন বলাইচাঁদ হয়ে গিয়েছেন 'বনফুল'। তাঁর কাব্যগ্রন্থ 'বনফুলের কবিতা' (১৯৩৬) গ্রন্থটির ভূমিকায় তিনি বলেছেন, "আমার কাব্যপ্রেরণা উদ্বুদ্ধ করিয়াছেন বটুদা—সুধাংশুশেখর মজুমদার, সাহেবগঞ্জ, প্রবোধদা প্রবোধচন্দ্র চট্টোপাধ্যায়, সাহেবগঞ্জ ডাক্তার বনবিহারী মুখোপাধ্যায় এবং পরিমল গোস্বামী।"

নাটক-রচনাতেও পারদর্শিতা দেখিয়েছেন বনফুল। তাঁর 'শ্রীমধুসূদন' 'বিদ্যাসাগর' 'রূপান্তর' 'কঞ্চি' 'বন্ধনমোচন' প্রভৃতির নাম অনেকেরই জানা।

(আনন্দবাজার)

## গ্রন্থপঞ্জী

১। তৃণখণ্ড (উ.) ১৩৩৫
২। বনফুলের কবিতা (ক.)—৩৬
৩। বৈতরণী তীরে (উ.)—৩৬
৪। বনফুলের গল্প (গ.)—৩৬
৫। দ্বৈরথ (উ.)—৩৭
৬। কিছুক্ষণ (উ.)—৩৭
৭। বনফুলের আরো গল্প (গ.)—৩৮
৮। মন্ত্রমুগ্ধ (না.)—৩৮
৯। রূপান্তর (না.)—৩৮
১০। শ্রীমধুসূদন (না.)—৩৯
১১। অঙ্গারপর্ণী (ক.)—৪০
১২। চতুর্দশী (ক.)—৪০
১৩। মৃগয়া (উ.)—৪০
১৪। নির্মোক (উ.)—৪০
১৫। রাত্রি (উ.)—৪১
১৬। বিদ্যাসাগর (না.)—৪২
১৭। ভুয়োদর্শন (প্র.)—৪২
১৮। সে ও আমি (উ.)—৪২
১৯। আহ্বনীয় (ক.)—৪৩
২০। বাহুল্য (গ.)—৪৩
২১। জঙ্গম ১ম খণ্ড (উ.)—৪৩
২২। বিন্দুবিসর্গ (গ.)—৪৪
২৩। দশভান (না.)—৪৪
২৪। জঙ্গম ২য় খণ্ড (উ.)—৪৫
২৫। কঞ্চি (না.)—৪৫
২৬। জঙ্গম ৩য় খণ্ড (উ.)—৪৫
২৭। সপ্তর্ষি (উ.)—৪৫
২৮। অগ্নি (উ.)—৪৬
২৯। নঞ্ তৎপুরুষ (উ.)—৪৬
৩০। সিনেমার গল্প (না.)—৪৬
৩১। স্বপ্ন সম্ভব (উ.)—৪৬
৩২। আরো কয়েকটি (গ.)—৪৭
৩৩। বন্ধনমোচন (না.)—৪৮
৩৪। ডানা—১ম খণ্ড (উ.)—৪৮
৩৫। মানদণ্ড (উ.)—৪৮
৩৬। ভীমপলশ্রী (উ.)—৪৯
৩৭। করকমলেষু (ক.)—৪৯
৩৮। নবদিগন্ত (উ.)—৪৯
৩৯। ডানা—২য় খণ্ড (উ.)—৫০
৪০। কষ্টিপাথর (উ.)—৫১
৪১। স্থাবর (উ.)—৫১
৪২। তন্বী (গ.)—৫২
৪৩। উত্তর (প্র.)—৫৩
৪৪। লক্ষ্মীর আগমন (উ.)—৫৪
৪৫। নব মঞ্জরী (গ.)—৫৪
৪৬। পিতামহ (উ.)—৫৪
৪৭। বিষম জ্বর (উ.)—৫৫
৪৮। নিরঞ্জনা (উ.)—৫৫
৪৯। পঞ্চ পর্ব (উ.)—৫৫
৫০। ডানা-৩য় খণ্ড (উ.)—৫৫
৫১। শিক্ষার ভিত্তি (প্র.)—৫৫
৫২। উর্মিমালা (গ.)—৫৫
৫৩। রঙ্গনা (গ.)—৫৬
৫৪। ভুবন সোম (উ.)—৫৭
৫৫। অনুগামিনী (গ.)—৫৮

৫৬। ব্যঙ্গ কবিতা (ক.)—৫৮
৫৭। ব্যঙ্গ কবিতা (ক.)—৫৮
৫৮। ছোটদের শ্রেষ্ঠ গল্প (গ)—৫৮
৫৯। করবী (গ.)—৫৮
৬০। মহারাণী (উ.)—৫৮
৬১। অগ্নীশ্বর (উ.) -৫৯
৬২। বনফুল রচনা সংগ্রহ (রাত্রি, অগ্নি, মৃগয়া) (উ.)—৫৯
৬৩। জলতরঙ্গ (উ.)—৫৯
৬৪। নূতন বাঁকে (ক.)—৫৯
৬৫। উদয় অস্ত ১ম খণ্ড (উ.)—৫৯
৬৬। দুই পথিক (উ.)—৬০
৬৭। ওরা সব পারে (উ.)—৬০
৬৮। সপ্তমী (গ.)—৬০
৬৯। ছোটদের ভালো ভালো গল্প (গ.)—৬১
৭০। দূরবীণ (গ.)—৬১
৭১। হাটে বাজারে (উ.)—৬১
৭২। তিন কাহিনী (উ.)—৬১
৭৩। দশভান ও আরো কয়েকটি (না.)—৬২
৭৪। গল্প সংগ্রহ—১ম খণ্ড (গ.)—৬২
৭৫। মনন (প্র.)—৬২
৭৬। কন্যাসু (উ.)—৬২
৭৭। সীমারেখা (উ.)—৬২
৭৮। মনিহারী (গ.)—৬৩
৭৯। পীতাম্বরের পুনর্জন্ম (চার্লস ডিকেন্সের Christnas Carol অবলম্বনে (উ.)—৬৩
৮০। শৃঙ্খল (না.)—৬৪
৮১। ত্রিবর্ণ (উ.)—৬৩
৮২। বর্ণচোরা (উ.)—৬৪
৮৩। পক্ষী মিথুন (উ.)—৬৪
৮৪। আলোর পিপাসা (উ.)—৬৪
৮৫। ছিট মহল (গ.)—৬৫
৮৬। গল্প সংগ্রহ-২য় খণ্ড (গ.)—৬৫
৮৭। গন্ধরাজ (উ)—৬৬
৮৮। মানসপুর (উ.)—৬৬
৮৯। তীর্থের কাক (উ.)—৬৬
৯০। এক ঝাঁক খঞ্জন (গ.)—৬৭
৯১। প্রচ্ছন্ন মহিমা (না)—৬৭
৯২। দ্বিজেন্দ্র দর্পন (প্র.)—৬৭
৯৩। রবীন্দ্রস্মৃতি (প্র.)—৬৮
৯৪। অধিকলাল (উ.)—৬৯
৯৫। অসংলগ্ন (উ.)—৬৯
৯৬। সুর সপ্তক (ক.)—৭০
৯৭। রঙ্গ তুরঙ্গ (উ.)—৭০
৯৮। রৌরব (উ.)—৭০
৯৯। রূপকথা এবং তারপর (উ.)—৭০
১০০। বনফুলের নূতন গল্প (গ.)—৭০
১০১। তুমি (উ.)—৭১
১০২। এরাও আছে (উ.)—৭২
১০৩। সন্ধিপূজা (উ.)—৭২
১০৪। আসন্ন (না.)—৭৩
১০৫। উদয় অস্ত-২য় খণ্ড—৭৪
১০৬। প্রথম গরল (উ.)—৭৬

১০৭। নবীন দত্ত (উ.)—৭৪
১০৮। বনফুল বীথিকা (রচনা সংগ্রহ)—৭৪
১০৯। চতুরঙ্গ (ঐ)—৭৪
১১০। মায়াকানন (গ.)
১১১। আশাবরী (উ.)—৭৪
১১২। বহুবর্ণ (গ.)—৭৬
১১৩। সাত সমুদ্র তেরো নদী (উ.)—৭৬
১১৪। রাজা (গ.)
১১৫। চূড়ামণি রসার্ণব (রম্য.)—৭৬
১১৬। মর্জিমহল-১ম (দিনলিপি)
১১৭। দিবস-যামিনী (রচনাসংগ্রহ)—৭৬
১১৮। ত্রিনয়ন (৩টি নাটক)—৭৬
১১৯। জী (উ.)—৭৮
১২০। অলংকাপুরী (উ.)– ৭৮
১২১। অদ্বিতীয়া (গ.)
১২২। পশ্চাৎপট (আত্ম. জী)—৭৮
১২৩। ভাষণ (প্র.)—৭৮
১২৪। হরিশ্চন্দ্র—৭৯
১২৫। বনফুল রচনাসংগ্রহ—৮ম খণ্ড পর্যন্ত প্রকাশিত।

২৬ শে মাঘ (৯।২।৭৯) শুক্রবার। **পরলোকে কমলকুমার মজুমদার।** শুক্রবার দ্বিপ্রহরে কমলকুমার মজুমদার শেষ নিঃশ্বাস ফেলেছেন। তাঁর জীবন কাল ৬৪ বৎসর। তাঁর অনেকদিনের হাঁপানি রোগ ছিল, মাত্র কয়েকদিন আগে তিনি শয্যাশায়ী হয়ে পড়েছিলেন। শিক্ষকতা সূত্রে তিনি সাউথ পয়েণ্ট স্কুলের সঙ্গে যুক্ত ছিলেন। এক সময় তিনি সিগনেট প্রকাশনালয়ে এবং আই সি এস অশোক মিত্রের সঙ্গে সেনসাস কমিশনেও কাজ করেছেন। তাঁর ভাই বোনদের মধ্যে শিল্পী নীরদ মজুমদার ও শানু লাহিড়ী সুপরিচিত। তিনি তাঁর স্ত্রীকে নিঃসঙ্গ রেখে গেলেন।

কমলকুমারের রচনা খুব বেশী পাঠকের কাছে পরিচিত নয়, তাঁর ভাষা আপাত কঠিন কিন্তু শব্দ-সৌন্দর্যে ও গভীরতায় সেগুলি তুলনাবিহীন এবং অনেক নবীন লেখক তাঁর রচনা থেকে প্রেরণা পেয়েছেন। ফরাসী সাহিত্যে বিদগ্ধ কমলকুমার ছিলেন ভারতীয় ঐতিহ্যে নিমগ্ন। তাঁর রচনায় উপস্থিত হয়েছে চিরকালের মানুষ। মুদ্রণ শিল্প, প্রচ্ছদপটের ইতিহাস, লৌকিক শিল্প ও ধর্ম সম্পর্কে ছিল তাঁর বিশেষ আকর্ষণ। শিল্পকলা বিষয়ে তাঁকে বিশেষজ্ঞ হিসাবে গণ্য করা হতো। তিনি স্বয়ং ছবি এঁকেছেন এবং উডকাট করেছেন। বাংলা নাটকের অভিনয়ের ব্যাপারেও তিনি আধুনিকতার একজন পথিকৃৎ। নিজে দল গঠন করে তিনি অনেকবার বহু নাটকের অভিনয় করিয়েছেন অভিনব ধারায়। শেষের দিকে তিনি বস্তীর ছেলেমেয়েদের নাটক অভিনয়ের তালিম দিয়েছিলেন।

**গ্রন্থপঞ্জী**

**উপন্যাস :** অন্তর্জলী যাত্রা, সুহাসিনীর পমেটম, শ্যাম নৌকা, খেলার প্রতিভা, পিঞ্জরে বসিয়া শুক, অনিলা স্মরণে।

**গল্প :** নিম অন্নপূর্ণা, সুহাসিনীর পমেটম, গল্পসংগ্রহ, গোলাপ সুন্দরী, কংকালের টংকার, অজ্ঞাতনামার নিবাস, দ্বাদশ মৃত্তিকা, স্বাতিনক্ষত্রে জল, অনিত্যের দায়ভাগ, বাগান লেখা।

**প্রবন্ধ :** বঙ্গীয় শিল্পধারা, নাতুরালিসম, চলচ্চিত্রে গানের ব্যবহার, রীতির রহস্য, কথা ইসারা বটে, ফাৎনা মনস্কতা, পূর্ববঙ্গ সংগ্রাম বিষয়ে, বঙ্গীয় গ্রন্থচিত্রণ, বাংলার টেরাকোটা, ইদানীন্তন শিক্ষা প্রসঙ্গ, অভিনয় ও কিংবদন্তী, রেখো মা দাসেরে মনে, ভাবপ্রকাশ বিষয়ে নির্বাচিত গ্রন্থ।

**ছড়ার বই :** আইকম বাইকম, পানকৌড়ি।

**নাট্য পরিচালনায় :** দানসা ফকির। সুকুমার রায়ের হ-য-ব-র-ল, লক্ষ্মণের শক্তিশেল। প্রভাত মুখোপাধ্যায়ের মাস্টার মশাই।

**ইণ্টারভিউ :** সাহিত্যিক কমলকুমার মজুমদারের সঙ্গে কথাবার্তা।

**এছাড়া :** তিনি বহু ছবি এঁকেছেন এবং বিভিন্ন পত্রপত্রিকার চিত্র সমালোচনা করেছেন।

২৭ শে মাঘ (১০।২।৭৯) শনিবার। **পরলোকে বটুকনাথ ভট্টাচার্য।** সুরেন্দ্রনাথ কলেজের ইংরাজী সাহিত্যের প্রাক্তন অধ্যাপক, খ্যাতনামা লেখক, এবং সংস্কৃত পণ্ডিত অধ্যাপক বটুকনাথ ভট্টাচার্য অল্প দিন রোগ ভোগের পর শনিবার কলকাতায় পরলোকগমন করেন।

৪ঠা ফাল্গুন (১৭.২।৭৯) শনিবার। **পরলোকে আশুতোষ সান্যাল।** আনন্দমোহন কলেজের প্রাক্তন অধ্যাপক, কবি আশুতোষ সান্যাল (৬৭) সম্প্রতি তাঁর হালতুর বাস ভবনে পরলোক গমন করেন। কবিতা ছাড়াও রবীন্দ্র বিষয়ক প্রবন্ধ লিখে তিনি বিশেষ খ্যাতি পান।

১৩ই ফাল্গুন (২৬.২.৭৯) সোমবার। **পরলোকে সাংবাদিক সরোজ সেন।** প্রবীণ সাবাদিক সরোজ সেন সোমবার রাত সাড়ে সাতটা নাগাদ তাঁর কলকাতাস্থ বাসভবনে পরলোকগমন করেন। মৃত্যুকালে তাঁর বয়স হয়েছিল ৮০। তাঁর সাংবাদিক জীবনের সুদীর্ঘকাল অতিবাহিত হয়েছে আনন্দবাজার পত্রিকায়। বলতে গেলে আনন্দবাজারের জন্মলগ্ন থেকেই তিনি সেখানে ছিলেন। সেখানে তিনি নাইট এডিটর হিসাবে খুবই সুখ্যাতি

লাভ করেন। শিশু সাহিত্যে সরোজবাবুর রচিত 'নীল পাখি' 'রূপকথা' ইত্যাদি বই আজও সমাদৃত।

জীবনের শেষ দিকটায় সরোজবাবু মাস কয়েক নানা ব্যাধিতে শয্যাশায়ী ছিলেন। মৃত্যুকালে তিনি রেখে গিয়েছেন তাঁর স্ত্রী, পাঁচ ছেলে ও তিন মেয়ে। তাঁর এক পুত্র অনমিত্র সেন আনন্দবাজারের সাংবাদিক।

শ্রীহট্টের হবিগঞ্জ মহকুমার বানিয়াচঙ গ্রামের বিখ্যাত সেন পরিবারে ১৮১৯ সালে সরোজবাবুর জন্ম। সরোজবাবুর অগ্রজ হেম সেন, বীরেন সেন, সুশীল সেন প্রমুখ স্বাধীনতা বিপ্লবী ছিলেন। সরোজবাবুও অসহযোগ আন্দোলনে যোগ দিয়েছিলেন। ছাত্র হিসাবে তাঁর সুনাম ছিল, খেলাধূলায়ও তিনি পটু ছিলেন। আনন্দবাজার থেকে অবসর নেবার পর তিনি অধুনালুপ্ত জনসেবকেও কিছুদিন কাজ করেন। সেই সঙ্গে একাদিক্রমে চালিয়ে যান তাঁর শিশু সাহিত্য চর্চা।

৬ই চৈত্র (২০.৩.৭৯), মঙ্গলবার। **পরলোকে বিষ্ণু চক্রবর্তী।** হরিণাভি সোনারপুর অঞ্চলের লেখক শ্রীবিষ্ণু চক্রবর্তী ২০ শে মার্চ বেলা ১১টায় সুখলাল কারনানী হাসপাতালে পরলোকগমন করেন। তিনি দুরারোগ্য ক্যানসার রোগে আক্রান্ত হয়েছিলেন। বিষ্ণু চক্রবর্তী ছিলেন একাধারে কবি, গল্পকার, ঔপন্যাসিক, নাট্যকার এবং গীতিকার। তাঁর রচিত তেরোটি উপন্যাস প্রকাশিত হয়েছে 'নন্দন'-সহ বিভিন্ন পত্র-পত্রিকায়। প্রকাশিত হয়েছে সত্তরটিরও বেশি গল্প, প্রকাশিত হয়েছে অসংখ্য কবিতা। কিন্তু কোনটি গ্রন্থাগারে প্রকাশিত হয় নি। তিনি নব পর্যায় 'সোমপ্রকাশ'-এর সম্পাদক ছিলেন।

২৭ শে চৈত্র (১০.৪.৭৯) মঙ্গলবার। **পরলোকে ড. অতুলানন্দ দাশগুপ্ত (আনন্দকিশোর মুনসি)।**

সম্প্রতি ড. অতুলানন্দ দাশগুপ্ত পরলোক গমন করেন। তাঁর সাহিত্যিক নাম ছিল আনন্দকিশোর মুনসি। তাঁর রচিত গ্রন্থের মধ্যে—রাঘব বোয়াল, ডাক্তারের ডায়েরী, ভেষি থেকে ভেষজ ইত্যাদি।

"১ বি ইন্দ্র রোডের একটা জলটুঙি ফ্ল্যাটে তিনি থাকতেন। কাঠের একটা সোজা সিঁড়ি দিয়ে দোতলায় তাঁর সেই ফ্ল্যাটটায় তাঁর রোগীরা যেত। তাঁর রোগীদের তালিকায় ছিল কত বিচিত্র পেশার মানুষ—আই সি এস, খ্যাতনামা ও উঠতি সাহিত্যিক, গাইয়ে, বাজিয়ে, অভিনেতা, চিত্রকর সম্পাদক এবং শুধুই গেরস্ত অত্যন্ত ক্যাসান-দুরস্ত রুক্ষ লিপস্টিকে ভূষিতা মহিলাকেও হাতে ভ্যানিটি ব্যাগ এবং চোখে গড় গড় জল নিয়ে 'কালু দা' বলে ঢুকতে দেখা গিয়েছে

তাঁর ফ্ল্যাটের একমেবাদ্বিতীয়ম ঘরখানিতে—যা ছিল তাঁর বেডরুমে কাম ড্রয়িংরুম কাম রোগী দেখার চেম্বার, যার ছাদ দিয়ে ঘোর বর্ষায় কতদিন অবিশ্রান্ত জল পড়েছে টুপটাপ এবং বুকে গামলা ধরে তাঁকে নিদ্রাসুখ উপভোগ করতে দেখা গিয়েছে। আধ ঘণ্টা কি এক ঘণ্টা ডঃ অতুলানন্দ দাশগুপ্তর সঙ্গে নিভৃতে কাটিয়ে বুকে জমা সমস্যার পাহাড় তাঁর কাছে উজাড় করে ঢেলে দিয়ে যখন বেরিয়ে এসেছেন জীবনে হতাশ সেই রমণী তখন তাঁর চোখে মুখে ফুটে উঠেছে নতুন আশার সূর্যোদয়ের ছটা। এমনি লোক ছিলেন ডঃ দাশগুপ্ত, যাঁর সাহিত্যিক নাম ছিল ডঃ আনন্দকিশোর মুনসি। যাঁর ডাক্তারের ডায়েরী ভেলকি থেকে ভেষজ এবং নবসাক্ষরদের জন্য লেখা কি করে সুস্থ থাকব জনপ্রিয় হয়েছিল। ডঃ দাশগুপ্ত ছিলেন আদর্শ পারিবারিক চিকিৎসক ইংরাজীতে যাকে বলে জি. পি. বা জেনারেল প্র্যাকটিশনার। একাধারে তিনি ছিলেন পরিবারের চিকিৎসক, ঘনিষ্ঠবন্ধু এবং ফাদার কনফেসার। বুদ্ধদেব বসু তাঁকে তাই মনে করতেন। প্রেমেন্দ্র মিত্র সকলের আগে তাঁকেই কল দিতেন। সাগরময় ঘোষ তাঁকে মনে করতেন ফ্রেণ্ড ফিলসফার অ্যাণ্ড গাইড। রূপদর্শীর কাছে তিনি ছিলেন ধন্বন্তরী। পরিহাসপ্রিয় যুক্তিবাদী স্নেহপ্রবণ প্রভূত পরোপকারী এই লোকটি ছিলেন প্রকৃত মানবতাবাদী। সঙ্গীত, বাজি ধরে তাস খেলা, মদ্যপান এবং সাহিত্য ছিল তাঁর প্রিয় ব্যসন। তাঁর রোগীর তালিকা দীর্ঘ হওয়া সত্ত্বেও এই বিপত্নীকের দারিদ্র্য ছিল নিত্য শয্যা সঙ্গী। কিন্তু দারিদ্র্য তাঁকে কখনও পীড়িত করেনি। মৃত্যুর আগে পর্যন্ত তাঁর স্বভাবসিদ্ধ উচ্চহাস্য তাঁকে ছেড়ে যায়নি।" কলকাতার কড়চা/আনন্দবাজার পত্রিকা (১০.৩.৭৯)

———

প্রতিষ্ঠান পরিচিতি—

## বারাসত পূর্ণিমা সম্মিলনী

১। প্রতিষ্ঠার ইতিহাস—

বারাসত পূর্ণিমা সম্মিলনী একটি সুপ্রাচীন সাহিত্য সম্মিলনী। উনত্রিশ বৎসর ধরিয়া প্রতিমাসে ইহার অধিবেশন বসিতেছে। ১৯৪৯ সনে বারাসতের তৎকালীন মহকুমা শাসক, শ্রীভূপেন্দ্র কুমার অধিকারী এই সম্মিলনী প্রতিষ্ঠা করেন এবং এই কার্যে তাঁহাকে সহায়তা করেন বারাসতের তৎকালীন circle officer শ্রীদেবদাস দাশগুপ্ত এবং Publicity officer শ্রীপ্রিয়নাথ বসু। সেদিনের সেই অরণ্যেঘেরা, জনবিরল এবং নিষ্প্রাণ এই ছোট মহকুমা শহরে প্রতিমাসে পূর্ণিমাকে অবলম্বন করিয়া সাহিত্য ও সঙ্গীতের মাধ্যমে একটি সাংস্কৃতিক মিলনের ভূমি তৈয়ারি করিয়া দিয়া শ্রীযুক্ত অধিকারী সেই দিন কত বড় একটা সমাজ-কল্যাণ কার্যের পথিকৃতের ভূমিকায় অবতীর্ণ হইয়াছিলেন। আজ এই দীর্ঘদিনের ব্যবধানে বারাসতবাসী তাহা অনুভব করিতেছে।

২। কার্যকলাপের বিবরণ—নবীন ও প্রবীণ, পুরুষ ও নারীর মিলন ভূমি এই সম্মিলনীর প্রতিটি অধিবেশনে সাহিত্য ও সঙ্গীত পরিবেশিত হয় এবং সভা শেষে সভাপতি তাহার সমালোচনা করিয়া থাকেন। এই সম্মিলনী এতদঞ্চলে একটি সাংস্কৃতিক পরিবেশ গড়িয়া তুলিতে সমর্থ হইয়াছে। এমনও ঘটিয়াছে যে যাঁহারা কোনদিন সাহিত্য সৃষ্টির কথা কল্পনাও করিতে পারেন নাই, অথবা দীর্ঘদিন যাঁহারা সাহিত্যচর্চা হইতে দূরে সরিয়া ছিলেন, তাঁহারাও এই সম্মিলনীর সংস্পর্শে আসিয়া প্রবীণ বয়সে লেখনী ধরিতে উৎসাহিত হইয়াছেন এবং সার্থক সাহিত্য সৃষ্টি করিতে সক্ষম হইয়াছেন। তাঁহাদের সুপ্ত সুকুমার বৃত্তির নিকট সম্মিলনীর প্রভাব সোনার কাঠির কাজ করিয়াছে। বহু তরুণ প্রতিভার স্ফুরণও এই সম্মিলনীর সান্নিধ্যে ঘটিয়াছে। ইহা ব্যতীত, সম্মিলনীর সাংস্কৃতিক পরিবেশ এতদঅঞ্চলের এবং বাহিরের বহু জ্ঞানী-গুণী ও কৃতবিদ্যের আকৃষ্ট করিতে সমর্থ হইয়াছে এবং তাঁহাদের সাহচর্য সম্মিলনীকে যে শুধু সমৃদ্ধ করিয়াছে তাহাই নহে, তদুপরি একটি সুন্দর সামাজিক পরিমণ্ডল সৃষ্টি করিতে সহায়তা করিয়াছে।

**গঠন তন্ত্র**—একটি অভিনব গঠনতন্ত্রের দ্বারা সম্মিলনী পরিচালিত ইহার কোন লিখিত সংবিধান নাই, কোন সভ্যতালিকা নাই, কোন চাঁদা নাই, সভ্য হইবার কোন বয়ঃসীমা নাই, কোন্ অফিসঘর নাই, কোন অধিবেশনে কোন্ সভ্য কী পরিবেশন করিবেন, অধিবেশন বসিবার পূর্ব পর্যন্ত তাহা জানা থাকে না। এমনকি একটি অধিবেশন না বসিলে পরবর্তীটি কোথায় বসিবে তাহাও সর্বদা জানা থাকে না। অধিবেশনে উপস্থিত কোন সদস্য যখন পরবর্তীটি তাঁহার গৃহে আহ্বান করেন তখনই জানা যায় পরবর্তীটি কোথায় বসিবে। কবে বসিবে তাহা অবশ্য মোটামুটি জানা থাকে। কারণ পূর্ণিমার নিকটতম রবিবারেই সাধারণতঃ অধিবেশন বসিয়া থাকে। যিনিই অধিবেশনে নিয়মিত উপস্থিত থাকিয়া সাগ্রহে অংশ গ্রহণ করেন, তাঁহাকেই সম্মিলনীর সদস্য বলিয়া গ্রহণ করা হয়। এই বন্ধহীন গ্রন্থিই এই প্রতিষ্ঠানের জীবনের প্রকৃত বন্ধন—ইহাই তাহার প্রাণশক্তির উৎস এবং ইহারই ফলে এই প্রতিষ্ঠানটি সুদীর্ঘপথ অতিক্রম করিয়া দীর্ঘতর জীবনের দিকে অগ্রসর হইতেছে। বন্ধন থাকিলেই বন্ধন ভাঙ্গিবার প্রবণতা আসে। বন্ধন যেখানে নাই, ভাঙ্গিবারও সেখানে কিছু নাই। সুতরাং আশা করা যায় এই সম্মিলনী আরও দীর্ঘায়ু লাভ করিবে। অবিভক্ত বা বিভক্ত বঙ্গদেশে এইরূপ দীর্ঘায়ু সাংস্কৃতিক প্রতিষ্ঠানের ইতিহাস সম্ভবতঃ আর পাওয়া যাইবে না।

৩। **এ পর্যন্ত সভাপতি ও সম্পাদকদের নাম ও কার্যকালের তালিকা**—যেহেতু একজন মহকুমা শাসক এই সম্মিলনী প্রতিষ্ঠা করিয়াছিলেন, সেইহেতু পরবর্তীকালে বারাসতের মহকুমা শাসকগণই পদাধিকার বলে সম্মিলনীর সভাপতি হইবেন, এইরূপ একটি অলিখিত প্রথা প্রচলিত ছিল। কিন্তু কালক্রমে এই প্রথানুসারে কার্যপরিচালনায় কতগুলি অসুবিধা দেখা দেওয়ায় ১৯৭০ সনে প্রথাটি বাতিল করিয়া প্রতিষ্ঠাতা, শ্রীভূপেন্দ্রকুমার অধিকারীকে স্থায়ী সভাপতি নির্বাচিত করা হয়। ইতিমধ্যে চাকুরী হইতে অবসরান্তে তিনি স্থায়ীভাবে বারাসতে বসবাস করিতে ছিলেন।

**সভাপতিগণের নাম ও কার্যকলাপ**—

| | | |
|---|---|---|
| ১। | শ্রীভূপেন্দ্রকুমার অধিকারী (প্রতিষ্ঠাতা) | —৩ বৎসর (প্রতিষ্ঠাদিবস হইতে) |
| ২। | শ্রীহেমচন্দ্র দত্ত | —৪ বৎসর |
| ৩। | শ্রীমনোময় ভট্টাচার্য | —১ বৎসর |
| ৪। | শ্রীদীনবন্ধু তেলাং | —১ বৎসর |

| | | |
|---|---|---|
| ৫। | শ্রীকিরণচন্দ্র ঘোষাল | —৪ বৎসর |
| ৬। | শ্রীঅশোককুমার রায় | —৩ বৎসর |
| ৭। | শ্রীঅনাথশরণ চট্টোপাধ্যায় | —২ বৎসর |
| ৮। | শ্রীমনোরঞ্জন ভৌমিক | —২ বৎসর |
| ৯। | শ্রীভূপেন্দ্রকুমার অধিকারী | —৯ বৎসর ( ১৩৭০ সন হইতে ) |
| | | মোট ২৯ বৎসর |

সম্পাদকগণ—

| | | |
|---|---|---|
| ১। | শ্রীদেবদাস দাশগুপ্ত | —১ বৎসর (প্রতিষ্ঠাদিবস হইতে) |
| ২। | শ্রীপ্রিয়নাথ বসু | —১ বৎসর |
| ৩। | অধ্যাপক ননীগোপাল বন্দ্যোপাধ্যায় | —৩ বৎসর |
| ৪। | শ্রীবিনয়ভূষণ গঙ্গোপাধ্যায় | —১ বৎসর |
| ৫। | শ্রীদেবদাস দাশগুপ্ত | —২৩ বৎসর |
| | | মোট ২৯ বৎসর |

৪। **উল্লেখযোগ্য ব্যক্তিদের অংশ গ্রহণের নামের তালিকা—** যে সকল উল্লেখযোগ্য ব্যক্তি এই সম্মিলনীর সঙ্গে সক্রিয়ভাবে যুক্ত ছিলেন বা আছেন, এবং যাঁহারা বিশেষ আমন্ত্রণে সম্মিলনীর অধিবেশনে যোগদান করিয়াছিলেন তাঁহাদের নাম নিম্নে দেওয়া গেল—

**যাঁহারা সক্রিয়ভাবে সম্মিলনীর সঙ্গে যুক্তছিলেন বা আছেন—**

| | | |
|---|---|---|
| ১। | ৺ ডঃ নৃপেন্দ্রনাথ রায়চৌধুরী | বৈষ্ণব ধর্ম ও সাহিত্যে খ্যাতনামা পণ্ডিত। |
| ২। | ডঃ ধ্যানেশনারায়ণ চক্রবর্তী | অধ্যাপক রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়। |
| ৩। | শ্রীপ্রমীলচন্দ্র বসু | প্রাক্তন গ্রন্থাগারীক, কলিকাতা বিশ্ববিদ্যালয় এবং প্রাক্তন সভাপতি, পশ্চিমবঙ্গ গ্রন্থাগার সমিতি। |
| ৪। | শ্রীশীলানন্দ ব্রহ্মচারী | খ্যাতনামা বৌদ্ধ পণ্ডিত, বুদ্ধগয়া কোয়াটার্লি "প্রজ্ঞান"-এর সম্পাদক এবং বৌদ্ধদর্শন সম্বন্ধে বহু মূল্যবান পুস্তকের প্রণেতা। |

| | | |
|---|---|---|
| ৫। | শ্রীঅমিয়কুমার মজুমদার | প্রাক্তন অধ্যক্ষ বারাসত কলেজ, প্রাক্তন সভ্য Public Service Commission এবং খ্যাতনামা পণ্ডিত ও বাগ্মী। |
| ৬। | শ্রীযতীন্দ্রনাথ চট্টোপাধ্যায় | প্রখ্যাত পণ্ডিত, বহু ভাষাবিদ এবং বিভিন্ন ধর্ম ও দর্শন সম্বন্ধে আকর গ্রন্থের প্রণেতা। |
| ৭। | ডঃ ভবানীগোপাল সান্যাল | অধ্যাপক কলিকাতা বিশ্ববিদ্যালয়। |
| ৮। | শ্রীদুর্গাচরণ চট্টোপাধ্যায় | প্রাক্তন অধ্যক্ষ, বারাসত কলেজ |
| ৯। | ডঃ তারাশংকর ভট্টাচার্য | ঐ |
| ১০। | ৺ চণ্ডিকাপ্রসাদ বন্দোপাধ্যায় | ঐ |
| ১১। | শ্রীঅশোককুমার মুস্তাফী | প্রাক্তন অধ্যাপক, বারাসত কলেজ |
| ১২। | শ্রীননীগোপাল বন্দ্যোপাধ্যায় | ঐ |
| ১৩। | শ্রীতারাপদ লাহিড়ী | বিখ্যাত লোকসঙ্গীত গায়ক |

যাঁহারা বিশেষ আমন্ত্রণে সম্মিলনীর অধিবেশনে যোগ দিয়াছিলেন—

১। ৺ অচিন্ত্যকুমার সেনগুপ্ত
২। ৺ কবিকংকণ অপূর্বকৃষ্ণ ভট্টাচার্য
৩। ডঃ আশুতোষ ভট্টাচার্য
৪। অধ্যাপক, কবি শ্রী অজিতকুমার দত্ত
৫। জাষ্টিস্ বি. কে. গুহ I. C. S.
৬। ডঃ নবগোপাল দাস I. C. S.
৭। কবি যতীন্দ্রপ্রসাদ ভট্টাচার্য

শ্রীদেবদাস দাশগুপ্ত, সম্পাদক, বারাসত পূর্ণিমা সম্মিলনী।

# সংযোজন

**(বাঙালী সাহিত্যসাধক ১৯৫০ খৃ পর্যন্ত যাঁদের জন্ম) পূর্ববর্তী খণ্ডগুলিতে 'অ' থেকে 'গ' পর্যন্ত লেখকদের পরিচিতি প্রকাশের পর যাঁরা আমাদের দপ্তরে তথ্য পাঠিয়েছেন, এখানে তাঁদের পরিচিতি প্রকাশ করা হল।**

নাম—**অজিত বসু**। জন্মতাং—১. ৯. ১৯৪২, শুক্রবার। ঠিকানা—১৭ শিবনারায়ণ দাস লেন, কলিকাতা-৭০০০০৬। জন্মস্থান—কলিকাতা। পিতা—৺হরেন্দ্রনাথ বসু। মাতা—৺নিরুপমা বসু। শিক্ষা—এম. এ. (বাংলা) ১৯৬৪। পেশা—স্টাফ আর্টিস্ট (বেঙ্গলি ল্যাঙ্গুয়েজ অ্যানাউন্সার) আকাশবাণী, কোলকাতা। ১৯৬৬ সাল থেকে এই পদে রয়েছেন। অবিবাহিত। পত্রিকা সম্পাদনা-ঝংকার ১৯৫৯। প্রকাশিত গ্রন্থ—এ শতাব্দী এ জীবনে (কা.) ১৯৭৮।

**অতুল সুর** (যম, চন্দ্রাবতী)। জন্মতাং—২১শে শ্রাবণ ১৩১১ (৫ ৮. ১৯০৪) শুক্রবার। ঠিকানা—১১ কালিচরণ ঘোষ রোড, কলি-৭০০০৫০। জন্মস্থান—কলিকাতা। পিতা—৺ডাক্তার রাজেন্দ্রলাল সুর। মাতা—৺সত্যবালা সুর। শিক্ষা—শ্যামবাজার বিদ্যাসাগর স্কুল—ম্যাট্রিকুলেশন, স্কটিশচার্চ কলেজ—আই. এ., বি. এ.; কলিকাতা বিশ্ববিদ্যালয়-এম. এ. (প্রাচীন ভারতীয় ইতিহাস ও সংস্কৃতি ও নৃতত্ত্ব)—প্রথম শ্রেণীতে প্রথম, জুরিখ থেকে অর্থনীতিতে ডি. এস-সি। পেশা—কলিকাতা বিশ্ববিদ্যালয়ের বৈতনিক গবেষক (১৯২৮-৩১); ইণ্ডিয়ান ইনস্টিটিউট অব সোসাল ওয়েলফেয়ার এণ্ড বিজনেস ম্যানেজমেণ্ট সংস্থার ফলিত অর্থনীতির অধ্যাপক (১৯৫৪-১৯৬৫), ইণ্ডিয়ান ইনস্টিটিউট অব ম্যানেজমেণ্টের ভিজিটিং প্রফেসর, 'কমার্সিয়াল গেজেট' পত্রিকার সহযোগী সম্পাদক (১৯৩১-১৯৩৬); কলিকাতা স্টক এক্সচেঞ্জ এসোসিয়েশনের অর্থনৈতিক উপদেষ্টা (১৯৩৬ ১৯৬৯); 'হিন্দুস্থান স্টাণ্ডার্ড' 'বিজনেস্ স্ট্যাণ্ডার্ড' পত্রিকার সিটি এডিটর (১৯৪৬ থেকে)। বিপত্নীক। প্রকাশিত গ্রন্থ—ইংরেজী রচনা।

Some Bengali Kinship Usages. Ranchi. 1928.

The Gahadavalas of Kanauj. Calcutta. 1928.

Pre-Aryan Elements in Indian Culture. Calcutta. 1931.

What Price the Ottawa Agreement? Calcutta. 1935. Also in Gujrati.

Public Expenditure & Taxation in India. Calcutta. 1935. Also in Gujrati.

Stock Exchange Official Year Book. Calcutta. 33 editions 1937-68.

Industrial Finance in India. Calcutta. 1935.

Indo-Japanese Trade Agreement. Calcutta. 1935.

Rapid Training A.R.P. Calcutta. 1940.

On the Trail of Econometries. Calcutta. 1942.

Government Securities—How Safe Are They? Calcutta. 1942.

First Aid in Nutshell. Calcutta. 1942.

Statistics—How to Handle Them? Bombay. 1942,

Savings & Investment in India. Calcutta. 1944

Profit Hunting on the Stock Exchange. Calcutta. 1946.

Investment Banking in India. Calcutta. 1946.

India's Natural Resources. Bombay. 1947.

Indian Capital Market. Calcutta. 1948.

Practical Guide to Company Law. Calcutta. 1956. Seventh edition 1976.

Principal of Business Finance. Calcutta. 1957.

The Stock Exchange—A Symposium. Calcutta. 1958.

Securities Contracts ( Regulation ) Act. Calcutta. 1959.

New Issue Market. Calcutta. 1961.

History & Culture of Bengal. Calcutta. 1962.

Sex & Marriage in the Mahabharat. Calcutta. 1962.

Principales of Corporate Finance. Calcutta. 1962. Second edition 1955.

Pre-history & Beginnings of Civilization. Calcutta. 1965.

Dictionary of Company Law. Calcutta. 1968.

Stock Exchange: Its history. Calcutta. 1968.

Aid, Trade & Investment in Development Process. Calcutta. 1968.

Rising prices & Black Money ( with Prof. B. R. Shenoy ) Bombay. 1970.

Business Finance & Financial Management. Calcutta. 1972.

The Challenge of Rural Poverty : An Equational Overview. Calcutta. 1972.

Planning & Poverty in India. Calcuctta. 1972.

Sex & Marriage in India. Delhi. 1973.

Dynamics of Synthesis in Hindu Culture. Calcutta. 1973.

Folk Elements in Bengali Life. Calcutta. 1974.

বাংলা রচনা

বাঙালীর নৃতাত্ত্বিক পরিচয়। কলিকাতা. ১৯৪৩, ১৯৭৭।

টাকার বাজার। কলিকাতা ১৯৪৮।

ভারতে বিবাহের ইতিহাস। কলিকাতা ১৯৭৩, ১৯৭৪।

কালের কড়চা। কলিকাতা ১৯৭৫। 'চন্দ্রাবতী' ছদ্মনামে লিখিত।

বাংলার সামাজিক ইতিহাস। কলিকাতা ১৯৭৬।

ভারতে মূলধনের বাজার। কলিকাতা ১৯৭৭।

বাংলা মুদ্রণের দুশো বছর। কলিকাতা ১৯৭৮।

মহানগরীর মহাভারত। কলিকাতা যন্ত্রস্থ।

সিন্ধুসভ্যতার স্বরূপ ও অবদান। কলিকাতা যন্ত্রস্থ।

বর্তমানে ডঃ সুর স্বাধীন ভারতের একখানা অর্থনৈতিক ইতিহাস লিখছেন। নাম "মৈ ভূখা হুঁ"।

এ ছাড়া, ডঃ সুর আরও পুস্তক পুস্তিকা রচনা করেছেন ও বিভিন্ন পত্রিকায় প্রায় দশ হাজার প্রবন্ধ লিখেছেন। সে সকল পত্রিকার অন্তর্ভুক্ত হচ্ছে—'দি ষ্টেটসম্যান', 'আনন্দবাজার পত্রিকা', 'দেশ', 'অমৃত বাজার পত্রিকা', 'ফরওয়ার্ড', 'লিবার্টি', 'অ্যাডভান্স্', 'নেশন', 'হিন্দুস্থান টাইমস', 'টাইমস্ অভ ইণ্ডিয়া', 'ম্যান ইন ইণ্ডিয়া', 'কমার্শিয়াল ইণ্ডিয়া', 'কমার্শিয়াল গেজেট', 'ইণ্ডিয়ান ফিনান্স্', 'কমার্স', 'ক্যাপিটল', 'ইকনমিক অ্যাফায়স', 'ইকনমিক ষ্টাডিজ', 'হিন্দুস্থান ষ্টাণ্ডার্ড', 'বিজনেস ষ্টাণ্ডার্ড', 'ইণ্ডিয়ান কালচার', 'ইণ্ডিয়ান অ্যানটিকয়ারি', 'ইণ্ডিয়ান হিষ্টরিক্যাল কোয়ার্টারলি', 'অনওয়ার্ড', 'ফোকলোর', 'হিউম্যান অ্যাফায়স', 'সানডে', 'অমৃত', আর্থিক জগত', 'হিন্দুস্থান', 'ইকনমিক টাইমস্', 'মডার্ন রিভিউ', 'ফিনানসিয়াল টাইমস',

'সোসাইটি অ্যাণ্ড কমার্স', 'ইকনমিক উইকলি', 'আর্থিক প্রসঙ্গ', 'ইনকওয়ারেন্ড', ইত্যাদি।

**অন্নদা মুন্সী**। জন্মতাং—২৭. ১১. ১৯০৪. মঙ্গলবার। ঠিকানা—৪৮ টালা পার্ক এভিনিউ, কলিকাতা-৩৭। জন্মস্থান—শিবনগর, যশোহর, বাংলাদেশ। পিতা—৺অনুকূলচরণ মুন্সী। মাতা—৺প্রাণমোহিনী দেবী। শিক্ষা—গভঃ আর্ট স্কুল। পেশা—চিত্রশিল্পী। বিবাহিত। স্ত্রী—জয়ন্তী দেবী। পুত্র—১। আবীর, ২। কুমকুম, ৩। সুমিত্রজিৎ, ৪। পবিত্রজিৎ, ৫। কৃষ্ণজিৎ। কন্যা—১। চন্দনা, ২। বুবু, ৩। বুকু, ৪। বনি। প্রকাশিত গ্রন্থ—১। ক্রুশবিদ্ধ ভারত ( বিধ. ) ১৯৭৮।

**অনুরূপা বিশ্বাস**। জন্মতাং—৩রা আষাঢ় ১৩৩৯ (১৭ ৬. ১৯৩২)। ঠিকানা—c/o অনিলকুমার বিশ্বাস, অ্যাড্‌ভোকেট। পোঃ—শিলচর, জেলা—কাছাড়। জন্মস্থান—হাইলাকান্দি, কাছাড় জেলা। পিতা—৺হরমোহন রায়চৌধুরী। মাতা—শ্রীযুক্তা প্রমীলা রায়চৌধুরী। শিক্ষা—বাংলাভাষা ও সাহিত্যে এম. এ। পেশা—অধ্যাপনা, শিলচর মহিলা কলেজ, বাংলা বিভাগের লেকচারার। বিবাহিতা। স্বামী—শ্রীঅনিলকুমার বিশ্বাস। ৩ পুত্র—১। অনুপ বিশ্বাস, ২। ডাঃ অনিরুদ্ধ বিশ্বাস, ৩। অসমঞ্জ বিশ্বাস। ১ কন্যা—দোলনচাঁপা বিশ্বাস। প্রকাশিত গ্রন্থ—১। কিছু কিছু বৃক্ষ আছে বলে ( কা. ) ১৯৭৮।

**অমিয়মুকুল দে**। জন্মতাং—২২শে ভাদ্র ১৩২৯ ( ৮. ৯. ১৯২২ ) শুক্রবার। ঠিকানা—ধলেশ্বর, নতুন পল্লী, আগরতলা, ত্রিপুরা। জন্মস্থান—সুনামগঞ্জ ( শ্রীহট্ট )। পিতা—৺কামিনীমোহন দে। মাতা—৺শৈলবালা দে। শিক্ষা—বি. এ.। পেশা—সরকারী চাকুরী। বিবাহিত। স্ত্রী—মঞ্জুলা। পুত্র—১। অরুণিমশশী, ২। অনঘশশী, ৩। অভিরাশশী। প্রকাশিত গ্রন্থ—১। রবীন্দ্রসঙ্গীতে বৈচিত্র্য ( সং ) ১৯৭৭।

**অরুণকুমার গুহ** ( নিবারণ চক্রবর্তী )। জন্মতাং—১১ই বৈশাখ ১৩৩৮ (১৯৩১খ্রী.) শুক্রবার। স্থায়ী ঠিকানা—গ্রাম-কাঁঠালতলা, পোঃ—ফকিরহাট, জেলা—খুলনা, বাংলাদেশ। বর্তমান ঠিকানা—হাউসিং এস্টেট ব্লক+ফ্ল্যাট টু ওয়ান, ৬৯/১ এম.কে. দেব রোড, কলি-১৮। জন্মস্থান—কাঁঠালতলা, খুলনা, বাংলাদেশ। পিতা—৺নরেন্দ্রনাথ গুহ। মাতা—৺ত্রৈলক্ষী দেবী। শিক্ষা—এম. এ. ( বাংলা )। পেশা—সরকারী চাকুরী। বিবাহিত। প্রথম প্রকাশিত

রচনা—'নিয়তি' (গল্প) 'উত্তরপথ' (ত্রৈ.) ১৯৫৫, বেহালা, কলি—৩৪। পত্রিকা সম্পাদনা আকাশ মাটি—বড়িশা, কলি—৮ (১৯৫৪)। প্রকাশিত গ্রন্থ—১। ঘোমটা (গ.) ১৯৬৩ ২। দূরদেশী সেই (উ) ১৯৭১।

**অরুণচাঁদ দত্ত**। জন্মতাং—৬ই পৌষ ১৩৫৩ (২২. ১২. ১৯৪৬) রবিবার। ঠিকানা—৩৯ ফিয়ার লেন, কলি-৭৩। জন্মস্থান—চুঁচুড়া, হুগলী। পিতা—৺গোপাললাল দত্ত। মাতা—৺যোগমায়া দত্ত। শিক্ষা—এম. এ, বি. লিব-এস্‌সি। পেশা—সহকারী গ্রন্থাগারিক, বঙ্গীয় সাহিত্য পরিষদ, কলিকাতা। অবিবাহিত। প্রথম প্রকাশিত রচনা—প্রার্থনা (ক.) স্কুল ম্যাগাজিন ১৯৫৫। প্রকাশিত গ্রন্থ—১। তারাশঙ্করের কবি (প্র.) ১৩৮৪।

**অলকেন্দুশেখর পত্রী**। জন্মতাং-৯ই কার্তিক ১৩৪৭ বৃহস্পতিবার। ঠিকানা—পি ৪৯ বি ব্লক, লেকটাউন, কলিকাতা ৫৫। জন্মস্থান—নাকোল, হাওড়া। পিতা—নিকুঞ্জ পত্রী। মাতা—প্রতিমা পত্রী। পেশা—চিত্রকর। বিবাহিত। স্ত্রী—ললিতা পত্রী। পুত্র—মহর্ষি। পত্রিকা সম্পাদনা—প্রেক্ষণ (স্বপ্নেন্দু ভৌমিকের সঙ্গে) কলি. ১৩৬২। প্রকাশিত গ্রন্থ—১। প্রসন্ন হাতে (ক.) বৈশাখ ১৩৭২, ২। তবু বসন্তের জন্যে (ক.) জ্যৈষ্ঠ ১৩৭২, ৩। লীলা (ক.) কার্তিক ১৩৭২, ৪। পথের পথে (ক) পৌষ ১৩৭৩, ৫। বিষ হংনিক অমৃত (পত্রগদ্য এবং চিত্রাবলীর বই) আষাঢ় ১৩৭৪, ৬। ডালিকে ভ'রে (কবিতা গদ্য এবং চিত্রময় বই) চৈত্র ১৩৮৪, ৭। পূর্ণিমায় (ঐ) আষাঢ় ১৩৮৫, ৮। কালোবজ্র (ঐ) বৈশাখ ১৩৮৬।

নাম—**আজহারউদ্দীন খান**। জন্মতাং—১.১.১৯৩০, বুধবার। স্থায়ী ঠিকানা—সুদীপা, হবিবপুর বড় আস্তানা, মেদিনীপুর শহর। জন্মস্থান—মীরবাজার, মেদিনীপুর শহর। পিতা—মরহুম নসরুল্লাহ খান। মাতা—মরহুমা কামরুণ নেশা। শিক্ষা—সাহিত্য ও গ্রন্থাগার বিজ্ঞানে স্নাতক। পেশা—গ্রন্থাগারবৃত্তি। বিবাহিত। স্ত্রী—হাসনাবানুখান্। পুত্র—১। আরিফ খান্ সুমন। ২। আসিফ খান্ সুমন। প্রথম প্রকাশিত রচনা—কবি দর্শনে, যুগান্তর সাময়িকী, ২৯.১.১৯৫০। পত্রিকা সম্পাদনা—একাধিক পত্র-পত্রিকা। প্রকাশিত গ্রন্থ—১। বাংলাসাহিত্যে নজরুল (জী. ও সমা.) ১৩৬১, ২। বাংলাসাহিত্যে মোহিতলাল (ঐ) ১৩৬৮, ৩। বিলুপ্ত হৃদয় (সমা.) ১৩৭২, ৪। বাংলা-সাহিত্যে মুহম্মদ শহীদুল্লাহ (জী. ও সমা.) ১৩৭৫, ৫। বাংলাসাহিত্যে মুহম্মদ আবদুল হাই (ঐ) ১৩৮২, ৬। মোহিতলালের পত্রগুচ্ছ (সম্পা./পত্র) ১৩৮৬,

৭। বিদ্যাসাগর স্মারকগ্রন্থ ( সম্পা. ) ১৩৮১, ৮। বঙ্গরঙ্গমঞ্চ শতবর্ষপূর্তি স্মারক গ্রন্থ ( সম্পা ) ১৩৮০, ৯। শরৎবীক্ষা ( সম্পা/শরৎচন্দ্র স্মারকগ্রন্থ ) ১৩৮৫, ১০। বীক্ষনী ( মেদিনীপুর জেলার সাহিত্য পরিচয় ) ১৩৮৫।

নাম—আশিষ ঘোষ ( রায় )। জন্মতাং—৩০.৬.১৯৪০। ঠিকানা—২০/৫ ঈশ্বর গাঙ্গুলী স্ট্রীট, কলিকাতা-৭০০০২৬। জন্মস্থান—কলকাতা। পিতা—৺ক্ষতীশচন্দ্র ঘোষ রায়। মাতা - ৺সরজুবালা ঘোষ রায়। শিক্ষা—এম.এ. ( বি. এড্. )। পেশা—শিক্ষকতা। অবিবাহিত। পত্রিকা সম্পাদনা—১। বিদিশা ( ১৯৬১ )—৪০ ঈশ্বর গাঙ্গুলী স্ট্রীট, কলি-২৬, ২। এই দশক—২৩এ পূর্ণ মিত্র প্লেস, কলি-৩৩। প্রকাশিত গ্রন্থ—১। সময় ( গ. ) ১৯৬৮, ২। আমি কেন আমি (গ.) ১৯৭২, ৩। গল্প এক-দশক ( সম্পা./গ. ) ১৯৭৬।

নাম -কাজী শাহাদাত আলী। জন্মতাং—জানুয়ারী ১৯৪৬। ঠিকানা—গ্রাম + পোঃ—আকুনী, হুগলী। পিতা - কাজী আহ্‌মদ আলী। মাতা—সবরণ নেসা। শিক্ষা—মধ্য পাশ ( লোকশিক্ষা সংসদ শান্তিনিকেতন )। পেশা—চাকুরী। বিবাহিত। পত্রিকা সম্পাদনা—'সবুজ ছড়া কার্ড' ( মা ) আকুনী, হুগলী। প্রকাশিত গ্রন্থ—মধুমেলা (ক) ১৯৭৮।

নাম—কিরণচন্দ্র চৌধুরী। জন্মতাং—৫.১.১৯১৭ রবিবার। ঠিকানা—৯২ কানুনগো পার্ক, পোঃ—গড়িয়া, কলিকাতা-৭০০০৮৪। জন্মস্থান—আসাম, নামতি আলী, জেলা—শিবসাগর। পিতা - ৺শশাঙ্কধর চৌধুরী। মাতা—৺মনোরমা চৌধুরাণী। শিক্ষা—সাধারণ। পেশা—অবসরপ্রাপ্ত স্টেশন মাষ্টার—এন্. এফ. রেলওয়ে। বিবাহিত। প্রকাশিত গ্রন্থ - ১। সংখ্যার কারিকুরি ( বিধ. ) ১৯৭৭।

নাম—গজেন্দ্রশচন্দ্র চক্রবর্তী। জন্মতাং—২৪শে পৌষ ১৩৩৩ (৭.১.১৯২৮) শনিবার। ঠিকানা - ফ্ল্যাট নং ১৫৮, ব্লক নং ১১, সেন্ট্রাল গভ. কোয়ার্টার, পি-১৫ সাদার্ণ এভিনিউ, কলিকাতা-৭০০০২৯। জন্মস্থান—বনগ্রাম। ( আদি নিবাস—ঢাকা জেলার মানিকগঞ্জ মহকুমা )। পিতা - ৺ডাঃ সুরেশচন্দ্র চক্রবর্তী। মাতা—৺হিরন্ময়ী দেবী। শিক্ষা - ম্যাট্রিক (১৯৪৬)। পেশা চাকুরী ( কেন্দ্রীয় সরকার )। বিবাহিত। স্ত্রী—মীরা। কন্যা—অঞ্জনা। প্র প্রকাশিত রচনা—'সংহতি' পত্রিকায়, সম্পাদক—সুরেন নিয়োগী, কলিকা ১৩৬৬ ভাদ্র। প্রকাশিত গ্রন্থ :—১। বিশ্বজননী আনন্দময়ী মা (জী.) ১, ২। পরমযোগিনী আনন্দময়ী মা—১ম খণ্ড (১৩ ৪), ২য় খণ্ড (১৩৭৪), খণ্ড

(১৩৮২), ৩। বাংলার সাধক (জী.) ১ম খণ্ড (১৩৭৯), ২য় খণ্ড (১৩৮০), ৩য় খণ্ড (১৩৮২), ৪র্থ খণ্ড (১৩৮৫), ৪। শ্রীশ্রীআনন্দময়ী মা কথামৃত (ধ.)— ১ম (১৩৮৪), ৫। পুরুষোত্তম শ্রীশ্রীঠাকুর অনুকূলচন্দ্র (জী.) ১ম খণ্ড (১৩৮৪), ৬। সাধিকা নির্মলা মা (জী.)—১৩৮৫।

নাম—গীতা মুখোপাধ্যায়। জন্মতাং—চৈত্র ১৩৫০ (মার্চ ১৯৪৩)। স্থায়ী ঠিকানা—রথীন স্বর, স্বর অপটিক্যাল কোং, তেমাথা, চন্দননগর, হুগলী। বর্তমান ঠিকানা—পালবাগান, চন্দননগর, ৭১২১৩৬। জন্মস্থান—বাংলাদেশ, ফরিদপুর। পিতা—৺আশুতোষ মুখোপাধ্যায়। মাতা—কল্যাণী মুখোপাধ্যায়। শিক্ষা—গ্র্যাজুয়েট। বিবাহিতা। প্রকাশিত গ্রন্থ—১। এক বৃন্তে দুটি ফুল (ক.) ১৯৭৭।

# সাহিত্যিক পুরস্কারের তালিকা

( এই বিভাগে বিভিন্ন সাহিত্যিকদের প্রদত্ত পুরস্কারের তালিকা প্রকাশিত হয়। বর্তমানে কেবলমাত্র ১৯৭৮-৭৯ (১৩৮৫) সালের পুরস্কার প্রাপকদের নাম দেওয়া হল। পূর্ববর্তী বছরের তালিকা ও অন্যান্য নিয়মাবলী পূর্ববর্তী খণ্ডগুলিতে পাওয়া যাবে। )

সাহিত্য আকাদমী পুরস্কার ১৯৭৯—শঙ্করীপ্রসাদ বসু—বিবেকানন্দ ও সমকালীন ভারতবর্ষ ( প্র. )।

রবীন্দ্র পুরস্কার ১৩৮৬ —(১) অরুণ মিত্র—শুধু রাতের শব্দ নয় (ক.)
(২) শ্রীমতী জি. এইচ. ফরবেশ—ঊনবিংশ শতাব্দীর বাংলা সংস্কৃতির জগতে ধ্রুববাদ।
(৩) শিবকালী ভট্টাচার্য্য—চিরঞ্জীব বনৌষধি ( বি. )

সুরেশচন্দ্র স্মৃতি পুরস্কার ১৩৮৫—সৈয়দ মুস্তাফা সিরাজ।

প্রফুল্লকুমার স্মৃতি পুরস্কার ১৩৮৫—শঙ্করীপ্রসাদ বসু।

শিশিরকুমার পুরস্কার ১৯৭৯—অমিতাভ চৌধুরী।
" ১৯৭৮—ড. অসিতকুমার বন্দ্যোপাধ্যায়।

মতিলাল পুরস্কার ১৯৭৯—মন্মথনাথ ঘোষ।
" ১৯৭৮—অতীন বন্দ্যোপাধ্যায়।

মৌচাক পুরস্কার ১৯৭৯—উপেন্দ্রনাথ মল্লিক।
" ১৯৭৮—ইন্দিরা দেবী।

প্রসাদ পত্রিকা পুরস্কার ১৯৭৯—১। সমরেন্দ্র সেনগুপ্ত ( কবিতা )।
" ২। দেবাশিস মজুমদার ( নাটক )
" ১৯৭৮—দুর্গাদাস সরকার ( মরণোত্তর )।

রঞ্জিত স্মৃতি পুরস্কার ১৯৭৯—নারায়ণ গঙ্গোপাধ্যায় ( মরণোত্তর )।
" ১৯৭৮—শিবশংকর মিত্র।

শিশুসাহিত্য সংসদের পুরস্কার ১৩৮৩—গিরিধারী কুণ্ডুর 'টংলা-চু' ( শিশুসাহিত্য )।

গিরিশ পুরস্কার ১৯৭৮ — ড. ধীরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়।

প্রাণতোষ ঘটক স্মৃতি পুরস্কার ১৯৭৯— সৌরীন্দ্র মিত্র—খ্যাতি-অখ্যাতির নেপথ্যে।

জগত্তারিণী পদক ( কলি. বিশ্ব. )—সুবোধ ঘোষ।

লীলা পুরস্কার ১৯৭৮ ( কলি. বিশ্ব. )—কেউ পাননি।

জ্ঞানপীঠ পুরস্কার ১৯৭৮—বিষ্ণু সখারাম খাণ্ডেকার ( মারাঠী লেখক )।



# এ পর্যন্ত প্রকাশিত বিভিন্ন খণ্ডগুলির বিস্তারিত বিবরণ

১। ১ম খণ্ড ১৩৭৮ সাল—৭·০০ | ২৩৭। বর্তমান সাহিত্যিকদের ঠিকানা, সাহিত্যিক ছদ্মনামের তালিকা, সাহিত্যিকদের আবির্ভাব ও তিরোভাব কাল, বিভিন্ন সাহিত্যিক পুরস্কারের তালিকা, ২০টি বিস্তারিত প্রবন্ধ।

২। ২য় খণ্ড—১৩৭৯ সাল—১০·০০ | পৃ. ৩১২। বর্তমান সাহিত্যিকদের ঠিকানা, ছদ্মনামের তালিকা, 'টি বিস্তারিত প্রবন্ধ, নূতন পত্রিকা ১৩৭৮, বিশেষ সংখ্যা ১৩৭৮, শারদ সংখ্যা পরিক্রমা ১৩৭৮, গ্রন্থ পরিচয় ১৩৭৮, সাহিত্য সংবাদ ১৩৭৮, পরলোকগত সাহিত্যিক ১৩৭৮, সাহিত্য পুরস্কার ১৩৭৮।

৩। ৩য় খণ্ড - ১৩৮০ সাল—১৫ ০০ | পৃ.৪০০। বর্তমান সাহিত্যিকদের পরিচয়, এ পর্যন্ত প্রদত্ত সাহিত্যিক পুরস্কারের তালিকা, পত্রিকা পরিচিতি ১৩৭৯ (প্রথম সংখ্যা, বিশেষ সংখ্যা, শারদ সংখ্যা), সাহিত্য সংবাদ ১৩৭৯, পরলোকগত সাহিত্যিক ১৩৭৯, গ্রন্থ পরিচয় ১৩৭৯, বিভিন্ন বিশ্ববিদ্যালয়ে বাঙ্গলাভাষা ও সাহিত্যে গবেষণার তালিকা, ১১টি বিস্তারিত প্রবন্ধ।

৪। ৪র্থ খণ্ড | ১৩৮১ সাল- ১৫·০০ | পৃ. ৩২৮। সাহিত্য সংবাদ ১৩৮০, পরলোকগত সাহিত্যিক ১৩৮০, ২২ টি বিস্তারিত প্রবন্ধ, সাহিত্যিক পুরস্কারের তালিকা ১৩৮০, পত্রিকা পরিচিতি ১৩৮০, গ্রন্থতালিকা ১৩৮০, বর্তমান সাহিত্যিকদের পরিচয় (সংযোজন)।

৫। ৫ম খণ্ড—১৩৮২ সাল (তথ্যপঞ্জী)—১০·০০ | পৃ.২৩২। বাংলাদেশের বর্তমান সাহিত্যিকদের পরিচয়, সাহিত্য সংবাদ ১৩৮১ পরলোকগত সাহিত্যিক ১৩৮১, গ্রন্থতালিকা ১৩৮১, নূতন পত্রিকা ১৩৮১, পত্রিকার বিশেষ সংখ্যা ১৩৮১, সাহিত্যিক পুরস্কার ১৩৮১।

৬। ৬ষ্ঠ খণ্ড—১৩৮২ সাল (প্রবন্ধ)—১০·০০ | পৃ. ১৭৬। ২২টি বিস্তারিত প্রবন্ধ।

৭। ৭ম খণ্ড—১৩৮২ সাল (শরৎ জন্মশতবার্ষিকী স্মারক সংখ্যা) ২৫·০০ | পৃ. ৪০০। বিষয়সূচী (প্রথমে লেখক ও পরে প্রবন্ধের নাম) —অচল ভট্টাচার্য | শরৎ সাহিত্যে শিশুরা, অনির্বাণ রায়চৌধুরী | প্রসঙ্গ শরৎ-সাহিত্য ও সমকালীন সারস্বত সমাজ, ড. অমিয়কুমার সেন | শরৎচন্দ্রের শিল্পী-মানস, ড. অরুণকুমার মুখোপাধ্যায় | বাংলা কথাসাহিত্যে বস্তিজীবন ও শরৎচন্দ্র, ড. অরুণ বসু | বাসি ফুলের মালা, ড. অসিতকুমার বন্দ্যোপাধ্যায় | শরৎ

পরিক্রমা, দীনবন্ধু ঘোষ। শরৎচন্দ্র ও দেবানন্দপুর, ড. তুষারকান্তি মহাপাত্র। শরৎ পত্রে সাহিত্যভাবনা ও সমালোচনা, ড. নিতাই বসু। শরৎচন্দ্র : বাংলা-সাহিত্যে কিংবদন্তী, নীরেন্দু হাজরা। বিশ্বসাহিত্য পরিক্রমা ও শরৎচন্দ্র, পরিমল চক্রবর্তী। শরৎচন্দ্র চট্টোপাধ্যায় ও তাঁর সাহিত্যের অন্তঃশীলা, ড.প্রদ্যোৎ সেনগুপ্ত। শরৎ সাহিত্যে নাট্যচেতনা, পৃথ্বীশচন্দ্র ভট্টাচার্য। শরৎচন্দ্রের মনোজগত, বিনয় সরকার। শরৎচন্দ্রের সমাজভাবনা, বিশ্বনাথ মুখোপাধ্যায়। শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের জীবনের ঘটনাপঞ্জী, বীরেন্দ্র দত্ত। গ্রাম-পাণিত্রাস : এক নিঃসঙ্গ পথিক শিল্পীর সঙ্গী, রতনকুমার দাস। শরৎচন্দ্র চট্টোপাধ্যায়ের গ্রন্থপঞ্জী, ড. রবীন্দ্রনাথ সামন্ত। শরৎচন্দ্রের পতিতা, ড. শ্যামসুন্দর বন্দ্যোপাধ্যায়। শরৎচন্দ্র ও রাজনীতি, ড. শুদ্ধসত্ত্ব বসু। শরৎচন্দ্রের পশুপ্রীতি, সনৎকুমার মিত্র। শরৎ জীবন ও পল্লীগ্রাম, ড. সুভাষ বন্দ্যোপাধ্যায়। সমালোচক ও প্রাবন্ধিক শরৎচন্দ্র, সুনীল দাস। সভাসমিতির আলোকে শরৎচন্দ্র, ড. সুশীলকুমার গুপ্ত। শরৎচন্দ্রের নারী, ড হরপ্রসাদ মিত্র। শরৎচন্দ্রের শিল্পরীতি, ড. হিরণ্ময় বন্দ্যোপাধ্যায়। শরৎচন্দ্র ও রবীন্দ্রনাথ, ড. হীরেন্দ্রনারায়ণ মুখোপাধ্যায়। শরৎকথা।

এছাড়া—শরৎচন্দ্রের উপন্যাসের সমস্ত চরিত্রগুলির বর্ণানুক্রমিক পরিচয় ও আলোচনা রয়েছে শ্রীমতী স্বপ্না কুণ্ডুর 'শরৎসাহিত্যে নরনারী' শীর্ষক আলোচনায়।

৮। ৮ম খণ্ড—১৩৮৩ সাল—২৫·০০। পৃ. ৪৮০। অষ্টাদশ শতাব্দী পর্যন্ত সমস্ত বাঙালী সাহিত্যসাধক-এর পরিচিতি ( শ্রীশৌরীন্দ্রকুমার ঘোষ ), ১৩৮২ র শরৎ জন্মশতবার্ষিকী অনুষ্ঠান সংবাদ, সাহিত্যসংবাদ ১৩৮২, পরলোকগত সাহিত্যিক ১৩৮২, পত্রিকা পরিচিতি ( প্রথম ও বিশেষ সংখ্যা ) ১৩৮২, গ্রন্থতালিকা ১৩৮২, সাহিত্য পুরস্কার ১৩৮২, ২৬টি বিস্তারিত প্রবন্ধ।

৯। ৯ম খণ্ড—১৩৮৪ সাল—১০·০০। পৃ. ১৩৪। পত্রিকা পরিচিতি ১৩৮৩ ( প্রথম ও বিশেষ সংখ্যা ), সাহিত্যিক পুরস্কারের তালিকা ১৩৮৩, গ্রন্থ তালিকা ১৩৮৩, পরলোকগত সাহিত্যিক ১৩৮৩, 'অ' আদ্যক্ষর যুক্ত শতাধিক বাঙালী সাহিত্যসাধকের ( ১৯১০ খৃঃ পর্যন্ত যাঁদের জন্ম ) ছবিসহ বিস্তারিত পরিচিতি।

১০। ১০ম খণ্ড—১৩৮৫ সাল—২০·০০। পৃ. ২০৮। বাঙালী সাহিত্য সাধক ( ১৯ শতক )—'অ' থেকে 'ঔ', ঐ ( ২০ শতকের প্রথমার্ধ ) 'আ' থেকে 'প', পত্রিকা পরিচিতি ১৩৮৪, পরলোকগত সাহিত্যিক ১৩৮৪।

---